॥ নিরুক্তম্ ॥

# YĀSKA'S NIRUKTA

PART I

With Bengali Translation and Notes

EDITED BY

AMARESWARA THAKUR, M.A., PH.D.,

*Retired Head of the Department of Sanskrit,*
*University of Calcutta*




UNIVERSITY OF CALCUTTA
1955

Rs.10/-

# FOREWORD

It gives me unqualified satisfaction that the entire text of Yāska's *Nirukta* with Bengali translation, critical notes, etc. is going to be published as the Asutosh Sanskrit Series, No. V, which has been ably edited and translated by such an eminent Sanskrit scholar as Dr. Amareswara Thakur, M.A , Ph.D., who has just retired from the University of Calcutta as Head of the Department of Sanskrit after more than forty-two years' experience of teaching and research, including thirty-five years' service in the University. I must heartily congratulate the editor of the work for his valuable production that is sure to throw much light on this etymological subject, and consider myself fortunate to have the privilege of writing a foreword on this as the General Editor of the Series. I like to thank in this connection, my friend and colleague Pt. Narendra Chandra Vedantatirtha, M.A., the Secretary of the Series, who has creditably managed to have the work, included and printed in this Series.

The *Nirukta* was first edited by R. Roth, Göttingen, 1852; with commentaries and useful indexes by Satyavrata Sāmaśramī in Bibl. Ind., 1882-91; with the Commentary of Durgācārya; Vol. I, Adhy. 1-6, edited by V. K. Rajavade, AnSS. No. 88, 1921. Late Prof. Laxman Sarup translated the work into English and published it from the Panjab. Dr. Thakur has utilized all these, here, and critically explained everything in lucid and clear language. It is expected that both students and teachers of Sanskrit will find in it an excellent and valuable publication.

No students of Sanskrit can do without *Nirukta*. It contains the philology of the language both Vedic and classical, and every student of Sanskrit should read, re-read and inwardly digest it so that he may have perfect command over the language. A student who has no knowledge of the *Nirukta* cannot expect to have a perfect command over Sanskrit, he is sure to falter at every step.

Comp. "नामानि यानि गुह्यानि निरुक्तानि च भारत ।
ऋषिभिः कथितानीह यानि सर्वाणि तानि च" ॥
महा° भा° १-१-२२३

This work, the only one of the Vedāṅga *Nirukta* that we have, pre-supposes the Ṛgveda-saṁhitā in the same state in which we know it today. Tradition ascribes also the *Nighaṇṭus* or 'lists of words' to Yāska. Really, the work of Yāska is only a commentary to these lists of words, composed by the descendants of the ancient sages, as Yāska himself says, for the easier understanding of the transmitted texts.

The first section Naighaṇṭuka-kāṇḍa consists of three lists in which Vedic words are collected under certain main ideals. The second section Naigama-kāṇḍa or Aikapadika contains a list of ambiguous and specially difficult Vedic words. The third section Daivatakāṇḍa supplies a classification of the Vedic gods according to the three regions, earth, sky and heaven. S. K. Velvalkar (Proc. SOC., pp. 11ff) has shown that it is possible, with the help of the *Nighaṇṭus*, esp. the Aikapadika list, to distinguish literary strata in the Ṛgveda. Velvalkar dates Yāska's *Nirukta* from the 7th century B.C. This is very likely although we are not quite certain on this point. We have no idea how much earlier the *Nighaṇṭus* may be. Prof. M. Winternitz, in his History of Indian Literature, as translated, Vol. I, p. 288 says, "Certain it is that Yāska had many predecessors, and that his work, though certainly very old and the oldest existing Veda-exegetic work, can nevertheless only be regarded as the last, perhaps also the most perfect, production of the literature of the Vedāṅga Nirukta".

I conclude with the hope that a student of Sanskrit literature who will study this critique of the linguistic speculations, will have no ground for complaint on the paucity of helpful literature for the study of Yāska's present work which is undoubtedly one of the outstanding works on the problem.

SENATE HOUSE,
CALCUTTA,
September 21, 1955.

ASUTOSH SASTRI
*Asutosh Professor and Head of the Department of Sanskrit, C. U.*

# PREFACE

Yāska's *Nirukta* is a great book. It is the most important of all the Vedāṅgas. Without it the Veda would have been in a large measure unintelligible. Lakshman Sarup, a great scholar of international renown, has done a great service to the cause of Sanskrit learning by publishing Skandasvāmin's Commentary on the *Nirukta* for the first time. Skandasvāmī is a predecessor of both Devarājayajvan and Durgācārya and his commentary besides being simple is of special importance in understanding the text. Lakshman Sarup's another monumental work is the complete English translation of the *Nirukta* with a learned introduction. The *Nirukta* has also been translated into several Indian languages. There has not been, however, any edition of the work with Bengali translation and notes. To remove this want I undertook to translate the work into Bengali. The translation became complete five years ago. Parts of my work appeared in two Bengali journals—"Surabhāratī" edited by Professor Kshitish Chandra Chatterji and "Bangasrī" edited by the Metropolitan Printing and Publishing House. The kind reception of what appeared in print by scholars and students encouraged me and I was eager to see my work published in a book form. I approached the Calcutta University with a request to publish the work. Justice Sri Ramaprasad Mookerjee, President of the Sanskrit Publication Committee who takes a genuine interest in the Sanskrit learning of the University and my friend Dr. Satkari Mookerjee, the then Asutosh Professor of Sanskrit, were kind enough to entertain my proposal and the work was accepted for publication in the Asutosh Sanskrit Series. My heartfelt thanks to them.

The first part of the work comprising the first two *adhyāyas* is being published. A glance at the contents ( विषयसूची ) will show the importance of these two chapters. My translation has been mostly literal. But it is a well-known fact that a literal translation is not always sufficient for clear understanding, specially of a technical book like the *Nirukta*. So I have added explanations and notes. I have tried also to compare and criticise at places. So far as the explanation of the Vedic *mantras* is concerned, I have always

followed Yāska as closely as possible. I have often consulted Sāyaṇa also. The commentaries of Durgācārya and Skandasvāmī, the two standard commentaries, have been of special help to me and I have extensively used them.

In preparing the work I have consulted all the printed editions of the *Nirukta*. I may mention here that the edition of Satyavrata Sāmaśramī, the great Vedic scholar of Bengal, is still the best of all editions and his foot-notes are of special value. It is quite possible that I have committed errors and mistakes and I crave the indulgence of the learned readers to point them out to me so that they may be corrected in future.

An introduction containing all important information in regard to the *Nirukta* and its author along with an elaborate index will be added to the book when it will be finally published.

Kalighat,
24.9.55

AMARESWAR THAKUR

# বিষয়সূচী

## প্রথম অধ্যায়

### প্রথম পাদ



### দ্বিতীয় পাদ

১৲

## বিষয়সূচী

বিষয় পৃষ্ঠা

---

C—1845B.

## শব্দ-সঙ্কেত

| | |
|---|---|
| আশ্বঃ গৃঃ স্থঃ | আশ্বলায়নগৃহ্যসূত্র |
| উ | উণাদি সূত্র |
| ঋ, ঋ সং | ঋগ্বেদ |
| ঋক্ প্রাতি | ঋক্প্রাতিশাখ্য. |
| ঐ ব্রা | ঐতরেয় ব্রাহ্মণ |
| কাং সং | কাঠকসংহিতা |
| কৌ ব্রা | কৌষীতকি ব্রাহ্মণ |
| জৈ সূ, জৈঃ সূ | জৈমিনীয় সূত্র |
| তৈ আ | তৈত্তিরীয় আরণ্যক |
| তৈ সং, তৈত্তি সং | তৈত্তিরীয় সংহিতা |
| দু, দুঃ | দুর্গাচার্য্যকৃত টীকা |
| দে | দেবরাজ |
| নিঃ | নিঘণ্টু |
| নির্ | নিরুক্ত |
| নিঃ বিঃ | নিরুক্তবিবৃতি |
| ন্যায় দঃ | ন্যায়দর্শন |
| পা, পাঃ | পাণিনি |
| ব্রঃ সূ | ব্রহ্মসূত্র |
| মহানা উ | মহানারায়ণোপনিষৎ |
| মান শ্রৌ সূ | মানব শ্রৌতসূত্র |
| মৈ সং, মৈঃ সং | মৈত্রায়ণীয় সংহিতা |
| বা সং, বাঃ সং, বাজ সং | বাজসনেয়ী সংহিতা |
| শ ব্রা | শতপথব্রাহ্মণ |
| শ্বে উ | শ্বেতাশ্বতরোপনিষৎ |
| সি কৌ, সিঃ কৌ | সিদ্ধান্তকৌমুদী |
| স্কঃ স্বাঃ, স্কন্দ | স্কন্দস্বামী |
| L. S., Sarup | লক্ষ্মণস্বরূপ |

# নিরুক্ত

## প্রথম অধ্যায়

### প্রথম পাদ

### প্রথম পরিচ্ছেদ

**সমাম্নায়ঃ সমাম্নাতঃ ॥ ১ ॥**

সমাম্নায় ( শব্দসমষ্টি ) সমাম্নাতঃ ( গ্রন্থীকৃত বা সঙ্কলিত—compiled অথবা অভ্যস্ত বা পঠিত )—হইয়াছে। সমাম্নায়=সম্+আ+ম্না+ঘঞ্ ( কর্ম্মণি )। সম্ ( সম্যক্ ) আ ( মর্যাদা বা পরিপাটীর সহিত ) ম্নান বা অভ্যাস করা হয় যাহা—ইহাই হইল 'সমাম্নায়' শব্দের যৌগিক অর্থ।[১] এই স্থলে সমাম্নায় শব্দে গবাদি ( গো হইয়াছে আদি যাহার ) দেবপত্ন্যন্ত ( দেবপত্নী হইয়াছে অন্ত বা শেষ যাহার ) শব্দসমষ্টিকে বুঝাইতেছে, বেদকে বুঝাইতেছে না।[২] সমাম্নাত=সম্+আ+ম্না+ক্ত ( কর্ম্মণি )। সম্ ( সম্যক্ ) আ ( মর্য্যাদা বা পরিপাটীর সহিত ) ম্নাত ( অভ্যস্ত অর্থাৎ পূর্ব্বাচার্য্যগণ কর্ত্তৃক সঙ্কলিত করিয়া পঠিত[৩] বা প্রাচীন ঋষিগণ কর্ত্তৃক অধ্যায়াত্মক এক আম্নায়ে ( গুরুশিষ্য-পরম্পরাগত নিঘণ্টু নামক শাস্ত্রে ) গ্রন্থীকৃত অর্থাৎ সঙ্কলিত[৪]—ইহাই হইল 'সমাম্নাত' শব্দের প্রকৃতি-প্রত্যয়গত অর্থ।

অনুবাদ—বৈদিকশব্দসমূহ ( গ্রন্থাকারে ) সঙ্কলিত ( হইয়াছে )।

---

১। সমভ্যস্ততে মর্য্যাদয়া ( পরিপাট্যা ) অয়মিতি সমাম্নায়ঃ ( দুঃ )।

২। নিঘণ্টু বা নিরুক্তের প্রথম শব্দ—গো, অন্ত্য শব্দ—দেবপত্নী। সমাম্নায় শব্দে 'বেদ'ও বুঝায়, কিন্তু এখানে এই শব্দটীর অর্থ বেদ নহে। সমাম্নায় শব্দেনাত্র গবাদির্দেবপত্ন্যন্তঃ শব্দসমূহ উচ্যতে, ন বেদঃ' ( স্কঃ স্বাঃ )।

৩। গ্রন্থীকৃত্য পূর্ব্বাচার্য্যৈঃ পঠিত ইত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

৪। মন্ত্রার্থ পরিজ্ঞানের নিমিত্ত প্রাচীন ঋষিগণ নিঘণ্টুনামক গ্রন্থে উদাহরণরূপে বৈদিকশব্দসমূহের নির্দ্দেশ করিয়া গিয়াছেন। নিঘণ্টু গ্রন্থে পাঁচটী অধ্যায় আছে। এই নিঘণ্টু গ্রন্থের নাম সমাম্নায়। বলা বাহুল্য, অর্ব্বাচীন যুগের এতত্তুল্য কোন গ্রন্থের নাম সমাম্নায় হইতে পারে না। স চ ঋষিভির্মন্ত্রার্থপরিজ্ঞানায়োদাহরণভূতঃ পঞ্চাধ্যায়ী-শাস্ত্রসংগ্রহভাবেন একস্মিন্নাম্নায়ে গ্রন্থীকৃত ইত্যর্থঃ ॥ ( দুঃ )

√স ব্যাখ্যাতব্যঃ ॥ ২ ॥

সঃ ( তাহা—সেই সমাম্নায় বা বৈদিকশব্দসমূহ ) ব্যাখ্যাতব্যঃ ( ব্যাখ্যার যোগ্য ), অথবা—সঃ ( তাহাকে ) ব্যাখ্যাতব্যঃ ( ব্যাখ্যা করিতে হইবে )।

'ব্যাখ্যাতব্যঃ' এই পদটীতে তব্য প্রত্যয় হইয়াছে, অর্হ অর্থাৎ ইহার যোগ্য এই অর্থে। কাজেই 'ব্যাখ্যাতব্যঃ' এই পদটীর অর্থ 'ব্যাখ্যার যোগ্য'। যাবৎ বৈদিকশব্দসমূহের অর্থজ্ঞান না হয় তাবৎ বেদমন্ত্রের অর্থ পরিস্ফুট হইতে পারে না। মন্ত্রার্থজ্ঞান শব্দার্থজ্ঞানকে অপেক্ষা করে, কাজেই শব্দের কি অর্থ তাহা জানাইবার জন্য তাহার ব্যাখ্যা করা কর্ত্তব্য।[১] ব্যাখ্যাতব্য—এই পদটীর মধ্যে আছে 'বি' একটী উপসর্গ এবং 'আখ্যাতব্য' একটী কৃদন্ত পদ। 'বি' উপসর্গটীর অর্থ—বিভাগপুরঃসর অর্থাৎ সমাম্নায়ের মধ্যে এইগুলি 'নাম' এইগুলি 'আখ্যাত', এইগুলি 'উপসর্গ', এইগুলি 'নিপাত', ইহা 'সামান্যলক্ষণ', ইহা 'বিশেষলক্ষণ', এই সমস্ত শব্দ 'একার্থ', এই সমস্ত শব্দ 'অনেকার্থ', এই সমস্ত শব্দ 'অবগতসংস্কার' ( অর্থাৎ এই সমস্ত শব্দের ব্যুৎপত্তিগত অর্থ জ্ঞাত ), এই সমস্ত শব্দ 'অনবগতসংস্কার' ( অর্থাৎ এই সমস্ত শব্দের ব্যুৎপত্তিগত অর্থ জ্ঞাত নহে ), ইহা 'অভিধান' ( শব্দ ), * ইহা 'অভিধেয়' ( শব্দের অর্থ ), ইহা 'অভিধানের নির্বচন' ( অর্থাৎ এই ধাতু বা শব্দের উত্তর এই প্রত্যয় করিয়া শব্দটী নিষ্পন্ন হইয়াছে )—পরিস্ফুটভাবে এই সমস্ত দেখাইয়া। 'আখ্যাতব্য' শব্দটীর অর্থ 'নির্বক্তব্য' অর্থাৎ নিঃশেষে বলিতে হইবে।[২]

এখানে দ্রষ্টব্য এই যে, অনেক শব্দ যাহা সমাম্নাত নহে ( কিন্তু যাহা বেদে আছে এবং অন্যান্য নিরুক্তে হয়ত যাহার সমাম্নান বা কথন আছে ) তাহার ব্যাখ্যাও যাস্ক করিয়াছেন। যেমন—মৃগ, কর্ণ, দক্ষিণ, লক্ষ্মী, নিঘণ্টু, ভদ্র, অধঃ প্রভৃতি শব্দ। ইহাও মনে রাখিতে হইবে যে, সমস্ত সমাম্নানার্হ শব্দের সমাম্নান বা কথন সম্ভবপর নহে, কারণ সমাম্নানার্হ শব্দ অসংখ্য। যে সমস্ত শব্দ সমাম্নাত হইয়াছে তাহার সাহায্যেই বুদ্ধিমান্ মেধাবী পাঠক মন্ত্রার্থ বোধ করিতে পারিবেন।

অনুবাদ—সেই সমাম্নায় ব্যাখ্যানার্হ বা তাহার ব্যাখ্যা করিতে হইবে।

√তমিমং সমাম্নায়ং নিঘণ্টব ইত্যাচক্ষতে ॥ ৩ ॥

তমিমং সমাম্নায়ং ( সেই এই সমাম্নায়কে ) নিঘণ্টবঃ ইতি ( নিঘণ্টুসমূহ বলিয়া ) আচক্ষতে আচার্য্যগণ ( বলিয়া থাকেন )।

---

১। অর্হে কৃত্যঃ। ব্যাখ্যানার্হ ইত্যর্থঃ। মন্ত্রার্থপ্রতিপত্তেস্তদর্থজ্ঞানপ্রতিবদ্ধত্বাৎ। যাবদ্ধি মন্ত্রেষু গবাদীনাং শব্দানাং পৃথিব্যাদিরর্থো নাবগম্যতে ন তাবন্মন্ত্রার্থপ্রতিপত্তির্ভবতি। জ্ঞাতে তু ভবত্যেব। শিষ্টানাং শব্দানাং প্রসিদ্ধত্বাদেব। অতো মন্ত্রার্থপ্রতিপত্তেস্তদর্থজ্ঞানপ্রতিবদ্ধত্বাৎ স ব্যাখ্যানার্হঃ ( স্কঃ স্বাঃ )।

* যেখানে শব্দগুলি সন্ধি ও সমাস দ্বারা পরস্পর সংশ্লিষ্ট, সেই স্থানে পৃথক্ করিয়া প্রত্যেক শব্দের স্বরূপ প্রদর্শনেও ব্যাখ্যার কার্য্য হয়।

২। দুঃ ·১।১

অনুবাদ—( আচার্য্যগণ ) এই ( শব্দসমূহাত্মক ) সমাম্নায়কে 'নিঘণ্টুসমূহ' আখ্যা দিয়া থাকেন।[১]

নিঘণ্টবঃ কস্মাৎ, নিগমা ইমে ভবন্তি ॥ ৪ ॥

প্রশ্ন—নিঘণ্টবঃ ( 'নিঘণ্টুসমূহ' এই আখ্যা ) কস্মাৎ ( কোথা হইতে হইল )? উত্তর—ইমে ( এই নিঘণ্টুসমূহ ) নিগমাঃ ( নিশ্চিতরূপে, প্রভূতরূপে অথবা নিয়তই মন্ত্রার্থবোধক ) ভবন্তি ( হইয়া থাকে )।[২]

প্রশ্ন হইতেছে, গবাদিশব্দসমূহাত্মক সমাম্নায়ের নাম 'নিঘণ্টু' হইল কেন? তাহারই উত্তর হইতেছে, ইহারা 'নিগম' বলিয়া। নিগমশব্দের অর্থ—অর্থজ্ঞান-সম্পাদক। তাৎপর্য্য এই যে, নিঘণ্টুসঙ্কলিত শব্দসমূহের অর্থবোধ হইলে মন্ত্রার্থবোধ হইয়া থাকে।

অনুবাদ—'নিঘণ্ট' নাম কোথা হইতে হইল? উত্তর—এই সমস্ত নিঘণ্টুই নিগম বলিয়া।

'নিঘণ্টু' শব্দের ব্যুৎপত্তি ও গঠন স্পষ্ট করিয়া দেখান হইতেছে—

ছন্দোভ্যঃ সমাহৃত্য সমাহৃত্য সমাম্নাতাস্তে নিগন্তব এব
সন্তো নিগমনান্নিঘণ্টব উচ্যন্ত ইত্যৌপমন্যবঃ ॥ ৫ ॥

ছন্দোভ্যঃ ( বেদসমূহ হইতে ) সমাহৃত্য সমাহৃত্য ( পুনঃপুনঃ বা প্রযত্নসহকারে সংগৃহীত হইয়া ) সমাম্নাতাঃ ( সঙ্কলিত ) তে ( গবাদিশব্দসমষ্টি ) নিগমনাৎ ( অর্থবোধকতাহেতু —'নি' পূর্ব্বক গম্ ধাতু হইতে ) নিগন্তবঃ এব সন্তঃ ( নিগন্তুসমূহ হইয়াই অর্থাৎ 'নিগন্তু' আখ্যা লাভ করিয়াই ) নিঘণ্টবঃ ( নিঘণ্টসমূহ ) উচ্যন্তে ( কথিত হয় ), ইতি ঔপমন্যবঃ ( ইহাই ঔপমন্যব আচার্য্যের মত )।

৪র্থ সূত্রে বলা হইয়াছে গবাদিশব্দসমূহের নাম 'নিঘণ্টু' হইয়াছে—তাহারা নিগম বলিয়া। স্পষ্ট বুঝা গেল না, সেই জন্য 'নিঘণ্টু' শব্দের ব্যুৎপত্তি ও গঠন আরও স্পষ্ট করিয়া দেখান হইতেছে। গবাদিশব্দসমষ্টি বেদসমূহ হইতে অতি প্রযত্নের সহিত বহুকালে সংগৃহীত ও একত্র সঙ্কলিত হইয়াছে।[৩] এই শব্দসমষ্টির অর্থজ্ঞানের উপর বেদার্থজ্ঞান অপেক্ষা করে। কাজেই এই শব্দসমষ্টি নিগমক ( অর্থজ্ঞানকর ) অর্থাৎ ইহাদের নিগমন বা অর্থজ্ঞানকরতা

---

১। সমাম্নাতশব্দসমূহাত্মক সমগ্র গ্রন্থের নাম যেরূপ 'নিঘণ্টু', ইহার প্রত্যেক অধ্যায়ের নামও সেইরূপ 'নিঘণ্টু'। কাজেই 'নিঘণ্টবঃ' এই বহুবচনের উপপত্তি হইতে পারে। 'This same list (of traditional words) is called *Nighaṇṭavas* (L. S.)—*Nighaṇṭus* হইলে বোধ হয় ভাল হইত।

২। নিশ্চয়েনাধিকং বা নিগূঢ়ার্থা এতে পরিজ্ঞাতাঃ সন্তো মন্ত্রার্থান্ গময়ন্তি জ্ঞাপয়ন্তি, ততো নিগমসংজ্ঞা নিঘণ্টব এব ইমে ভবন্তি। দ্রঃ—১।৩; নিয়মেন মন্ত্রার্থস্য গময়িতারঃ ইত্যর্থঃ ( স্কঃ ষাঃ )।

✓স ব্যাখ্যাতব্যঃ ॥ ২ ॥

সঃ ( তাহা—সেই সমাম্নায় বা বৈদিকশব্দসমূহ ) ব্যাখ্যাতব্যঃ ( ব্যাখ্যার যোগ্য ), অথবা—সঃ ( তাহাকে ) ব্যাখ্যাতব্যঃ ( ব্যাখ্যা করিতে হইবে )।

'ব্যাখ্যাতব্যঃ' এই পদটীতে তব্য প্রত্যয় হইয়াছে, অর্হ অর্থাৎ ইহার যোগ্য এই অর্থে। কাজেই 'ব্যাখ্যাতব্যঃ' এই পদটীর অর্থ 'ব্যাখ্যার যোগ্য'। যাবৎ বৈদিকশব্দসমূহের অর্থজ্ঞান না হয় তাবৎ বেদমন্ত্রের অর্থ পরিস্ফুট হইতে পারে না। মন্ত্রার্থজ্ঞান শব্দার্থজ্ঞানকে অপেক্ষা করে, কাজেই শব্দের কি অর্থ তাহা জানাইবার জন্য তাহার ব্যাখ্যা করা কর্ত্তব্য।[১] ব্যাখ্যাতব্য—এই পদটীর মধ্যে আছে 'বি' একটী উপসর্গ এবং 'আখ্যাতব্য' একটী কৃদন্ত পদ। 'বি' উপসর্গটীর অর্থ—বিভাগপুরঃসর অর্থাৎ সমাম্নায়ের মধ্যে এইগুলি 'নাম' এইগুলি 'আখ্যাত', এইগুলি 'উপসর্গ', এইগুলি 'নিপাত', ইহা 'সামান্যলক্ষণ', ইহা 'বিশেষলক্ষণ', এই সমস্ত শব্দ 'একার্থ', এই সমস্ত শব্দ 'অনেকার্থ', এই সমস্ত শব্দ 'অবগতসংস্কার' ( অর্থাৎ এই সমস্ত শব্দের ব্যুৎপত্তিগত অর্থ জ্ঞাত ), এই সমস্ত শব্দ 'অনবগতসংস্কার' ( অর্থাৎ এই সমস্ত শব্দের ব্যুৎপত্তিগত অর্থ জ্ঞাত নহে ), ইহা 'অভিধান' ( শব্দ ), * ইহা 'অভিধেয়' ( শব্দের অর্থ ), ইহা 'অভিধানের নির্বচন' ( অর্থাৎ এই ধাতু বা শব্দের উত্তর এই প্রত্যয় করিয়া শব্দটী নিষ্পন্ন হইয়াছে )—পরিস্ফুটভাবে এই সমস্ত দেখাইয়া। 'আখ্যাতব্য' শব্দটীর অর্থ 'নির্বক্তব্য' অর্থাৎ নিঃশেষে বলিতে হইবে।[২]

এখানে দ্রষ্টব্য এই যে, অনেক শব্দ যাহা সমাম্নাত নহে ( কিন্তু যাহা বেদে আছে এবং অন্যান্য নিরুক্তে হয়ত যাহার সমাম্নান বা কথন আছে ) তাহার ব্যাখ্যাও যাস্ক করিয়াছেন। যেমন—মৃগ, কর্ণ, দক্ষিণ, লক্ষ্মী, নিঘণ্টু, ভদ্র, অধঃ প্রভৃতি শব্দ। ইহাও মনে রাখিতে হইবে যে, সমস্ত সমাম্নানার্হ শব্দের সমাম্নান বা কথন সম্ভবপর নহে, কারণ সমাম্নানার্হ শব্দ অসংখ্য। যে সমস্ত শব্দ সমাম্নাত হইয়াছে তাহার সাহায্যেই বুদ্ধিমান্ মেধাবী পাঠক মন্ত্রার্থ বোধ করিতে পারিবেন।

অনুবাদ—সেই সমাম্নায় ব্যাখ্যানার্হ বা তাহার ব্যাখ্যা করিতে হইবে।

✓তমিমং সমাম্নায়ং নিঘণ্টব ইত্যাচক্ষতে ॥ ৩ ॥

তমিমং সমাম্নায়ং ( সেই এই সমাম্নায়কে ) নিঘণ্টবঃ ইতি ( নিঘণ্টুসমূহ বলিয়া ) আচক্ষতে আচার্য্যগণ ( বলিয়া থাকেন )।

---

১। অর্হে কৃত্যঃ। ব্যাখ্যানার্হ ইত্যর্থঃ। মন্ত্রার্থপ্রতিপত্তেস্তদর্থজ্ঞানপ্রতিবদ্ধত্বাৎ। যাবদ্ধি মন্ত্রেষু গবাদীনাং শব্দানাং পৃথিব্যাদিরর্থো নাবগম্যতে ন তাবন্মন্ত্রার্থপ্রতিপত্তির্ভবতি। জ্ঞাতে তু ভবত্যেব। শিষ্টানাং শব্দানাং প্রসিদ্ধত্বাদেব। অতো মন্ত্রার্থপ্রতিপত্তেস্তদর্থজ্ঞানপ্রতিবদ্ধত্বাৎ স ব্যাখ্যানার্হঃ ( স্কঃ স্বাঃ )।

* যেখানে শব্দগুলি সন্ধি ও সমাস দ্বারা পরস্পর সংশ্লিষ্ট, সেই স্থানে পৃথক্ করিয়া প্রত্যেক শব্দের স্বরূপ প্রদর্শনেও ব্যাখ্যার কার্য্য হয়।

২। দুঃ ১।১

অনুবাদ—( আচার্য্যগণ ) এই ( শব্দসমূহাত্মক ) সমাম্নায়কে 'নিঘণ্টু সমূহ' আখ্যা দিয়া থাকেন। [১]

নিঘণ্টবঃ কস্মাৎ, নিগমা ইমে ভবন্তি ॥ ৪ ॥

প্রশ্ন—নিঘণ্টবঃ ( 'নিঘণ্টু সমূহ' এই আখ্যা ) কস্মাৎ ( কোথা হইতে হইল ) ? উত্তর—ইমে ( এই নিঘণ্টু সমূহ ) নিগমাঃ ( নিশ্চিতরূপে, প্রভূতরূপে অথবা নিয়তই মন্ত্রার্থবোধক ) ভবন্তি ( হইয়া থাকে )। [২]

প্রশ্ন হইতেছে, গবাদিশব্দসমূহাত্মক সমাম্নায়ের নাম 'নিঘণ্টু' হইল কেন? তাহারই উত্তর হইতেছে, ইহারা 'নিগম' বলিয়া। নিগমশব্দের অর্থ—অর্থজ্ঞান-সম্পাদক। তাৎপর্য্য এই যে, নিঘণ্টু সঙ্কলিত শব্দসমূহের অর্থবোধ হইলে মন্ত্রার্থবোধ হইয়া থাকে।

অনুবাদ—'নিঘণ্ট' নাম কোথা হইতে হইল? উত্তর—এই সমস্ত নিঘণ্টুই নিগম বলিয়া।

'নিঘণ্টু' শব্দের ব্যুৎপত্তি ও গঠন স্পষ্ট করিয়া দেখান হইতেছে—

ছন্দোভ্যঃ সমাহৃত্য সমাহৃত্য সমাম্নাতাস্তে নিগন্তব এব
সন্তো নিগমনান্নিঘণ্টব উচ্যন্ত ইত্যৌপমন্যবঃ ॥ ৫ ॥

ছন্দোভ্যঃ ( বেদসমূহ হইতে ) সমাহৃত্য-সমাহৃত্য ( পুনঃপুনঃ বা প্রযত্নসহকারে সংগৃহীত হইয়া ) সমাম্নাতাঃ ( সঙ্কলিত ) তে ( গবাদিশব্দসমষ্টি ) নিগমনাৎ ( অর্থবোধকতাহেতু —'নি' পূর্ব্বক গম্ ধাতু হইতে ) নিগন্তবঃ এব সন্তঃ ( নিগন্তুসমূহ হইয়াই অর্থাৎ 'নিগন্তু' আখ্যা লাভ করিয়াই ) নিঘণ্টবঃ ( নিঘণ্ট সমূহ ) উচ্যন্তে ( কথিত হয় ), ইতি ঔপমন্যবঃ ( ইহাই ঔপমন্যব আচার্য্যের মত )।

৪র্থ সূত্রে বলা হইয়াছে গবাদিশব্দসমূহের নাম 'নিঘণ্টু' হইয়াছে—তাহারা নিগম বলিয়া। স্পষ্ট বুঝা গেল না, সেই জন্য 'নিঘণ্টু' শব্দের ব্যুৎপত্তি ও গঠন আরও স্পষ্ট করিয়া দেখান হইতেছে। গবাদিশব্দসমষ্টি বেদসমূহ হইতে অতি প্রযত্নের সহিত বহুকালে সংগৃহীত ও একত্র সঙ্কলিত হইয়াছে।" এই শব্দসমষ্টির অর্থজ্ঞানের উপর বেদার্থজ্ঞান অপেক্ষা করে। কাজেই এই শব্দসমষ্টি নিগমক ( অর্থজ্ঞানকর ) অর্থাৎ ইহাদের নিগমন বা অর্থজ্ঞানকরতা

১। সমাম্নাতশব্দসমূহাত্মক সমগ্র গ্রন্থের নাম যেরূপ 'নিঘণ্টু', ইহার প্রত্যেক অধ্যায়ের নামও সেইরূপ 'নিঘণ্টু'। কাজেই 'নিঘণ্টবঃ' এই বহুবচনের উপপত্তি হইতে পারে। 'This same list (of traditional words) is called *Nighaṇṭavas* (L. S.)—*Nighaṇṭus* হইলে বোধ হয় ভাল হইত।

২। নিশ্চয়েনাধিকং বা নিগূঢ়ার্থা এতে পরিজ্ঞাতাঃ সন্তো মন্ত্রার্থান্ গময়ন্তি জ্ঞাপয়ন্তি, ততো নিগমসংজ্ঞা নিঘণ্টব এব ইমে ভবন্তি। দ্রঃ—১।৩; নিয়মেন মন্ত্রার্থস্য গময়িতারঃ ইত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

আছে। নিগম বা অর্থজ্ঞানকরতাবশতঃ ইহাদের নাম 'নিগন্তু'। এই শব্দটী নিষ্পন্ন হইয়াছে 'নি' উপসর্গপূর্ব্বক গম্ ধাতুর উত্তর ঔণাদিক তুন্ প্রত্যয় করিয়া ( উণা° ১।৭০ )। এই 'নিগন্তু' শব্দেরই অন্য আকার 'নিঘণ্টু'। গকার স্থানে ঘকার এবং তকার স্থানে টকার হইয়াছে 'পৃষোদরাদিত্বাৎ'।[১] নিঘণ্টু শব্দের ঈদৃশ ব্যুৎপত্তি ও গঠন ঔপমন্যব আচার্য্যের অভিমত। এই ব্যুৎপত্তির সপক্ষে দুর্গাচার্য্য বলেন যে, শব্দ ত্রিবিধ—প্রত্যক্ষবৃত্তি, পরোক্ষবৃত্তি এবং অতিপরোক্ষবৃত্তি। প্রত্যক্ষবৃত্তি শব্দের ব্যুৎপত্তি স্পষ্ট, পরোক্ষবৃত্তি শব্দের ব্যুৎপত্তি অন্তর্লীন বা গূঢ় এবং অতিপরোক্ষবৃত্তি শব্দের ব্যুৎপত্তি অবিজ্ঞাত। 'নিগময়িতা' এই শব্দটী প্রত্যক্ষবৃত্তি, 'নিগন্তু' এই শব্দটী পরোক্ষবৃত্তি এবং 'নিঘণ্ট' এই শব্দটী অতিপরোক্ষবৃত্তি। প্রত্যক্ষবৃত্তি শব্দ পরোক্ষবৃত্তি শব্দকে দ্বার করিয়া অতিপরোক্ষবৃত্তি শব্দের ব্যুৎপত্তি বুঝাইয়া থাকে, ইহাই নিয়ম। নিঘণ্ট শব্দের ব্যুৎপত্তিতে এই নিয়মের ব্যত্যয় হয় নাই। যেহেতু সমাম্নায় বা গবাদিশব্দসমষ্টি নিগময়িতা ( অর্থজ্ঞানকর ), সেইজন্য ইহা 'নিগন্তু', এবং 'নিগন্তু' বলিয়াই ইহা 'নিঘণ্টু'।

অপি বাহননাদেব স্যুঃ, সমাহতা ভবন্তি ॥ ৬ ॥

অপি বা ( অথবা ) আহননাৎ এব ( আহনন অর্থাৎ মর্য্যাদা বা পরিপাটীর সহিত হনন বা পাঠ নিবন্ধনই আ পূর্ব্বক হন্ ধাতু হইতে নিষ্পন্ন হইয়া ) স্যুঃ ( নিঘণ্টুসমূহ নিঘণ্টু আখ্যা প্রাপ্ত হইতে পারে )।[২] সমাহতাঃ ভবন্তি ( এই নিঘণ্টুতে শব্দসমূহ একত্র বা মিলিতভাবে[৩] পঠিত হইয়া থাকে )।

এইসূত্রে প্রকারান্তরে নিঘণ্টু শব্দের ব্যুৎপত্তি প্রদর্শিত হইয়াছে। আ পূর্ব্বক হন্ ধাতু হইতে 'আহন্তু' পদ নিষ্পন্ন হইতে পারে। আ পূর্ব্বক হন্ ধাতুর অর্থ 'পাঠ করা'। 'ব্রাহ্মণে ইদমাহতম্', 'সূত্রে ইদমাহতম্'—ইত্যাদি স্থলে পাঠার্থে আঙ্পূর্ব্বক হন্ ধাতুর প্রয়োগ পরিদৃষ্ট হয়। আহন্তু শব্দের অর্থ হইবে—যাহাতে শব্দসমূহ একত্র বা মিলিতভাবে পঠিত হয় ( আহন্যন্তে পঠ্যন্তে শব্দসমূহা যত্র )। নিঘণ্টু শব্দ এই আহন্তু শব্দেরই অন্য আকার। 'আ' স্থানে নি, 'হ' স্থানে ঘ, এবং 'ত' স্থানে ট হইয়াছে।[৪] আমরা দেখিতে পাই নিঘণ্টুতে

---

১। বর্ণাগমো বর্ণবিপর্য্যয়শ্চ দ্বৌ চাপরৌ বর্ণবিকারনাশৌ।
ধাতোস্তদর্থাতিশয়েন যোগস্তদুচ্যতে পঞ্চবিধং নিরুক্তম্ ॥ ( দুঃ )
ভবেদ্বর্ণাগমাদ্ধংসঃ সিংহো বর্ণবিপর্য্যয়াৎ।
গূঢ়োত্মা বর্ণবিকৃতের্বর্ণনাশাৎ পৃষোদরম্ ॥ সিঃ কৌঃ ৬।৩।১০৯

২। আহননং বচনং পাঠ ইত্যর্থঃ। আঙ্পূর্ব্বো হন্তিঃ পাঠার্থঃ, এতস্মাদেব 'নিঘণ্টবঃ' এতে স্যুঃ, ন নিগমনাৎ ( স্কঃ স্বাঃ )।

৩। একত্র সম্ভূয় বা পঠিতা ইত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

৪। নি-শব্দোঽত্র আ ইত্যস্য স্থানে। ঘণ্টুশব্দোঽপি ঘ্নন্তি জঘান জিঘাংসতীত্যাদৌ হন্তের্হস্য ঘত্বাপত্তিদর্শনাদ্ হন্তেঃ রূপম্ ( স্কঃ স্বাঃ )।

গবাদিশব্দসমূহ একত্র পঠিত হইয়া থাকে, কাজেই পাঠার্থক আ পূর্ব্বক হন্ ধাতু হইতে নিঘণ্ট শব্দের ব্যুৎপত্তি প্রদর্শন নিযুক্তিক নহে। দুর্গাচার্য্যের মতে 'সমাহন্তু' শব্দ হইতে নিঘণ্টু শব্দ হইয়াছে।[১] এই মতে সম্+আ স্থানে হইয়াছে নি।

অনুবাদ—অথবা আহনন ( পঠন ) হইতেই ( নিঘণ্টুসমূহ ) নিঘণ্টু আখ্যা প্রাপ্ত হইয়া থাকে। ( নিঘণ্টুতে ) শব্দসমূহ মিলিতভাবে পঠিত হয়।

যদ্বা সমাহৃতা ভবন্তি ॥ ৭ ॥

বা ( অথবা ) যৎ ( যেহেতু ) সমাহৃতা ভবন্তি ( নিঘণ্টুতে শব্দসমূহ একত্র সংগৃহীত হইয়া থাকে ) [ সেই জন্যই নিঘণ্টুর 'নিঘণ্টু' আখ্যা ]।

আরও একপ্রকারে নিঘণ্টু শব্দের ব্যুৎপত্তি এই সূত্রে প্রদর্শিত হইয়াছে। সম্+আ পূর্ব্বক হৃ ধাতু হইতে 'সমাহর্ত্তৃ' পদ নিষ্পন্ন হইতে পারে। সম্+আ পূর্ব্বক হৃ ধাতুর অর্থ 'সংগ্রহ করা'। সমাহর্ত্তৃ শব্দের অর্থ হইবে 'যাহাতে শব্দসমূহ সংগৃহীত হয়' ( সমাহ্রিয়ন্তে শব্দসমূহা যত্র )। নিঘণ্টু শব্দ এই সমাহর্ত্তৃ শব্দেরই রূপান্তর। এইমতে সম্+আ স্থানে হইয়াছে 'নি', 'হকার ও রকার' এই উভয়ের স্থানে হইয়াছে ঘণ্ এবং 'ত' স্থানে হইয়াছে ট।[২] নিঘণ্টুতে শব্দসমূহ সংগৃহীত আছে, কাজেই সংগ্রহার্থক সম্+আ পূর্ব্বক হৃ ধাতু হইতেও নিঘণ্টু শব্দের ব্যুৎপত্তিপ্রদর্শন নিযুক্তিক নহে।

অনুবাদ—অথবা যেহেতু শব্দসমূহ ( নিঘণ্টুতে ) সংগৃহীত আছে [ তন্নিমিত্তই নিঘণ্টুর নিঘণ্টু আখ্যা ]।

নিঘণ্টু শব্দের ব্যুৎপত্তি প্রদর্শিত হইল। এখন তাহার স্বরূপ নির্ণীত হইতেছে—

তদ্ যান্যেতানি চত্বারি পদজাতানি নামাখ্যাতে চোপসর্গ-
নিপাতাশ্চ তানীমানি ভবন্তি ॥ ৮ ॥

তৎ ( নিঘণ্টুর স্বরূপ ) [ অবধারিত হইতেছে ]।[৩] যানি এতানি ( এই যে ) চত্বারি

---

১। সমঃ স্থানে নীত্যেষ নিযুক্তঃ। আঙবিত্থমান এবাধ্যাহৃতঃ মর্য্যাদার্থপ্রকাশনায়। হন্তেঃ পাঠার্থে বর্ত্তমানত্বানেকার্থত্বাদ্ ধাতূনাম্। বর্ণব্যাপত্ত্যা ওঘশব্দবৎ হকারস্য স্থানে ঘকারঃ তকারস্য টকারঃ। অথ কোঽর্থঃ? এতস্মিন্ পঞ্চাধ্যায়ীসংগ্রহে মর্য্যাদয়া পঠিতা হ্যেতে ভবন্তি, তস্মাৎ সমাহতাঃ সমাহন্তবঃ এতে সন্ত উপসর্গব্যত্যয়োপসর্গাধ্যাহারবর্ণব্যাপত্তিভির্নিঘণ্টব ইত্যুচ্যন্তে ( দুঃ ১।৬ )।

২। অস্মিন্ পক্ষে নি ইত্যেষ সম্ আ ইত্যেতয়োর্দ্বয়োঃ স্থানে। ঘণ্টুশব্দস্তু হরতেরীকাররেফয়োর্ঘণ্ত্বাপত্ত্যা তুশব্দেন চৌণাদিকপ্রত্যয়েন ( স্কঃ স্বাঃ )।

৩। সমাম্নায়শব্দপর্য্যায়প্রসক্তস্য চ নিঘণ্টুশব্দস্য ব্যুৎপত্তিরুক্তা, ন তু নিঘণ্টুশব্দস্যার্থতত্ত্বমবধারিতম্, তদবধার্য্যতে ইতি পর্য্যুপযুক্তস্তচ্ছব্দঃ ( দুঃ ১।৮ )। তৎ নিঘণ্টুশব্দস্যার্থতত্ত্বম্ অবধার্য্যত ইতি শেষঃ ( নিঃ বিঃ )। স্কন্দস্বামীর মতে 'তৎ'-শব্দের বিশেষ কোন অর্থ নাই, বাক্যের প্রারম্ভে ব্যবহৃত হইয়াছে মাত্র ( তদিতি সর্ব্বত্র বাক্যোপন্যাসে )।

( চারি প্রকারের ) পদজাতানি ( পদশ্রেণী বা পদসমূহ ) [১]—নামাখ্যাতে ( নাম ও আখ্যাত ) চ ( এবং ) উপসর্গনিপাতাশ্চ ( উপসর্গ ও নিপাত )—তানি ( তাহারাই ) ইমানি ( গবাদি-দেবপত্ন্যন্ত শব্দসমষ্টি—অর্থাৎ নিঘণ্ট ) ভবন্তি ( হয় ) [২]।

নিঘণ্টুর স্বরূপ কি অর্থাৎ নিঘণ্টুতে কি আছে তাহা এই সূত্রে প্রদর্শিত হইয়াছে। পদ চারি শ্রেণীতে বিভক্ত—নাম, আখ্যাত, উপসর্গ এবং নিপাত। ইহাদের লক্ষণ পরে বলা হইবে। এই চারি শ্রেণীর পদ নিয়াই গবাদি-দেবপত্ন্যন্ত শব্দসমষ্টি বা নিঘণ্টু গঠিত। [৩] নাম, আখ্যাত, উপসর্গ এবং নিপাত—ইহা বলিলেই ত শ্রেণীচতুষ্টয়ের বোধ হয়; তথাপি যে সূত্রে আবার 'চত্বারি' এই পদটীর পৃথক্ উল্লেখ হইয়াছে তাহার তাৎপর্য্য—পদসমূহ চারি শ্রেণীরই, চারি শ্রেণীর ন্যূনও নহে, অতিরিক্তও নহে ইহা বুঝান। নাম ও আখ্যাত স্বতন্ত্রভাবে অর্থাৎ উপসর্গ ও নিপাতের অপেক্ষা না রাখিয়াই অর্থ প্রকাশ করিতে পারে, এইজন্য ইহাদের উল্লেখ হইয়াছে পূর্ব্বে; নিপাত ও উপসর্গ নিজেদের অর্থ প্রকাশ করিতে নাম ও আখ্যাতের অপেক্ষা রাখে, এইজন্য ইহাদের উল্লেখ হইয়াছে পরে। এই সূত্রে একটী বিষয় দ্রষ্টব্য এই যে, নামাখ্যাতে ( নাম চ আখ্যাতঞ্চ ) পদটী দ্বিবচন কিন্তু উপসর্গনিপাতাঃ ( উপসর্গাশ্চ নিপাতাশ্চ ) পদটী বহুবচনে প্রযুক্ত হইয়াছে। 'নামাখ্যাতানি উপসর্গনিপাতাশ্চ' অথবা 'নামাখ্যাতে উপসর্গনিপাতৌ চ'—এইরূপ প্রয়োগ কেন হয় নাই, তাহার বিশিষ্ট কারণ কিছু আছে কি না আমরা বুঝিতে পারি নাই।

অনুবাদ—নিঘণ্টুর স্বরূপ [ অবধারিত হইতেছে ]। এই যে চারি শ্রেণীর পদসমূহ—নাম ও আখ্যাত, উপসর্গ ও নিপাত—তাহারাই ইহা অর্থাৎ গবাদি-দেবপত্ন্যন্ত শব্দসমষ্টি বা নিঘণ্টু।

তত্রৈতন্নামাখ্যাতয়োর্লক্ষণং প্রদিশন্তি ॥ ৯ ॥

[ আচার্য্য ] তত্র ( তাহাদের অর্থাৎ নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাতের মধ্যে নামাখ্যাতয়োঃ ( নাম এবং আখ্যাতের ) লক্ষণং প্রদিশন্তি ( লক্ষণ বলিতেছেন )।

'তত্র' এই শব্দের অর্থ তাহাতে অর্থাৎ নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাত, এই শব্দচতুষ্টয়ের মধ্যে। প্রদিশন্তি শব্দের অর্থ প্রবিভাগপূর্ব্বক অর্থাৎ ইহা নামের লক্ষণ, ইহা আখ্যাতের লক্ষণ এইরূপ বিভাগ করিয়া উপদেশ দিতেছেন অর্থাৎ বলিতেছেন। প্রদিশন্তি এই ক্রিয়ার কর্ত্তা 'আচার্য্যগণ' [৪] ( গৌরবে বহুবচন ) উহ্য আছে।

অনুবাদ—তাহাদের মধ্যে নাম ও আখ্যাতের লক্ষণ বলিতেছেন।

---

১। পদজাতানি পদজাতয়ঃ পদসমূহা ইত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

২। ইমানি গবাদীনি দেবপত্ন্যন্তানি ( স্কঃ স্বাঃ )। তানীমানি নিঘণ্টুসংজ্ঞকানি ভবন্তি ( নিঃ বিঃ )।

৩। ইমানি চত্বার্য্যেব পদজাতানি সন্ত্যস্মিংশ্চাস্ত্রে ( দুঃ ১।৮ )।

৪। প্রবিভজ্যেদং নাম্নাং লক্ষণম্, ইদমাখ্যাতস্যেত্যেবং দিশন্তি উপদিশন্তি আচার্য্যা ইতি বাক্যশেষঃ ( দুঃ ১।৯ )। প্রদিশন্তি ব্রুবন্তি ( স্কঃ স্বাঃ )।

### ভাবপ্রধানমাখ্যাতম্, সত্ত্বপ্রধানানি নামানি ॥ ১০ ॥

ভাবপ্রধান ( ভাব হইয়াছে প্রধান যাহাতে তাহা ) আখ্যাত (verb), সত্ত্বপ্রধান ( সত্ত্ব হইয়াছে প্রধান যাহাতে তাহা ) নাম (noun).

ভাব শব্দের অর্থ 'ক্রিয়া'। 'যজতি' বলিলে প্রতীতির বিষয় হয় ক্রিয়া, কাল, কারক ও সংখ্যা—যাগরূপ ক্রিয়া, বর্ত্তমান কাল, প্রথম পুরুষ, পরগামিফলত্ব, একনিষ্পাদকত্ব ইত্যাদি। ইহাদের মধ্যে 'ক্রিয়া'ই প্রধান এবং তদতিরিক্ত আর সব অপ্রধান। কাজেই যজতি পদটী আখ্যাত। এইরূপ—পচতি, গচ্ছতি প্রভৃতি। সত্ত্ব শব্দের অর্থ 'দ্রব্য'। 'যাজকঃ' বলিলে প্রতীতির বিষয় হয় ক্রিয়া, সত্তা, দ্রব্য, সংখ্যা ও লিঙ্গ—যাগক্রিয়া, কর্ত্তৃত্ব, একত্ব, পুংস্ত্ব ইত্যাদি এবং তৎসমন্বিত দ্রব্য বা ব্যক্তি। ইহাদের মধ্যে দ্রব্যই প্রধান এবং আর সব অপ্রধান। কাজেই যাজক শব্দটী নাম। এইরূপ—পাচক, গন্তা, যজমান প্রভৃতি।[১] প্রত্যেক নামই ধাতু হইতে নিষ্পন্ন, কাজেই প্রত্যেক নামেই ক্রিয়া বিদ্যমান আছে। এই ক্রিয়ার অর্থ অবিবক্ষিত। ক্রিয়ার অর্থের আবার কোনও নামে স্পষ্ট উপলব্ধি হয় এবং কোনও নামে হয় না। সর্ব্বত্র নামে ক্রিয়ার অর্থ অপ্রধানভাবেই বর্ত্তমান থাকে। সত্ত্ব শব্দের অর্থ 'দ্রব্য' বলা হইয়াছে। এই দ্রব্য পদে সমস্ত সিদ্ধবস্তু বুঝাইবে। সিদ্ধবস্তু ( static ) বলিতে বুঝায় 'যাহা হইয়া গিয়াছে' (a finished something)। গুণ ( শুক্ল, কৃষ্ণ প্রভৃতি ) সিদ্ধ-বস্তু, কাজেই 'নাম'। মোটের উপর 'সত্ত্বপ্রধানানি নামানি' এই স্থলে সত্ত্ব শব্দের অর্থ যে দ্রব্য, তাহার দ্বারা ক্রিয়াব্যতিরিক্ত সমস্ত পদার্থেরই বোধ হইবে।

এই সূত্রে দুইটী বিষয় দ্রষ্টব্য আছে। (ক) নবম সূত্রে নাম ও আখ্যাতের লক্ষণ বলিতেছেন, এইরূপ নির্দ্দেশ আছে; কাজেই প্রথমে নামের লক্ষণ বলিয়া পরে আখ্যাতের লক্ষণ বলাই সঙ্গত ছিল। দুর্গাচার্য্য বলেন—নাম সমস্তই আখ্যাত বা ক্রিয়া হইতে জাত, কাজেই একভাবে আখ্যাতের প্রাধান্য আছে, এবং সেই জন্যই আখ্যাতের লক্ষণ পূর্ব্বে উক্ত

---

১৮ ভাবঃ ক্রিয়া তৎপ্রধানমাখ্যাতম্। আখ্যাতে হি পচতীত্যাদাবুচ্চারিতে ক্রিয়া প্রতীয়তে পাকাদিঃ। কালো বর্ত্তমানাদিঃ। পুরুষঃ প্রথমাদিঃ। উপগ্রহঃ—কর্ত্তৃগামি-পরগামিত্বলক্ষণঃ ...... পচতীতি কর্ত্তা, পচ্যতে ইতি কর্ম্ম। সংখ্যা—পচতীত্যেকত্বম্, পচত ইতি দ্বিত্বম্, পচন্তীতি বহুত্বম্। এষাং ক্রিয়া প্রধানভূতা, গুণভূতা ইতরে তদর্থত্বাৎ। নাম্নি হি পাচক ইত্যাদাবুচ্চারিতে ক্রিয়া প্রতীয়তে, কারকশক্তিশ্চ কর্ত্তৃত্বাদিঃ, তদ্যুক্তশ্চ দ্রব্যম্। তত্র দ্রব্যং প্রধানভূতম্, গুণভূতে ইতরে ক্রিয়াকারকশক্তী তদুপলক্ষণার্থত্বাৎ ( স্কঃ স্বাঃ )।

'The verb has *becoming* as its fundamental notion, nouns have *being* as their fundamental notion' (L. S). 'Nouns are where *being* predominates, and a verb is where *becoming* predominates' (Gune).

অপরে পুনর্ভাবকালকারকসংখ্যাশ্চত্বার অর্থা আখ্যাতস্য। তেষাং ভাবপ্রধানতা ভবতি। অতো ভাবপ্রধান-মাখ্যাতমিত্যুক্তম্ নাম্নোঽপি সত্তা দ্রব্যং সংখ্যা লিঙ্গমিত্যেতেঽর্থাঃ। তেষাং দ্রব্যং প্রধানমিত্যতঃ সত্ত্বপ্রধানানি নামানীত্যুক্তম্ ( দুঃ ১। ৯ )।

হইয়াছে।[১] (খ) আখ্যাত শব্দে একবচন এবং নাম শব্দে বহুবচন প্রযুক্ত হইয়াছে। দুর্গাচার্য্য বলেন—লিঙ্গভেদে নাম অনেক প্রকার, কতকগুলি নাম পুংলিঙ্গ, কতকগুলি স্ত্রীলিঙ্গ এবং কতকগুলি নপুংসকলিঙ্গ। কোন কোন স্থলে আবার উপসর্গ এবং নিপাতেরও নামত্ব হইয়া থাকে। কাজেই নাম শব্দে বহুবচনের উপপত্তি আছে।[২]

অনুবাদ—ভাবপ্রধান যাহা তাহা আখ্যাত, সত্ত্বপ্রধান যাহা তাহা নাম।

**তদ্ যত্রোভে ভাবপ্রধানে ভবতঃ ॥ ১১ ॥**

যত্র ( যথায় ) উভে ( নাম ও আখ্যাত ) [ ভবতঃ—থাকে ] [ তত্র—তথায় ] ভাবপ্রধানে ভবতঃ ( তাহারা ভাবপ্রধান হইয়া থাকে )।

এই সূত্রে তৎশব্দের বিশেষ কোন অর্থ নাই, বাক্যপ্রারম্ভে ব্যবহৃত হইয়াছে মাত্র। ভিন্ন ভিন্ন পদ অবস্থায় নাম সত্ত্বপ্রধান এবং আখ্যাত ভাবপ্রধান, কিন্তু যেখানে নাম ও আখ্যাত উভয়ে মিলিত হয় সেই স্থলে অর্থাৎ বাক্যে কাহার প্রাধান্য, এই প্রশ্নের মীমাংসায় বলিতেছেন—বাক্যে ভাবেরই প্রাধান্য। ইহা স্মরণ রাখিতে হইবে যে, সমস্ত বাক্যই ক্রিয়ার্থক অর্থাৎ কোন না কোন ক্রিয়া প্রকাশের নিমিত্তই বাক্যের প্রয়োগ হয়। ক্রিয়ামাত্রই সাধ্য, ক্রিয়ার সাধন দ্রব্য অর্থাৎ দ্রব্যের দ্বারা অথবা দ্রব্য কর্ত্তৃক ক্রিয়া সাধিত হইয়া থাকে। সাধ্য ও সাধনের মধ্যে সাধ্যেরই প্রাধান্য, কাজেই বাক্যে নাম ও আখ্যাত মিলিত হইয়া উভয়ে ভাব বা ক্রিয়ার প্রাধান্য দ্যোতিত করিয়া থাকে।[৩]

অনুবাদ—যথায় উভয়ে ( নাম ও আখ্যাত ) মিলিত হয়, তথায় তাহারা ভাবপ্রধান হয়, অর্থাৎ ক্রিয়ার প্রাধান্য দ্যোতিত করে।

**পূর্ব্বাপরীভূতং ভাবমাখ্যাতেনাচষ্টে—ব্রজতি পচতীত্যুপক্রমপ্রভৃত্যপবর্গপর্য্যন্তম্ ॥ ১২ ॥**

পূর্ব্বাপরীভূতং ( পৌর্ব্বাপর্য্যবিশিষ্টের ন্যায় প্রতীয়মান ) উপক্রমপ্রভৃত্যপবর্গপর্য্যন্তং ( উপক্রম বা আরম্ভ হইতে অপবর্গ বা পরিসমাপ্তি অবধি ) ভাবং ( ক্রিয়াকে ) আখ্যাতেন ( আখ্যাতের দ্বারা ) আচষ্টে ( বলিয়া থাকে )—ব্রজতি পচতীতি ( যেমন যাইতেছে, পাক করিতেছে, ইত্যাদি )।

---

১। আখ্যাতজত্বান্নাম্নাং প্রতিজ্ঞাক্রমং ভিত্বা পূর্ব্বমাখ্যাতলক্ষণমুক্তম্।

২। স্ত্রীপুন্নপুংসকভেদং নিপাতোপসর্গাণামপি বা কচিন্নামত্বমপেক্ষ্য বহুবচনেনোক্তং নামানীতি।

৩। পদাবস্থায়ামর্থং প্রতিপত্তৌ নামাখ্যাতয়োরেকস্য ভাবপ্রাধান্যমপরস্য সত্ত্বপ্রাধান্যমুক্তম্। অথ যত্রোভে তত্র কথম্—তদিতি বাক্যোপন্যাসে। যত্রোভে নামাখ্যাতে দেবদত্তঃ পচতীতি বাক্যাবস্থায়াম্, যত্রেতি শ্রুতেস্তত্রেত্য-ধ্যাহার্য্যম্, তত্র ভাবপ্রধানে ভবতঃ, ভাবস্য সাধ্যত্বাৎ, সত্ত্বস্য চ সাধনত্বাৎ, সাধ্যসাধনয়োশ্চ সাধ্যস্য প্রাধান্যাৎ ( স্কঃ স্বাঃ )।

ভাব শব্দের অর্থ ক্রিয়া। প্রত্যেক ক্রিয়াতেই বহু ব্যাপার থাকে এবং ব্যাপারগুলির মধ্যে পরস্পর কালের পৌর্ব্বাপর্য্য থাকে। ব্যাপারগুলির এই পৌর্ব্বাপর্য্যনিবন্ধনই সমুদায় ক্রিয়াকে পূর্ব্বাপরীভূত বিশেষণে বিশেষিত করা হইয়াছে। বাস্তবিক পক্ষে সমুদায় ক্রিয়া এক, যাহা এক তাহার মধ্যে পৌর্ব্বাপর্য্য কিরূপে সম্ভব হইতে পারে?[১] অভূততদ্ভাবে চ্বি প্রত্যয় করিয়া পূর্ব্বাপরীভূত পদটি নিষ্পাদিত হইয়াছে। যাহা পূর্ব্বাপর (পৌর্ব্বাপর্য্যবিশিষ্ট) নহে তাহা পূর্ব্বাপররূপে প্রতীত হইলে তাহাকে পূর্ব্বাপরীভূত বলা যায়। ক্রিয়ার ব্যাপারগুলি তাহার অবয়ব। সাধারণতঃ দ্রব্যের অবয়বসমূহের মধ্যে পৌর্ব্বাপর্য্য থাকে না। ঘটপটাদির কোনও অবয়ব পূর্ব্বে করিতে হইবে, কোনও অবয়ব পরে করিতে হইবে, এইরূপ নিয়ম নাই। ক্রিয়ার অবয়বসমূহের (ব্যাপারগুলির) মধ্যে কিন্তু পৌর্ব্বাপর্য্য থাকিবেই। কোনও বস্তুর অবয়বের মধ্যে পৌর্ব্বাপর্য্য বা ক্রম নাই, ক্রিয়ার অবয়বের মধ্যে পৌর্ব্বাপর্য্য বা ক্রম আছে, চ্বি প্রত্যয়ের দ্বারা ইহাই জ্ঞাপিত হইতেছে।[২] ব্রজতি (যাইতেছে)—এই ক্রিয়াটার মধ্যে গমন কর্ত্তার পাদুকাপরিধান, প্রথম পাদবিক্ষেপ, পথে আহার-শয়ন-বিশ্রামাদি এবং পরিশেষে অন্তিম পাদবিক্ষেপ—এতগুলি ব্যাপার আছে। এইরূপ পচতি (পাক করিতেছে)—এই ক্রিয়াটার মধ্যেও তণ্ডুলধাবন, চুল্লীতে স্থালীর (পাকপাত্রের) স্থাপন, স্থালীতে তণ্ডুলপ্রদান, চুল্লীতে অগ্নিসংযোগ, তণ্ডুলের বিক্লিত্তি (নরম হওয়া) এবং পরিশেষে স্থালীর অবরোপণ (নামান)—এতগুলি ব্যাপার আছে। প্রথম ব্যাপার হইতে অন্তিম ব্যাপার নিয়া সমুদায়টী ক্রিয়া। এই ক্রিয়াকে 'ব্রজতি', 'পচতি' প্রভৃতি আখ্যাতের দ্বারা প্রকাশ করা হইয়া থাকে। এইস্থানে দ্রষ্টব্য এই যে, ব্রজতি এই ক্রিয়ার অন্তর্গত ব্যাপারসমূহের কর্ত্তা এক; কিন্তু পচতি এই ক্রিয়ার অন্তর্গত ব্যাপারসমূহের কর্ত্তা ভিন্ন ভিন্ন—বিক্লিত্তির কর্ত্তা তণ্ডুল, আর সমস্ত ব্যাপারের কর্ত্তা অন্য।

অনুবাদ—পৌর্ব্বাপর্য্যবিশিষ্টের ন্যায় প্রতীয়মান আরম্ভ হইতে অবসানাবধি ক্রিয়াকে আখ্যাতের দ্বারা প্রকাশ করা হইয়া থাকে, যেমন—ব্রজতি (যাইতেছে), পচতি (পাক করিতেছে), ইত্যাদি।

**মূর্ত্তং সত্ত্বভূতং সত্ত্বনামভিঃ, ব্রজ্যা পক্তিরিতি ॥ ১৩ ॥**

মূর্ত্তং (ঘনীভূত বা সিদ্ধস্বরূপ) সত্ত্বভূতং (দ্রব্যরূপী) [তমেব ভাবং] (সেই ভাবকেই)

১। সর্ব্বেষু দর্শনেষু একত্বাৎ ক্রিয়ায়াং ন পৌর্ব্বাপর্য্যমস্তি। যে তু ব্যঞ্জকা বোৎপাদকা তদর্থা বা অবয়বভূতা বা অধিশ্রয়ণাদয়স্তেষাং পৌর্ব্বাপর্য্যাৎ স্বয়মপূর্ব্বঞ্চ ন পরঞ্চ সন্তং পূর্ব্বাপরীভূতং সাধ্যসাধনরূপভাবং লোক আখ্যাতেনাচষ্টে। (স্কঃ স্বাঃ)।

২। সা চ ক্রিয়া পূর্ব্বাপরীভূতাবয়বৈব। (ইহাক্রমস্ত ক্রমপ্রাপ্তিঃ চ্বি-প্রত্যয়েনোচ্যতে)—কলাপ (আখ্যাত ১।৯) ও কবিরাজ।

সত্ত্বনামভিঃ ( দ্রব্য নামে অর্থাৎ লিঙ্গসংখ্যাযুক্ত শব্দসমূহের দ্বারা ) [ আচষ্টে ] ( বলিয়া থাকে ) —ব্রজ্যা পক্তিরিতি ( যথা, গমন, পাক ইত্যাদি )।

আরম্ভ হইতে অবসানাবধি সেই ভাব যখন পিণ্ডীভূত হয় অর্থাৎ তাহার স্বরূপ যখন সিদ্ধ হইয়া যায়, ব্যাপারগুলির মধ্যে পৌর্ব্বাপর্য্য বিদ্যমান থাকিলেও যখন সেই পৌর্ব্বাপর্য্যের প্রতীতি থাকে না,[১] তখন তাহা দ্রব্যরূপে পরিগণিত হয়[২] এবং তাহাকে লিঙ্গসংখ্যাযুক্ত শব্দের দ্বারা অভিহিত করা হইয়া থাকে।[৩] ব্রজ্যা ( গমন ), পক্তি ( পাক ) বলিলে আদ্যন্ত ব্যাপারসমন্বিত গমন ও পাকক্রিয়ার বোধ হয় বটে, কিন্তু তাহা সিদ্ধস্বরূপ দ্রব্যের ন্যায় প্রতীয়মান হয় এবং তাহার উত্তর লিঙ্গ ও প্রথমাদি বিভক্তির বচন প্রযুক্ত হয়। মহাভাষ্য প্রভৃতি গ্রন্থেও উক্ত হইয়াছে 'কৃদভিহিতো ভাবো দ্রব্যবদ্ ভবতী'তি অর্থাৎ ভাব বা ক্রিয়া কৃৎপ্রত্যয়ের দ্বারা প্রকাশিত হইলে তাহা দ্রব্যের ন্যায় হয়।

অনুবাদ—ঘনীভূত ( সিদ্ধস্বরূপ ) দ্রব্যরূপী ভাবকে দ্রব্যনামে ( লিঙ্গসংখ্যাযুক্ত শব্দের দ্বারা ) প্রকাশ করা হইয়া থাকে, যেমন—ব্রজ্যা ( গমন ), পক্তিঃ ( পাক ) ইত্যাদি।

শ্রীযুক্ত লক্ষ্মণস্বরূপ একাদশ, দ্বাদশ ও ত্রয়োদশ সূত্রের পাঠ ও ব্যাখ্যা ভিন্নরূপে করেন। তাঁহার পাঠ ও ব্যাখ্যা এইরূপ—তদ্ যত্রোভে ভাবপ্রধানে ভবতঃ পূর্ব্বাপরীভূতং ভাবম্ আখ্যাতেন আচষ্টে ব্রজতি পচতীতি। উপক্রমপ্রভৃত্যপবর্গপর্য্যন্তং মূর্ত্তং সত্ত্বভূতং সত্ত্বনামভি-র্ব্রজ্যা পক্তিরিতি। 'Where both are dominated by a *becoming*, a becoming arising from a former to a latter state is denoted by a verb, as "he goes", "he cooks" etc., the embodiment ( of the whole process ) from the beginning to the end, which has assumed the character of *being*, by a noun, as "going", "cooking" etc. The difference is this, a becoming in the course of a process or state of flux is denoted by a verb, but the embodiment of the complete process is denoted by a 'noun'. তিনি আরও বলেন—'Owing to the want of precise punctuation the commentator [ দুর্গাচার্য্য ] has not clearly understood the passage. Roth seems to agree with the commentator in the punctuation and in the interpretation of the passage. Both interpret "তদ্ যত্র" ( ১১শ সূত্র ) as referring to a sentence but there is hardly any justification for attributing this sense to তদ্ যত্র. It immediately follows Yāska's definition of nouns, which definition is not comprehensive, for it excludes all verbal nouns whose fundamental notion is more a becoming than a being. In

---

১। মূর্ত্তির্ঘনীভাবঃ পিণ্ডীভবনমিতি পর্য্যায়াঃ। পিণ্ডীভূতং ব্যাবৃত্তপূর্ব্বাপরীভাবং সিদ্ধস্বরূপমিত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

২। সত্ত্বভূতং সত্ত্বং দ্রব্যম্, ভূতশব্দঃ পিতৃভূত ইত্যাদিবদুপমায়াং দ্রষ্টব্যঃ ( স্কঃ স্বাঃ )।

৩। সত্ত্বনামভিঃ—সত্ত্বং দ্রব্যং লিঙ্গসংখ্যাযুক্তং বস্তু, তদ্বচনাঃ শব্দাঃ সত্ত্বনামানি ( স্কঃ স্বাঃ )। সত্ত্বনামভির্লিঙ্গ-সংখ্যাযুক্তৈঃ শব্দৈরাচষ্টে ইত্যনুবর্ত্তমানমত্রাপি দ্রষ্টব্যম্ ( নিঃ বিঃ )।

order, therefore, to reconcile his definition with this class of nouns and to draw a clear line of demarcation between verbs and verbal nouns, Yāska expresses his meaning more definitely at greater length in this sentence.

বলা বাহুল্য, আমরা প্রসিদ্ধ টীকাকার দুর্গাচার্য্য এবং স্কন্দস্বামীর অনুবর্ত্তন করিয়াছি এবং তাঁহাদের মত ভ্রমশূন্য বলিয়াই আমাদের নিকট প্রতীত হইতেছে। লক্ষ্মণস্বরূপের প্রধান আপত্তি—একাদশ সূত্রে, 'তদ্ যত্র' এই কথার দ্বারা বাক্য (sentence) বুঝাইতেছে কিরূপে? আমরা বলি 'তদ্ যত্র' এই কথার দ্বারা বাক্যের প্রতীতি হইতেছে—এইরূপ কথা দুর্গাচার্য্য বা অন্য কোন টীকাকার বলেন নাই। দুর্গাচার্য্য বলেন 'অথ পুনর্যত্রৈতে উভে ভবতঃ। ক্ব চ পুনরেতে উভে ভবতঃ? বাক্যে।' (তিনি 'তৎ'-শব্দের কোনও ব্যাখ্যা করেন নাই। স্কন্দস্বামী বলেন তৎ-শব্দটী বাক্যপ্রারম্ভে ব্যবহৃত হইয়াছে মাত্র, ইহার বিশেষ কোন অর্থ নাই)। মনে রাখিতে হইবে, দশম সূত্রে নাম ও আখ্যাতের লক্ষণ বলা হইয়াছে। কাজেই একাদশ সূত্রে 'উভে' এই পদটীর দ্বারা নাম ও আখ্যাতেরই বোধ হইবে। 'যেখানে নাম ও আখ্যাত উভয়ই থাকে, কোথায় নাম ও আখ্যাত এই উভয় থাকিতে পারে? বাক্যে',—ইহা বলিয়া দুর্গাচার্য্য ইহাই বুঝাইতেছেন যে, 'যত্রোভে ভবতঃ' এতখানির দ্বারা 'বাক্য' এই অর্থের বোধ হইতেছে। দুর্গাচার্য্যের এই কথার মধ্যে অসঙ্গতি কোথায় থাকিতে পারে আমরা বুঝি নাই। লক্ষ্মণস্বরূপের ব্যাখ্যা আপাতমনোরম বটে, কিন্তু সূত্রগুলির পরস্পর সামঞ্জস্য ও ভাষার দিক্ হইতে বিবেচনা করিলে তাহা অসঙ্গত বলিয়া মনে হইবে। আমরা দেখাইয়াছি 'উভে' এই পদটীর দ্বারা দশম সূত্রে উল্লিখিত নাম ও আখ্যাতেরই বোধ হইবে। যদি তাহাই হয়, তবে 'তদ্ যত্রোভে ভবতঃ' ইহার অনুবাদ 'where both are dominated by a becoming' এইরূপ হইতে পারে না, কারণ নাম কখনও dominated by a becoming (ভাবপ্রধান) নহে। আর যদি 'উভে' এই পদটীর অর্থ মাত্র 'দুইটী পদ' হয়, তাহা হইলে সূত্রে 'উভ' শব্দের প্রয়োগ না হইয়া 'দ্বি' শব্দের প্রয়োগ হইত। ক্রিয়ার লক্ষণসম্বন্ধে বিচার বহু গ্রন্থে আছে তাহা দেখিয়া এবং উল্লিখিত কারণে আমরা লক্ষ্মণস্বরূপের পাঠ বা ব্যাখ্যা গ্রহণ করিতে পারি নাই।

অদ ইতি সত্ত্বানামুপদেশঃ ॥ ১৪ ॥

অদঃ (ঐ) ইতি (এই পদটী) সত্ত্বানাং (দ্রব্যসমূহের) উপদেশঃ (সামান্যভাবে নির্দ্দেশক)।

সূত্রে 'সামান্যতঃ' এই পদটীর অধ্যাহার করিতে হইবে।[১] 'অদঃ' এই পদটী অদস্ শব্দের ক্লীবলিঙ্গের প্রথমার একবচনের পদ। 'অদস্' শব্দটী এই সূত্রে উপলক্ষণমাত্র, ইহা দ্বারা সমস্ত সর্ব্বনামেরই গ্রহণ হইবে[২]। তাৎপর্য্য এই যে, অদস্, যদ্, তদ্, ইদম্ প্রভৃতি

১। 'সামান্যতঃ' ইতি বাক্যশেষঃ (দুঃ)।

২। সর্ব্বেষাঞ্চ সর্ব্বনাম্নাং প্রদর্শনার্থমদঃশব্দস্যোপাদানম্ (স্কঃ স্বাঃ)।

সর্ব্বনামগুলি সামান্যভাবে সকল বস্তুতেই আছে অর্থাৎ সকল বস্তুর সম্বন্ধেই ইহারা প্রযুক্ত হইতে পারে।[১] আমরা অসৌ মানুষঃ, অয়ং দেবঃ, যঃ পুরুষঃ, যদ্ দ্রব্যম্, যৎ শৌর্য্যম্, সা গতিঃ, যা স্ত্রী, এষা দেবী, তৎ সত্ত্বম্, তৎ শৌক্ল্যম্—ইত্যাদি বলিয়া থাকি। যে কোনও দ্রব্য বা গুণ সম্বন্ধে সর্ব্বনাম শব্দের প্রয়োগ হইতে কোনও বাধা নাই। মহাভাষ্যকারও বলিয়াছেন, 'সর্ব্বনাম সামান্যবাচি' ( সর্ব্বনাম শব্দসমূহ সামান্যবাচী )।

অনুবাদ—অদঃ ( অদস্ প্রভৃতি সর্ব্বনাম শব্দ ) সামান্যভাবে দ্রব্যসমূহের নির্দ্দেশক।

গৌরশ্বঃ পুরুষো হস্তীতি ॥ ১৫ ॥

গৌঃ ( গো ), অশ্বঃ ( অশ্ব ), পুরুষঃ ( পুরুষ ), হস্তী ( হস্তী ) ইতি ( ইত্যাদি পদসমূহ[২] ) [ সত্ত্বানাং বিশেষোপদেশঃ ] ( দ্রব্যসমূহের বিশেষভাবে নির্দ্দেশক )।

সর্ব্বনাম শব্দের দ্বারা সত্ত্ব বা দ্রব্যের সামান্যতঃ নির্দ্দেশ হয়, ইহা বলা হইয়াছে। সত্ত্ব বা দ্রব্যের বিশেষ নির্দ্দেশ হয় গো, অশ্ব, পুরুষ, হস্তী, শুক্ল, কৃষ্ণ, গমন, ভোজন প্রভৃতি শব্দের দ্বারা। এই শব্দগুলি নির্দ্দিষ্ট দ্রব্য ( individual things ) সম্বন্ধেই প্রযুক্ত হইতে পারে, সমস্ত দ্রব্য সম্বন্ধে নহে। সর্ব্বনাম শব্দসমূহ সামান্যবাচী, গো, অশ্ব প্রভৃতি শব্দসমূহ বিশেষবাচী।

অনুবাদ—গো, অশ্ব, পুরুষ, হস্তী প্রভৃতি শব্দসমূহ বিশেষভাবে দ্রব্যসমূহের নির্দ্দেশক।

ভবতীতি ভাবস্য ॥ ১৬ ॥

ভবতি ( হয় ) ইতি ( এই পদটী ) ভাবস্য ( ক্রিয়ার ) [ সামান্যেন উপদেশঃ ] ( সামান্যভাবে নির্দ্দেশক )।

সম্পূর্ণ সূত্রটী হইল 'ভবতীতি ভাবস্য সামান্যেনোপদেশঃ।[৩] অস্তিত্ববাচক ভবতি, অস্তি প্রভৃতি ক্রিয়া সামান্যভাবে সমস্ত ক্রিয়াতেই আছে ; যে কোনও ক্রিয়ার অর্থ আমরা অস্তিত্ববাচক ক্রিয়াসমূহ দ্বারাই প্রকাশ করিতে পারি। 'স আস্তে' না বলিয়া, বলিতে পারি 'স আসীনো ভবতি' ; 'স গচ্ছতি' না বলিয়া বলিতে পারি 'স গতো ভবতি' ; 'স করোতি' না বলিয়া বলিতে পারি 'তস্য করণং ভবতি'।[৪] সমস্ত ভাব বা ক্রিয়া সম্বন্ধে প্রযুক্ত হইতে পারে বলিয়া ভবতি, অস্তি প্রভৃতি অস্তিত্ববাচক ক্রিয়াসমূহ সামান্যবাচী। এইস্থানে দ্রষ্টব্য এই যে, উপসর্গযোগে 'ভবতি' এই ক্রিয়াটীর সামান্যবাচিত্ব থাকিবে না।

---

১। 'ত্যদ্, তদ্, যদ্, ইদম্'—ইত্যেবমাদিসর্ব্বনামানি সর্ব্বত্র বস্তুনি বর্ত্তন্তে ( স্কঃ স্বাঃ )।

২। ইতি শব্দ আদ্যর্থঃ ( নিঃ বিঃ )।

৩। ভবতীতি ভাবস্য সামান্যেনোপদেশঃ ( দুঃ )।

৪। অত্র হি সর্ব্বেষাং সত্ত্বাবাচিনাম্ অধ্যয়নে প্রাপ্তে ভবতিরেবৈক উদাহরণার্থঃ পরিগৃহীতঃ। বিদ্যমানত্বমেবানুভবন্তঃ সর্ব্বে ভবতিশব্দবাচ্যা অন্যাভিঃ বিশেষক্রিয়াভিরভিসম্বধ্যন্তে ( দুঃ )।

অনুবাদ—'হয়' এই পদটী সামান্যভাবে ক্রিয়ার নির্দ্দেশক।

আস্তে শেতে ব্রজতি তিষ্ঠতীতি ॥ ১৭ ॥

আস্তে ( উপবেশন করে ), শেতে ( শয়ন করে ), ব্রজতি ( গমন করে ), তিষ্ঠতি ( অবস্থান করে ) ইতি—( ইত্যাদি পদসমূহ [1] ) [ ভাবস্য বিশেষোপদেশঃ ] ( ক্রিয়ার বিশেষভাবে নির্দ্দেশক )।

আস্, শী, ব্রজ্, স্থা প্রভৃতি ধাতু বিশেষ বিশেষ ক্রিয়ার অর্থই প্রকাশ করে, সামান্যভাবে সমস্ত ক্রিয়ার সহিত ইহাদের সম্বন্ধ নাই। কাজেই, আস্তে, শেতে প্রভৃতি ক্রিয়া বিশেষবাচী।

অনুবাদ—'উপবেশন করে', 'শয়ন করে', 'গমন করে', 'অবস্থান করে', প্রভৃতি পদসমূহ বিশেষভাবে ক্রিয়ার নির্দ্দেশক।

✓ইন্দ্রিয়নিত্যং বচনম্ ঔদুম্বরায়ণঃ ॥ ১৮ ॥

বচনম্ ( বচন ) ইন্দ্রিয়নিত্যং ( ইন্দ্রিয়ে নিয়ত ) [ ইতি ] ( ইহা ) ঔদুম্বরায়ণঃ ( আচার্য্য ঔদুম্বরায়ণ ) [ মন্যতে ] ( মনে করেন )।

বচন শব্দের অর্থ 'বাক্য', 'শব্দ বা পদ' এবং 'বর্ণ'—এই তিনই হইতে পারে। উচ্যতে উচ্চার্য্য বোধ্যেতে প্রবৃত্তিনিবৃত্তী অনেন ( যাহার উচ্চারণে প্রবৃত্তিনিবৃত্তি বা বিধিনিষেধের বোধ হয় ) এই ব্যুৎপত্তিতে বচনশব্দের অর্থ 'বাক্য' অথবা 'শব্দ' বা 'পদ' হইতে পারে। উচ্যতে উচ্চার্য্যতে ইদমিতি ( যাহা উচ্চারিত হয় ) এই ব্যুৎপত্তিতে বচনশব্দের অর্থ 'বর্ণ'ও হইতে পারে। আচার্য ঔদুম্বরায়ণের মতে বাক্য অথবা বাক্যের অবয়বভূত পদ অথবা পদের অবয়বভূত বর্ণ ইহারা সকলেই অনিত্য; কারণ যতক্ষণ ইহারা বক্তার বাগিন্দ্রিয়ে এবং শ্রোতার শ্রবণেন্দ্রিয়ে অবস্থান করে ততক্ষণই ইহাদের স্থায়িত্ব; ইন্দ্রিয় হইতে প্রচ্যুত হইলেই ইহারা বিনষ্ট হইয়া যায়। ইন্দ্রিয়নিত্য শব্দের অর্থ—ইন্দ্রিয়েই নিত্য বা নিয়ত অর্থাৎ উচ্চারণ-কাল বা শ্রবণকালমাত্রস্থায়ী এবং তৎপরেই বিনাশশীল। বর্ণ অনিত্য—ইহা বলিলেই পদ ও বাক্য অনিত্য হইয়া পড়ে, কাজেই বচনশব্দের অর্থ মাত্র 'বর্ণ' করিলেও চলিতে পারে।[2]

অনুবাদ—বচন ( বাক্য, পদ বা বর্ণ ) ইন্দ্রিয়েই নিত্য [ ইন্দ্রিয়প্রচ্যুত হইলেই বিনষ্ট হইয়া যায় ]।

॥ প্রথম পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। ইতি শব্দোঽত্রাপ্যাদ্যার্থ এব ( নিঃ বিঃ )।

২। যাবদেব বক্তুর্বাগিন্দ্রিয়ে শ্রোতুশ্চ শ্রোত্রেন্দ্রিয়ে বচনম্ তাবদেব তদস্তীতি শক্যতে বক্তুম্, প্রচ্যুতঃ চ নাস্তি ( দ্রঃ )। যাবদেব বক্তুর্বাগিন্দ্রিয়ে বচনং তাবদেব তদস্তীতি শক্যতে বক্তুম্, প্রচ্যুতং চ নাস্ত্যেবোচ্চারিত-প্রধ্বংসিত্বাদ্ বর্ণানামিতি নাস্তি পদভাবোঽপি প্রাগেব বাক্যভাবঃ ( নিঃ বিঃ )।

## দ্বিতীয় পরিচ্ছেদ

তত্র চতুষ্টং নোপপদ্যতে ॥ ১ ॥

অযুগপদুৎপন্নানাং বা শব্দানামিতরেতরোপদেশঃ ॥ ২ ॥

শাস্ত্রকৃতো যোগশ্চ ॥ ৩ ॥

তত্র (তাহা হইলে অর্থাৎ বচন ইন্দ্রিয়নিত্য হইলে) চতুষ্টং (নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাত—শব্দের এই চারি প্রকার বিভাগ) ন উপপদ্যতে (সঙ্গত হয় না) (১)। বা (আর) অযুগপৎ (ভিন্ন ভিন্ন কালে) উৎপন্নানাং শব্দানাং (উৎপন্ন শব্দের মধ্যে) ইতরেতরোপদেশঃ (পরস্পর গুণপ্রধানভাবে নির্দ্দেশ) [ন উপপদ্যতে] (সঙ্গত হয় না) (২)। চ (এবং) শাস্ত্রকৃতঃ (শাস্ত্রবিহিত) যোগঃ (শব্দের পরস্পর সংযোগ) [ন উপপদ্যতে] (সঙ্গত হয় না) (৩)।

আচার্য ঔডুম্বরায়ণের মতে বচন (বাক্য, পদ বা বর্ণ) ইন্দ্রিয়নিত্য অর্থাৎ অনিত্য, ইহা বলা হইয়াছে। যদি তাহাই হয়, তিনটী দোষের আশঙ্কা সমুপস্থিত হইতে পারে। প্রথমতঃ, নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাত ভেদে শব্দের চারি প্রকার বিভাগ উপপন্ন হয় না। তাহার কারণ, সমকালে অবস্থিত পরস্পরাপেক্ষ অনেক বস্তু সম্বন্ধেই দ্বিত্বাদিসংখ্যার প্রবৃত্তি হইতে পারে। শব্দ বা পদ এক একটী উচ্চারিত হইয়াই বিনষ্ট হইয়া যাওয়ায় দুইটী শব্দ বা পদ একই সময়ে অবস্থান করে না, কাজেই পরস্পর অনপেক্ষ অর্থাৎ কাহারও সহিত কাহারও কোন সম্বন্ধ নাই। অতএব তাহাদের সম্বন্ধে দ্বিত্বাদিসংখ্যার অর্থাৎ শব্দ বা পদ দুই প্রকার তিন প্রকার বা চারি প্রকার—এইরূপ প্রয়োগ হইতে পারে না।[1] বচনশব্দের 'বাক্য' অর্থ গ্রহণ করিলেও এই অনুপপত্তি দুষ্পরিহার হয়। কারণ, বাক্য বাগিন্দ্রিয় হইতে প্রচ্যুত হইয়াই বিনষ্ট হইয়া যায়; বাক্যের অবয়বভূত যে পদ তাহা যে বিনাশশীল (উৎপত্তির পরক্ষণেই) তৎসম্বন্ধে আর বক্তব্য কি?[2] যে পদটী এখনই উচ্চারিত হইল সেই পদটীকে অবিনষ্ট বলিয়া ধরিয়া লইলেও যে পদটী পূর্ব্বে উচ্চারিত হইয়াছে তাহাকে বিনষ্ট বলিয়া ধরিতেই হইবে। বিনষ্ট এবং অবিনষ্টের সহপরিসংখ্যান বা একত্র গণনা অযৌক্তিক।[3]

বচনশব্দের 'বর্ণ' অর্থ গ্রহণ করিলেও অনুপপত্তির সমাধান হয় না। বর্ণসমূহের সমবায়ে পদ

---

১। কৃতকত্বোচ্চারিতপ্রধ্বংসিত্বাৎ ন কালান্তরমবতিষ্ঠতে। অতঃ শব্দানাং নাস্তি যৌগপদ্যম্। যুগপদবস্থিতানেকার্থবিষয়া চতুষ্টসংখ্যা পরস্পরাপেক্ষে নৈকস্মিন্ বস্তুনি (অনেকেষু বস্তুষু) দ্বিত্বাদিসংখ্যানাং সর্ব্বাসাং প্রবৃত্তেঃ। অতঃ চত্বারি পদজাতানি ইতি যদুক্তং পদচতুষ্টং তন্নোপপদ্যতে (স্কঃ স্বাঃ)।

২। বাক্যং সমস্তমুচ্চারিতং তদিন্দ্রিয়ে নাবতিষ্ঠতে, যদবয়বভূতানি পদান্যবস্থিতানি পরিসংখ্যাতুম্ (দুঃ)।

৩। ন চ বিনষ্টাবিনষ্টয়োঃ পদয়োঃ সহপরিসংখ্যানমস্তি (দুঃ)।

হয়, ইহা স্বতঃসিদ্ধ। বিচার করিয়া দেখিতে গেলে বর্ণসমূহের সমবায় বা একত্র সংঘটন সম্ভব নহে। কারণ, একটী বর্ণ যেই উচ্চারণ করিলাম তাহা নষ্ট হইয়া গেল, দ্বিতীয় বর্ণের উচ্চারণকালে প্রথম উচ্চারিত বর্ণের অবস্থিতি নাই। কাজেই দুইটী বর্ণেরও সমকালে অবস্থিতি না থাকায় পদভাবই সিদ্ধ হয় না; অসিদ্ধবস্তুর বিভাগকল্পনা কিরূপে সম্ভবপর হইতে পারে?[১] দ্বিতীয়তঃ, বচনের ইন্দ্রিয়নিত্যতানিবন্ধন পদসমূহ অযুগপৎ অর্থাৎ ভিন্ন ভিন্ন কালে উৎপন্ন হওয়ায় তাহাদের মধ্যে পরস্পর প্রধান অপ্রধানভাবে যে নির্দ্দেশ তাহাও অসঙ্গত হইয়া পড়ে। নাম সাধন, আখ্যাত সাধ্য, সাধ্যসাধনের মধ্যে সাধ্যেরই প্রাধান্য ইহা বলা হইয়াছে (১।১১)। বাক্যের অবয়বভূত পদসমূহ এককালে উৎপন্ন হয় না, পূর্ব্বে যে পদটী উচ্চারিত হইয়াছে, তৎপরে উচ্চারিত পদের অপেক্ষায় তাহা বিনষ্ট। যদি নাম পূর্ব্বে উচ্চারিত হইয়া থাকে এবং আখ্যাত পরে উচ্চারিত হইয়া থাকে, তাহা হইলে পরস্পরের তুলনায় নাম বিনষ্ট, আখ্যাত অবিনষ্ট; এইরূপ, যদি আখ্যাত পূর্ব্বে উচ্চারিত হইয়া থাকে এবং নাম পরে উচ্চারিত হইয়া থাকে, তাহা হইলে পরস্পরের তুলনায় আখ্যাত বিনষ্ট, নাম অবিনষ্ট। কাজেই নামের অপেক্ষায় আখ্যাতের প্রাধান্য এবং আখ্যাতের অপেক্ষায় নামের অপ্রাধান্য, এইরূপ উক্তি সঙ্গত হয় না—বিনষ্ট ও অবিনষ্টের মধ্যে প্রধান অপ্রধান ভাবের কল্পনা যুক্তিবিরুদ্ধ।[২] তৃতীয়তঃ, বচন ইন্দ্রিয়নিত্য হইলে ব্যাকরণশাস্ত্রবিহিত সংযোগ (যেমন, ধাতুর সহিত উপসর্গের, প্রত্যয়ের সহিত ধাতুর) সিদ্ধ হয় না। কারণ, সংযোগ হইতে হইলে দুইটী বস্তু থাকা চাই—ব্যাকরণে উপসর্গ ও ধাতু, ধাতু ও প্রত্যয়, নাম ও প্রত্যয় পরস্পর সংযুক্ত হয়। পূর্ব্বোক্ত যুক্তি অনুসারে অযুগপৎ উচ্চারিত ইহাদের মধ্যে একটী বিনষ্ট এবং অন্যটী অপেক্ষাকৃত অবিনষ্ট; বিনষ্ট ও অবিনষ্টের সংযোগ কিরূপে সিদ্ধ হইতে পারে?[৩]

**অনুবাদ**—তাহা হইলে শব্দের চতুষ্টয়ত্ব সঙ্গত হয় না (১)। আর, অযুগপদুৎপন্ন শব্দ-সমূহের প্রধান অপ্রধান ভাব [ সঙ্গত হয় না ] (২) এবং শাস্ত্রবিহিত সংযোগ [ সঙ্গত হয় না ] (৩)।

পূর্ব্বোক্ত তিনটী সূত্রই পূর্ব্বপক্ষসূত্র। পূর্ব্বপক্ষের সমাধানকল্পে বলিতেছেন—

---

১। মহাভাষ্যেও দেখিতে পাই—'ন হি বর্ণানাং পৌর্ব্বাপর্য্যমস্তি। কিং কারণম্? একবর্ণবৃত্তিত্বাদ্ বাচঃ উচ্চরিতপ্রধ্বংসিতত্বাচ্চ বর্ণানাম্। একৈকবর্ণবর্ত্তিনী বাগ্ ন দ্বৌ যুগপদুচ্চারয়তি। গৌরিতি গকারে যাবদ্ বাগ্ বর্ত্ততে, নৌকারে, ন বিসর্জনীয়ে। যাবদৌকারে, ন গকারে, ন বিসর্জনীয়ে। যাবদ্ বিসর্জনীয়ে, ন গৌকারে, নৌকারে। উচ্চরিতপ্রধ্বংসিতত্বাৎ। উচ্চরিতপ্রধ্বংসিতাঃ খল্বপি বর্ণাঃ। উচ্চরিতঃ প্রধ্বস্তঃ, অথাপরঃ প্রযুজ্যতে। ন বর্ণো বর্ণস্য সহায়ঃ।

২। ন হি বিনষ্টং নাম গুণভাবমিয়াদাখ্যাতে, নাপি নষ্টমাখ্যাতং প্রধানভাবমিয়ান্নাম্নি। ন হি বিনষ্টাবিনষ্টয়োরিতরেতরগুণপ্রধানভাবোঽস্তি (দ্রঃ)।

৩। অযুগপদুৎপত্তৌ হি সত্যাং ধাতুরুচ্চারিতো বিনষ্টঃ, স কথমুপসর্গেণ যোক্ষ্যতে প্রত্যয়েন বা। ন হি বিনষ্টাবিনষ্টয়োর্যোগোঽস্তি (দ্রঃ)।

ব্যাপ্তিমত্ত্বাত্তু শব্দস্য ॥ ৪ ॥

তু ( কিন্তু ) শব্দস্য ( শব্দের ) ব্যাপ্তিমত্ত্বাৎ ( ব্যাপ্তিবিশিষ্টতানিবন্ধন ) [ এতৎ সর্ব্বম্ উপপদ্যতে ] ( এই সমস্তই উপপন্ন হয় )।

সূত্রে 'তু' শব্দটী পূর্ব্বপক্ষনিরাস সূচনা করিতেছে। এই সূত্রটীর তাৎপর্য্য এই যে—শব্দ ব্যাপ্তিমান্, শব্দের ব্যাপ্তিমত্ত্বই ১-৩ সূত্রে যে পূর্ব্বপক্ষ উত্থাপিত হইয়াছে তাহার নিরাস বা খণ্ডন করিতেছে। এখন প্রশ্ন হইতে পারে, 'শব্দ ব্যাপ্তিমান্' ইহার অর্থ কি এবং শব্দ ব্যাপ্তিমান্ হইলে পূর্ব্বোক্ত পূর্ব্বপক্ষের নিরাস হয় কিরূপে? একটু অনুধাবন করিলে প্রতীয়মান হইবে যে, 'ইহা শব্দ', 'এই শব্দের এই অর্থ'—ইহা মানুষের বুদ্ধিস্থ। মানুষ যখন কোনও একটী শব্দ উচ্চারণ করে তখন তাহার বুদ্ধিতে থাকে 'আমি এই শব্দের দ্বারা এই অর্থের প্রতীতি করাইতে চাই'। শ্রোতারও বুদ্ধিতে থাকে 'ইহা শব্দ' এবং 'এই শব্দের এই অর্থ'। অন্য কথায় বলিতে গেলে, শব্দ বক্তা ও শ্রোতার বুদ্ধিকে ব্যাপ্ত করিয়া আছে এবং তন্নিবন্ধনই শ্রোতার বুদ্ধিগম্য হয় যে, বক্তা যাহা উচ্চারণ করিয়াছে তাহা একটী অর্থবোধক শব্দ এবং তাহার এই অর্থ। বক্তা ও শ্রোতার বুদ্ধিকে ব্যাপ্ত করে বলিয়াই শব্দ ব্যাপ্তিমান্। ঈদৃশ ব্যাপ্তিমত্তার অভাবে শব্দের উচ্চারণ ও অর্থবোধ সম্ভবপর হইত না। যাহা অনবস্থিত বা অস্থায়ী তাহা ব্যাপ্ত করিতে পারে না। ফল কথা এই যে, শব্দ উচ্চারণের পরক্ষণেই শ্রোতার বুদ্ধিস্থ নাম, আখ্যাত প্রভৃতি শব্দের সহিত সম্বন্ধ যোজনা করিয়া বিনষ্ট হইলেও সংস্কাররূপে বুদ্ধিতে বর্ত্তমান থাকে এবং তাহার স্মৃতি সম্ভব হয় এবং এই স্মৃতিপূর্ব্বকই পরিসংখ্যান বা শব্দের চারি প্রকার বিভাগগণনা হইয়া থাকে। বিনষ্টাবিনষ্টের সহপরিসংখ্যান বা একত্র গণনা সঙ্গত নহে, এই আপত্তিও বিচারসহ নহে। কারণ, যাহা বলা হইয়াছে তাহার স্থূল তাৎপর্য্য এই যে, মূর্ত্তিমান্ বা স্থূল শব্দ—যাহার অভিব্যক্তি হয়—তাহাই নষ্ট হইয়া থাকে, শব্দের আকৃতি অর্থাৎ যন্নিবন্ধন শব্দের শব্দত্ব[১] তাহা নষ্ট হয় না, বুদ্ধিতে অবস্থিত থাকে। মুখ্যতঃ সহপরিসংখ্যান হয় এই বুদ্ধ্যবস্থ শব্দের এবং তাহা আরোপিত হয় স্থূল বা অভিব্যক্ত ( উচ্চারিত ) শব্দে।

শব্দের ব্যাপ্তিমত্ত্বরূপ হেতুদ্বারাই আখ্যাত ও নামের মধ্যে পরস্পর প্রধান অপ্রধান ভাবের উক্তি এবং ব্যাকরণশাস্ত্রবিহিত সংযোগসিদ্ধি যে অযৌক্তিক তাহার ( তৃতীয় ও চতুর্থ সূত্রোক্ত আপত্তিদ্বয়ের ) খণ্ডন হইতেছে। শব্দ মানুষের বুদ্ধিব্যাপ্ত অর্থাৎ বুদ্ধি শব্দের আকারে আকারিত হইয়া থাকে। প্রধান অপ্রধান ভাব মুখ্যতঃ স্থূল বা অভিব্যক্ত আখ্যাতরূপ শব্দ ও নামরূপ শব্দের মধ্যে থাকে না, থাকে আখ্যাতরূপ বুদ্ধি ও নামরূপ বুদ্ধির মধ্যে, কিন্তু তাহা আরোপিত হয় স্থূল বা অভিব্যক্ত ( উচ্চারিত ) আখ্যাতরূপ ও নামরূপ শব্দের মধ্যে। এইরূপ ব্যাকরণশাস্ত্রবিহিত সংযোগও মুখ্যতঃ হয় বুদ্ধিব্যাপ্ত বা বুদ্ধিরূপে আকারিত উপসর্গ ও ধাতুর

---

১। আকৃতির্জাতিলিঙ্গাখ্যা ( ন্যাঃ দঃ ২।২।৬৮ )।

মধ্যে, বুদ্ধিব্যাপ্ত বা বুদ্ধিরূপে আকারিত ধাতু ও প্রত্যয়ের মধ্যে, কিন্তু তাহা আরোপিত হয় স্থূল বা অভিব্যক্ত ( উচ্চারিত ) উপসর্গ ও ধাতুর মধ্যে এবং স্থূল বা অভিব্যক্ত ( উচ্চারিত ) ধাতু ও প্রত্যয়ের মধ্যে।

অণীয়স্ত্বাচ্চ শব্দেন সংজ্ঞাকরণং ব্যবহারার্থং লোকে ॥ ৫ ॥

চ ( আর ), লোকে ( সংসারে ) ব্যবহারার্থং ( পরস্পর ব্যবহারসিদ্ধির নিমিত্ত ) শব্দেন ( শব্দের দ্বারা ) সংজ্ঞাকরণং ( অর্থবোধের উৎপাদন ) [ করা হয় ] অণীয়স্ত্বাৎ ( অপেক্ষাকৃত অল্পত্বনিবন্ধন অর্থাৎ অপেক্ষাকৃত অল্পপ্রযত্নাপেক্ষ বলিয়া )।

'ব্যাপ্তিমত্ত্বাত্তু শব্দস্য' এই সূত্রের ব্যাখ্যায় বলা হইয়াছে যে, শব্দার্থবোধের প্রতি শব্দের ব্যাপ্তিমত্ত্ব কারণ। ব্যাপ্তিমত্ত্বরূপ কারণ কিন্তু অভিনয়েও আছে। অভিনয় শব্দের অর্থ ইঙ্গিত অর্থাৎ হস্তাদি অঙ্গের সঞ্চালন, অক্ষির সঙ্কোচ বিকাশ ইত্যাদি। অভিনয়ের ব্যাপ্তিমত্ত্ব আছে, এই কথার তাৎপর্য্য এই যে, অভিনয়ও বুদ্ধিব্যাপ্ত। শব্দের ন্যায় অভিনয়ের দ্বারাও আমরা মনোগত ভাব প্রকাশ করিতে পারি। হস্তাদি সঞ্চালন, কিংবা অক্ষির সঙ্কোচ বিকাশাদির দ্বারা আমরা গমনাগমনের আদেশ প্রদান করিয়া থাকি, কোনও কিছু প্রদান করিবার বা গ্রহণ করিবার অনুরোধ করিয়া থাকি ও হর্ষ-বিষাদ, উৎসাহ বা দ্বেষ প্রকটিত করিয়া থাকি—ইহা প্রত্যক্ষসিদ্ধ। যদি তাহাই হয়, তবে জনসমূহের মধ্যে পরস্পর ব্যবহার সিদ্ধির নিমিত্ত শব্দাত্মক ভাষার প্রয়োজন কি ? শব্দরাশির আয়ত্তীকরণ যে ক্লেশবহুল এবং ইঙ্গিতকরণ যে অপেক্ষাকৃত সহজসাধ্য, ইহা আমরা অনুভব করি। ঈদৃশ আপত্তির উত্তরে বলা যাইতে পারে যে, অভিনয়ের ব্যাপ্তিমত্ত্ব থাকিলেও যথার্থতঃ ইহা সহজসাধ্য নহে, পরন্তু মনোগত ভাবরাশির বহুত্বনিবন্ধন বহু ইঙ্গিতের অপেক্ষা থাকায় বহুপ্রযত্নাপেক্ষ। আরও দ্রষ্টব্য এই যে, অভিনয় মাত্র পূর্ব্বপরিজ্ঞাত বিষয়েরই অববোধনে সমর্থ এবং নিঃসন্দিগ্ধভাবে অর্থপ্রতীতি করাইতেও পারে না। শব্দ কিন্তু তদ্বিপরীত—অপেক্ষাকৃত অল্পপ্রযত্নাপেক্ষ, অপরিজ্ঞাত বিষয়েরও অববোধনে সমর্থ এবং নিঃসন্দিগ্ধভাবেই অর্থপ্রতীতিকরণক্ষম।

অনুবাদ—সংসারে ব্যবহার সিদ্ধির নিমিত্ত শব্দের দ্বারা অর্থের বোধ জন্মান হয়, শব্দ অণীয়ান্ অর্থাৎ অপেক্ষাকৃত অল্পপ্রযত্নাপেক্ষ বলিয়া।

১-৫ সূত্রের দুর্গাচার্য্যসম্মত ব্যাখ্যা আমরা গ্রহণ করিয়াছি। 'শব্দ অনিত্য' ঔদুম্বরায়ণের এই মত স্থূলতঃ স্বীকার করিয়াই তিনি সূত্র কয়টীর ঈদৃশ ব্যাখ্যা করিয়াছেন। শব্দ নিত্য—শব্দ আবহমান কাল হইতে প্রবর্ত্তমান, শব্দ কেহ নির্ম্মাণ করে নাই, শব্দ সর্ব্বকালে সর্ব্বত্র বর্ত্তমান আছে, উচ্চারণে শব্দের অভিব্যক্তি হয় মাত্র, ঈদৃশ মতও কিন্তু প্রসিদ্ধ। স্কন্দস্বামী ( দুর্গাচার্য্যের পূর্ব্ববর্ত্তী টীকাকার ) শব্দের নিত্যত্বপক্ষ অবলম্বন করিয়াই উল্লিখিত সূত্র কয়টীর মধ্যে পরস্পর সামঞ্জস্য প্রদর্শন করিয়াছেন ; কিন্তু তাঁহার ব্যাখ্যামার্গ এবং কোন কোন সূত্রের পাঠ অন্যপ্রকারের। অবশ্য 'শব্দ অনিত্য' ঔদুম্বরায়ণের এই মত সমীচীন বলিয়া

গ্রহণ করিলে পদের চতুষ্টয়ত্ব সিদ্ধ হইতে পারে না, ইহা ঠিক। দুর্গাচার্য্যের সহিত স্কন্দস্বামীর এই বিষয়ে কোন বিরোধ নাই। কিন্তু স্কন্দস্বামী বলেন যে, ঔদুম্বরায়ণের মতই সমীচীন নহে, কারণ শব্দ নিত্য, শব্দ সর্ব্বকালে সর্ব্বত্র যুগপৎ সত্তাবিশিষ্ট বা অবস্থিত।[১] শব্দ যদি যুগপৎ বা সমকালে অবস্থিত হয়, তাহা হইলেই ইতরেতরোপদেশ, শাস্ত্রকারের যোগ এবং চতুষ্টয়ত্ব উপপন্ন হইতে পারে। ইতরেতরোপদেশ—ইহার অর্থ, অর্থবোধের উদ্দেশ্যে নামাদিপদসমূহের পরস্পরাপেক্ষায় উচ্চারণ। শাস্ত্রকারের যোগ—ইহার অর্থ, শাস্ত্রকার আপিশলি, পাণিনি প্রভৃতির সূত্র অর্থাৎ তাহাদের কৃত ব্যাকরণ গ্রন্থ। ব্যাকরণের একটী কার্য্য—প্রকৃতি ও প্রত্যয়ের যোগে পদসাধনপ্রণালী প্রদর্শন করা। প্রকৃতি ও প্রত্যয়ের যোগ সম্ভবপর হয়, যদি শব্দের নিত্যত্ব স্বীকার করা যায়। তাহা না হইলে প্রত্যয়গ্রহণক্ষণে প্রকৃতি বিনষ্ট হইয়া যাওয়ায় প্রকৃতি ও প্রত্যয়ের কোন প্রকার সম্বন্ধই সম্ভব হয় না। শব্দের চতুষ্টয়ত্ব—ইহার অর্থ, নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাতভেদে শব্দের চারি প্রকার বিভাগ। এই চতুষ্টয়ত্বও সম্ভব হইতে পারে, যদি শব্দের নিত্যত্ব বা যুগপৎ অবস্থিতি স্বীকার করা যায়।[২] এই স্থানে প্রশ্ন হইতে পারে—শব্দ যদি নিত্য এবং সর্ব্বকালে সর্ব্বত্র যুগপৎ অবস্থিত হয়, তাহা হইলে সর্ব্বকালেই আমরা তাহার উপলব্ধি করি না কেন? স্কন্দস্বামী বলেন, ইহার কারণ শব্দের ব্যাপ্তিমত্ত্ব এবং শব্দের অণীয়স্ত্ব। 'ব্যাপ্তিমত্ত্বাত্তু শব্দস্য' এবং 'অণীয়স্ত্বাচ্চ' এই সূত্র দুইটী দ্বারা ইহাই প্রকাশ পাইতেছে। স্কন্দস্বামী পঞ্চম সূত্রটীকে 'অণীয়স্ত্বাচ্চ' এবং 'শব্দেন সংজ্ঞাকরণং ব্যবহারার্থং লোকে'—এইরূপ বিভাগ করিয়া দুইটী সূত্ররূপে কল্পনা করেন। তিনি বলেন, যাহা ব্যাপ্তিমান্ বা সর্ব্বগত, অথবা যাহা অণীয়ান্ বা অতিসূক্ষ্ম তাহার উপলব্ধি অভিব্যঞ্জকরূপ কারণের অভাবে সম্ভব হয় না। শব্দ ব্যাপ্তিমান্—সর্ব্বত্র সর্ব্বকালে অবস্থিত, যেমন আকৃতি। গো, মনুষ্য প্রভৃতি সমস্ত পদার্থের আকৃতি[৩] সর্ব্বত্র বর্ত্তমান আছে, আকৃতির অভিব্যক্তি হয় ব্যক্তির দ্বারা; ব্যক্তির অভাবে আকৃতির উপলব্ধি হয় না, অভিব্যঞ্জক কারণ অর্থাৎ ব্যক্তির সদ্ভাব হইলেই আকৃতির উপলব্ধি হয়। এইরূপ শব্দ সর্ব্বত্র সর্ব্বকালে বর্ত্তমান আছে, শব্দের অভিব্যক্তি হয় উচ্চারণের দ্বারা, উচ্চারণের অভাবে শব্দের উপলব্ধি হয় না, অভিব্যঞ্জক কারণ

---

১। যুগপদুৎপন্নানাং বা শব্দানামিতরেতরোপদেশঃ—স্কন্দস্বামী ২য় সূত্রটী এইরূপ পাঠ করেন; 'অযুগপৎ' পাঠ তাঁহার সম্মত নহে। যুগপদুৎপন্নানামিত্যুৎপত্ত্যা যো হ্যুৎপদ্যতে স ভবতীতি সত্তালক্ষণো ভবত্যর্থো লক্ষ্যতে।

২। যৌগপদ্যবতাং সতামেব চতুর্ণাং নামাদিপদজাতানামেতৎ পরস্পরার্থত্বেন বাক্যার্থপ্রতিপত্ত্যর্থমুচ্চারণম্। অতশ্চ যুগপদবস্থিতানেকনামাদিপদজাতবিষয়া চতুষ্ট্বসংখ্যোপপন্না। তদুপপত্তেশ্চোপপন্নম্—চত্বারি পদজাতানীতি। শাস্ত্রকৃতো যোগশ্চ। চ-শব্দঃ সমুচ্চয়ে, ন কেবলং চতুষ্ট্বম্, শাস্ত্রকৃতশ্চাপিশলেঃ পাণিনের্বা যোগঃ সূত্রম্। সমুদায়াভিপ্রায়মেকবচনম্। যোগঃ সমুদায়োঽষ্টাধ্যায়ী শাস্ত্রমেবোপপদ্যতে যদি নিত্যাঃ শব্দাঃ। ইতরথা হি প্রকৃত্যাবুৎপন্নায়াং যাবৎ প্রত্যয় উপাদীয়তে তাবদ্বিনষ্টা প্রকৃতিরিতি কস্য কেন সম্বন্ধঃ?

৩। আকৃতি ও জাতিতে পার্থক্য আছে (ন্যায় দঃ ২।২।৬৬)। অনেকের মতে আকৃতি ও জাতি একই পদার্থ।

স্কন্দস্বামীও আকৃতি শব্দ জাতি অর্থে ব্যবহার করিয়াছেন বলিয়া ধরিয়া লইলে দোষ হয় না।

উচ্চারণের সদ্ভাব হইলেই শব্দের উপলব্ধি হয়।[১] শব্দ অণীয়ান্ বা অতিসূক্ষ্ম ( subtle )ও বটে। কারণ, আকাশ অণু বা সূক্ষ্ম, আকাশের গুণ শব্দ, কাজেই শব্দ আরও সূক্ষ্ম। যেরূপ সূর্য্যকিরণরূপ অভিব্যঞ্জক কারণের অভাবে রূপের উপলব্ধি হয় না, সূর্য্যকিরণরূপ অভিব্যঞ্জক কারণের সদ্ভাব হইলেই রূপের উপলব্ধি হয়, তদ্রূপ অতিসূক্ষ্ম যে শব্দ তাহার উপলব্ধি হয় না —তাল্বাদিব্যাপার অর্থাৎ উচ্চারণরূপ অভিব্যঞ্জক কারণের অভাবে; উচ্চারণরূপ অভিব্যঞ্জক কারণের সদ্ভাব ঘটিলেই অতিসূক্ষ্ম শব্দের উপলব্ধি হইয়া থাকে।[২]

সংসারে ব্যবহারসিদ্ধির নিমিত্ত দেবদত্ত, যজ্ঞদত্ত প্রভৃতি সংজ্ঞার করণ বা নামের কল্পনা অথবা কোন বাক্যের দ্বারা বিবক্ষিত অর্থের প্রতিপাদন উপপন্ন হইতে পারে—যদি শব্দের নিত্যত্ব স্বীকার করা যায়। যদি শব্দ অনিত্য হয়, তাহা হইলে দেবদত্ত, যজ্ঞদত্ত প্রভৃতি সংজ্ঞার দ্বারা কোনও ব্যক্তির, অথবা কোনও বাক্যের দ্বারা কোনও অর্থের প্রতীতি হইতে পারে না। ইহাই হইল স্কন্দস্বামীর মতে 'শব্দেন সংজ্ঞাকরণং ব্যবহারার্থং লোকে'—এই সূত্রের তাৎপর্য্য।[৩]

সূত্র কয়টী সম্বন্ধে দুর্গাচার্য্য ও স্কন্দস্বামীর মতের তাৎপর্য্য বর্ণিত হইল। দুর্গাচার্য্য 'অণীয়স্ত্বাচ্চ শব্দেন সংজ্ঞাকরণং ব্যবহারার্থং লোকে' এই সূত্রে 'চ' শব্দের অর্থ করেন নাই। শব্দের অনুপলব্ধির প্রতি কারণ ব্যাপ্তিমত্ত্ব ও অণীয়স্ত্ব—এইরূপ ব্যাখ্যা করিয়া স্কন্দস্বামী চকারের সমুচ্চয়ার্থ প্রদর্শন করিয়াছেন। স্কন্দস্বামী 'শব্দেন সংজ্ঞাকরণং ব্যবহারার্থং লোকে' এই সূত্রের দ্বারা শব্দের অনিত্যত্ব খণ্ডনপ্রসঙ্গে যে আপত্তির উত্থাপন করিয়াছেন, তাহার সমাধান দেখিতে পাই দুর্গাচার্য্যের 'ব্যাপ্তিমত্ত্বাত্তু শব্দস্য' এই সূত্রের ব্যাখ্যায়। অভিব্যক্ত বা স্থূল অবস্থায় শব্দ অস্থায়ী হইলেও বুদ্ধিকে ব্যাপ্ত করিয়া শব্দ অবস্থান করে—এতাদৃশ যুক্তিই ঐ সমাধানের ভিত্তি। শব্দ বুদ্ধিব্যাপ্ত এই যুক্তি পরিজ্ঞাত শব্দ সম্বন্ধেই খাটে, অপরিজ্ঞাত শব্দ সম্বন্ধে নহে। কাজেই শব্দ বুদ্ধিব্যাপ্ত এই কথার দ্বারা শব্দের নিত্যত্ব অঙ্গীকৃত হয় নাই। স্কন্দস্বামীর ব্যাখ্যা যে মতের উপর প্রতিষ্ঠিত তাহার তাৎপর্য্য এই যে, সমস্ত শব্দ—পরিজ্ঞাতই হউক, আর অপরিজ্ঞাতই হউক—সর্ব্বত্র সর্ব্বদা বিদ্যমান; উচ্চারণরূপ অভিব্যঞ্জক কারণ উপস্থিত হইলেই তাহার অভিব্যক্তি হইয়া থাকে। শব্দের নিত্যত্ব-অনিত্যত্ব সম্বন্ধে দুর্গাচার্য্য ও স্কন্দস্বামীর মতের পার্থক্য এইস্থানে।

---

১। শব্দস্য যা অনুপলব্ধির্নাসাবসত্ত্বাৎ। কিন্তুর্হি আকৃতিবদভিব্যঞ্জকাভাবাৎ অতো নানুপলব্ধেরনিত্যত্ব-মাশঙ্কিতব্যম্।

২। আকাশমণু সূক্ষ্মম্, অতস্তদ্গুণত্বাচ্ছব্দস্যাতিশয়েন সৌক্ষ্ম্যাদিয়মনুপলব্ধিঃ স্বত এব। উপলব্ধিস্তু প্রকাশে সতি রূপস্যেব চাস্য তাল্বাদিব্যাপারসহকারিসদ্ভাবে সতি শ্রোত্রেন্দ্রিয়বিষয়াপত্তেঃ।

৩। এবঞ্চ নিত্যত্বে সতি শব্দেন সংজ্ঞাকরণং ব্যবহারার্থং লোকে। করণসাধনঃ সংজ্ঞাশব্দঃ সংক্ষেপেণ জ্ঞায়তে অনয়েতি সংজ্ঞা—দেবদত্তো যজ্ঞদত্ত ইতি। তস্যাঃ করণং কল্পনং ব্যবহারার্থং ব্যবহারপ্রয়োজনং লোকে উপপন্নমিতি বাক্যশেষঃ। যদ্বা, বাক্যমেব সংজ্ঞাশব্দেনোচ্যতে। তস্যা করণং বিবক্ষিতস্য প্রত্যায়নম্। সমানমন্যৎ

তেষাং মনুষ্যবদ্দেবতাভিধানম্ ॥ ৬ ॥

তেষাং ( নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাতরূপ সেই সমস্ত শব্দের দ্বারা ) দেবতাভিধানং ( দেবতাদিগের প্রতি ঈপ্সিত অর্থের কথন ) [ ভবতি ] ( হইয়া থাকে ) মনুষ্যবৎ ( যেমন মনুষ্যদিগের মধ্যে পরস্পর হইয়া থাকে )।

নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাত—এই চারিভাগে বিভক্ত শব্দসমূহের দ্বারা মনুষ্যদিগের মধ্যে পরস্পর ব্যবহার সিদ্ধ হইয়া থাকে। প্রশ্ন হইতে পারে, আমাদের ত দেবতাদিগের সহিতও ব্যবহার আছে—আমরা দেবতাগণকে হবিঃ প্রদান করিয়া থাকি, দেবতাদিগের নিকট আশীর্ব্বাদাদি প্রার্থনা করিয়া থাকি ; দেবতাদিগের সহিত ঈদৃশ ব্যবহারসিদ্ধির উপায় কি ? ইহার উত্তরে বলিতেছেন—শব্দই ঈদৃশ ব্যবহারসিদ্ধির উপায়। শব্দের অর্থপ্রকাশ-শক্তি দেবগণ ও মনুষ্যগণের মধ্যে তুল্যভাবেই বর্ত্তমান। দেবতাভিধানম্—ইহার অর্থ দেবতাদিগের প্রতি অভিধান বা ঈপ্সিত অর্থের কথনরূপ ব্যবহার। তেষাং ( শব্দানাং )—এইস্থলে ষষ্ঠী কর্ত্তায় ; দেবতানাম্ অভিধানম্—এইস্থলে ষষ্ঠী কর্ম্মে।[1]

অনুবাদ—শব্দের দ্বারা[ই] মনুষ্যের ন্যায় দেবতাদিগের প্রতি[ও] [ ঈপ্সিতার্থের ] কথন হইয়া থাকে।

পুরুষবিদ্যাঽনিত্যত্বাৎ কর্ম্মসম্পত্তির্ম্মন্ত্রো বেদে ॥ ৭ ॥

পুরুষবিদ্যাঽনিত্যত্বাৎ ( মানুষের বিদ্যার অনিত্যতানিবন্ধন ) কর্ম্মসম্পত্তিঃ ( নির্দ্দোষভাবে কর্ম্মসম্পাদক )[2] মন্ত্রঃ ( মন্ত্র ) বেদে ( বেদে ) [ সমাম্নাতঃ ] ( অভিহিত হইয়াছে )।

বেদের মন্ত্রসমূহ দেবতাদিগের সহিত ব্যবহারসিদ্ধির নিমিত্ত—মন্ত্রের দ্বারা হবিঃপ্রদান করা হইয়া থাকে, মন্ত্রের দ্বারা আশীর্ব্বাদাদি প্রার্থনা করা হইয়া থাকে, ইহা সুপরিজ্ঞাত। পূর্ব্বসূত্রে বলা হইয়াছে, নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাতরূপ শব্দসমূহ দেবতাদের সহিত ব্যবহারে অপরিহীনশক্তি। নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাতরূপ শব্দসমূহ প্রয়োগ করিয়াই যদি দেবতাদের সহিত ব্যবহার করা যায়, তাহা হইলে মন্ত্রাত্মক বেদের প্রয়োজন কি ? এই প্রশ্নের উত্তরে বলিতেছেন—মানুষের বিদ্যা ( জ্ঞান ) অনিত্য বা অনিয়ত অর্থাৎ মানুষের জ্ঞানের স্থিরতা নাই। যে কথা যে ক্রমে শ্রবণ করিলাম সেই কথা ঠিক সেই ক্রমে বলিতে পারি না,

---

১। এবং তাবন্মনুষ্যাণাং মনুষ্যেষু শব্দেন চতুর্দ্ধা বিভক্তেনাববোধকরণম্। কথং মনুষ্যাণাং দেবেষু হবিঃপ্রদানাশীঃ-প্রার্থনাদিব্যবহারঃ কেনেতি। উচ্যতে। তেষামেব শব্দানামিয়মেব ব্যবস্থা দেবেষ্বপি দেবানপি প্রতি। . . . . যথৈব হি মনুষ্যাঃ প্রয়োজনেষু নামাখ্যাতোপসর্গনিপাতৈর্যথার্থমভিদধত্যেবমেব দেবানপি। দেবেষ্বপি শব্দস্যাভিধানশক্তিরপরিহীনেত্যভিপ্রায়ঃ ( দুঃ )।

২। অবৈগুণ্যেন কর্ম্মণঃ পরিসমাপ্তিঃ কর্ম্মসম্পত্তিঃ। তদর্থো মন্ত্রঃ কর্ম্মসম্পত্তিশব্দেনোচ্যতে তাদর্থ্যাৎ ( স্কঃ স্বাঃ )।

অদ্য যে কথা যে ক্রমে বলিলাম, আগামী কল্যই সেই কথা ঠিক সেই ক্রমে বলিতে পারি না—ইহা অনুভবসিদ্ধ। জ্ঞানের ঈদৃশ অনিত্যত্ব বা অনিয়তত্বনিবন্ধন নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাতের যথাযথ প্রয়োগ দ্বারা বাক্য রচনা করিয়া দেবতাগণের সমীপে আমাদের অভীপ্সিত অর্থের নিবেদন সম্ভব হয় না। যে বাক্যপ্রয়োগে হবিঃপ্রদান বা আশীর্ব্বাদ প্রার্থনা করা যায় তাহাতে যদি নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাতের যথাযথ প্রয়োগের অভাবে অশুদ্ধি থাকে তাহা হইলে ফল ত কিছু হয়ই না, প্রত্যুত প্রভূত অনিষ্টের আশঙ্কা থাকে। মানুষ মানুষ, সাধারণতঃ অশিক্ষিত বা অল্পশিক্ষিত; তাহার পক্ষে জ্ঞানের অনিত্যতা এবং তন্নিবন্ধন বিস্মরণশীলতা স্বাভাবিক, দোষের নহে। ইহা লক্ষ্য করিয়াই ঋষিগণ দেবতাগণের সহিত ব্যবহার যাহাতে ফলপ্রসূ হয় তাহার নিমিত্ত মন্ত্রের সমাম্নায় (কথন) করিয়াছেন। বস্তুতঃ, নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাতই মন্ত্রের শরীর—মন্ত্র তদ্ব্যতিরিক্ত আর কিছুই নহে; মন্ত্রে নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাতের যথাযথ প্রয়োগ রহিয়াছে, তন্নিবন্ধনই মন্ত্রের ফলপ্রসূত্ব।

অনুবাদ—মানুষের বিদ্যার অনিয়তত্বনিবন্ধন বেদে সুষ্ঠুভাবে কর্ম্মের সম্পাদক মন্ত্রসমূহ অভিহিত হইয়াছে।

॥ দ্বিতীয় পরিচ্ছেদ সমাপ্ত ॥

## তৃতীয় পরিচ্ছেদ

ষড়্ভাববিকারা ভবন্তীতি বার্ষ্যায়ণিঃ ॥ ১ ॥

ভাববিকারাঃ ( ভাবের বিকার ) ষট্ ( ছয়টী ) ভবন্তি ( হয় ) ইতি ( ইহা ) বার্ষ্যায়ণিঃ ( বার্ষ্যায়ণিনামক আচার্য্য ) [ ব্রবীতি ] ( বলেন )।

'ভাববিকার ছয়টী'—ইহার অর্থ বুঝিতে হইলে ভাব শব্দের ও বিকার শব্দের অর্থ জানিবার প্রয়োজন হয়। এই দুইটী শব্দের অর্থ বিভিন্ন টীকাকারের মতে বিভিন্ন। (১) কেহ কেহ বলেন, ভাব শব্দের অর্থ 'ক্রিয়া' এবং বিকার শব্দের অর্থ 'প্রকার'। 'ভাববিকারাঃ ষট্'—ইহা বলিয়া যাস্ক পরবর্ত্তী সূত্রে উল্লিখিত জন্মসত্তাদিভেদে ক্রিয়ার ষড়্বিধত্ব নিরূপণ করিয়াছেন, ইহাই এই মতের তাৎপর্য্য। ক্রিয়ার ভেদনিরূপণ আমরা বৈশেষিক দর্শনেও দেখিতে পাই। তথায় উক্ত হইয়াছে যে—উৎক্ষেপণ, অবক্ষেপণ, আকুঞ্চন, প্রসারণ এবং গমনভেদে ক্রিয়া পঞ্চবিধ। (২) কেহ কেহ বলেন, ভাব শব্দের অর্থ 'পদার্থ' বা 'বস্তু' এবং বিকার শব্দের অর্থ 'অবস্থা'। প্রত্যেক বস্তুই জন্মসত্তাদিভেদে ছয়টী অবস্থা প্রাপ্ত হয়, ইহাই এই মতের তাৎপর্য্য। 'স্তম্ভকুম্ভাদয়ো ভাবাঃ' ইত্যাদি প্রয়োগ ভাব শব্দের বস্তুবাচিত্বে প্রমাণ। (৩) কেহ কেহ বলেন, ভাব শব্দের অর্থ 'শব্দ' বা 'অর্থযুক্ত শব্দসমষ্টি' যাহা বাক্যস্বরূপ এবং বিকার শব্দের অর্থ 'অবস্থানভেদ'। তাৎপর্য্য এই যে, প্রত্যেক বাক্যেই অন্ততঃ একটী নাম ও একটী আখ্যাত ( ক্রিয়া ) থাকিবে। যাবৎ আখ্যাতের উচ্চারণ না হয়, তাবৎ মাত্র নামের দ্বারা কোন বিধি বা নিষেধের বোধ হইতে পারে না। এই আখ্যাত পরবর্ত্তী সূত্রে উল্লিখিত জায়তে, অস্তি ইত্যাদি রূপে ছয় প্রকারের, ইহার অতিরিক্তও নহে, ন্যূনও নহে। যে কোন আখ্যাতই হউক, হয় ইহাদের অন্যতম, আর না হয় ইহাদের মধ্যে কোনটী না কোনটীর অন্তর্ভূত। কাজেই, শব্দসমষ্টিরূপ যে বাক্য তাহার অবস্থানভেদ ছয়টী অর্থাৎ তাহা ছয় প্রকারেই অবস্থিত হইতে পারে। 'সর্ব্বে ভাবাঃ স্বেন ভাবেন ভবন্তি, স তেষাং ভাবঃ' ( সর্ব্বে শব্দাঃ স্বেনার্থেনার্থভূতাঃ সংবদ্ধা ভবন্তি, স তেষাং স্বভাব ইতি ) ইত্যাদি প্রয়োগ ভাব শব্দের শব্দবাচিত্বে প্রমাণ। (৪) কেহ কেহ বলেন, ভাব শব্দের অর্থ 'সত্তা' বা 'মহাসামান্য'—যাহার অপর নাম আত্মা বা পরব্রহ্ম এবং যাহা সূক্ষ্ম ও স্থূল প্রপঞ্চাত্মক নিখিলজগতের কারণ। ইহাকে কারণাত্মা বা কারণরূপ ভাব বলা যাইতে পারে। যে ভাব শব্দের অর্থ ক্রিয়া তাহা কার্য্যাত্মা বা কার্য্যরূপ ভাব। বিকার শব্দের অর্থ—অবস্থান্তরপ্রাপ্তি—যেমন সর্পের কুটিলকুণ্ডলাদি আকারে হয়, যেমন সমুদ্রের তরঙ্গাদিরূপে হয়। পরব্রহ্মের কিন্তু স্বরূপতঃ কোন বিকার বা অবস্থান্তরপ্রাপ্তি নাই, তিনি নির্ব্বিকার—সর্ব্বদা একরূপ। ভবনমাত্রাভিসম্বন্ধী অর্থাৎ ভবন বা সত্তাই তাঁহার স্বরূপ বলিয়া তিনি ভাব। তাঁহার জন্মাদিবিকার বা অবস্থান্তরপ্রাপ্তি ঔপাধিক বা মায়িক।

অনুবাদ—ভাববিকার ছয়টী, ইহা আচার্য্য বার্ষ্যায়ণির মত।

**জায়তেঽস্তি বিপরিণমতে বর্দ্ধতেঽপক্ষীয়তে বিনশ্যতীতি ॥ ২ ॥**

জায়তে ( জন্মগ্রহণ করে ), অস্তি ( অস্তিত্বসম্পন্ন হয় ), বিপরিণমতে ( পরিণত বা পরিবর্ত্তন-সম্পন্ন হয় ), বর্দ্ধতে ( উপচয়বিশিষ্ট হয় ), অপক্ষীয়তে ( অপচয়োন্মুখ হয় ), বিনশ্যতি ( নাশপ্রাপ্ত হয় ) ইতি ( এই যে জন্মগ্রহণ প্রভৃতি অর্থাৎ জন্ম, অস্তিত্ব, বিপরিণাম বা পরিবর্ত্তন, বৃদ্ধি, ক্ষয় এবং নাশ—এই ছয়টী ) [ ভাববিকারাঃ ] ( ভাববিকার )।

ছয়টী ভাববিকার কি তাহা এই সূত্রে বর্ণিত হইয়াছে। জগতে প্রত্যেক বস্তুই প্রথমতঃ জন্মলাভ করে। বস্তুটী জন্মলাভ করিলে বিদ্যমান বলিয়া অভিহিত হয়। বস্তু বিদ্যমান হইয়াই বিপরিণাম বা পরিবর্ত্তনবিশিষ্ট হয়—যেমন জম্বূফলের হরিতত্ব ত্যাগপূর্ব্বক কৃষ্ণতা-প্রাপ্তি, যেমন দুগ্ধের মাধুর্য্য ত্যাগপূর্ব্বক অম্লত্বপ্রাপ্তি। তৎপরে বস্তুর অবয়ববৃদ্ধি হয়। অতঃপর বস্তুর ক্ষয়োন্মুখতা দৃষ্ট হয় এবং তৎপরে বস্তুটী নষ্ট হয়। সূত্রের এই অর্থ—ভাব শব্দের 'বস্তু' অর্থ গ্রহণ করিয়া। ভাব শব্দের 'ক্রিয়া' অর্থ গ্রহণ করিলে বলিতে হইবে, ক্রিয়ার বিকার বা ভেদ উপরি উক্ত ছয়টী। ভাব শব্দের 'শব্দসমষ্টি' বা 'বাক্য' অর্থ গ্রহণ করিলে বলিতে হইবে, বাক্যের ভাব বা অবস্থানভেদ ক্রিয়া ছয় প্রকারের বলিয়া ছয়টী। ভাব শব্দের 'সত্তা-সামান্য' বা 'ব্রহ্ম' অর্থ গ্রহণ করিলে বলিতে হইবে, ব্রহ্মের বিকার ( ঔপাধিক ) ছয়টী অর্থাৎ ব্রহ্ম মায়াশবলিত হইয়াই প্রপঞ্চাকারে বিবর্ত্তিত হন এবং দৃশ্যমান প্রপঞ্চ জন্মাদিবিকারবিশিষ্ট বলিয়া তিনিও যেন উক্ত বিকারবিশিষ্ট বলিয়া প্রতীয়মান হন।

অনুবাদ—জন্মে, বিদ্যমান থাকে, পরিবর্ত্তিত হয়, বৃদ্ধি পায়, ক্ষয়প্রাপ্ত হয় এবং নষ্ট হয়—ইহারা ( অর্থাৎ জন্ম, বিদ্যমানতা, পরিবর্ত্তন, বৃদ্ধি, ক্ষয় ও নাশ ) ভাববিকার।

**জায়ত ইতি পূর্ব্বভাবস্যাদিমাচষ্টে, নাপরভাবমাচষ্টে, ন প্রতিষেধতি ॥ ৩ ॥**

জায়তে ইতি ( 'জায়তে' এই শব্দটী ) পূর্ব্বভাবস্য ( প্রথম ভাবের অর্থাৎ জন্মের ) আদিম্ ( আদিকে অর্থাৎ প্রারম্ভকে ) আচষ্টে ( বলে অর্থাৎ বোধ করায় ) অপরভাবং ( পূর্ব্ববর্ত্তী বা পরবর্ত্তী ভাবকে অর্থাৎ অস্তিত্বকে ) ন আচষ্টে ( বোধ করায় না ) ন প্রতিষেধতি ( নিষেধও করে না )।

মহাসামান্য বা অখণ্ড ভাবই ভাবশব্দবাচ্য। তাহা হইতে যে জন্মাদি ভাবসমূহ উৎপন্ন হয় তাহা বাস্তবিক ভাববিকার। সূত্রে যে ভাব শব্দ প্রযুক্ত হইয়াছে তাহার অর্থ ভাববিকার। ছয়টী ভাববিকারের মধ্যে পূর্ব্ব বা প্রথম ভাববিকার জনি বা জন্ম। দ্বিতীয় সূত্রের 'জায়তে' এই শব্দটীর দ্বারা জন্মের 'আদিকে' বুঝাইতেছে। 'জন্মের আদি' বলিতে বুঝাইবে আদ্যন্ত-ব্যাপারসমন্বিত জনিক্রিয়া।[১] 'বৃক্ষো জায়তে' বলিলে বুঝাইবে বীজের মৃদুভাব, উচ্ছূনত্ব

১। কিম্ আদিমেব? নেত্যুচ্যতে। উক্তম্—উপক্রমপ্রভৃত্যপবর্গপর্য্যন্তমিতি ( দুঃ )।

( স্ফীতভাব ) এবং উদ্ভিন্নত্ব ( বিকশিতভাব )—এতগুলি ব্যাপারের সমষ্টি ; অর্থাৎ বৃক্ষো জায়তে বলিলে ততটাই বুঝাইবে যতটা বুঝায় 'বৃক্ষো জাতঃ' এই বাক্যের দ্বারা। কারণ, জায়তে একটী আখ্যাত ; আখ্যাতের স্বভাবই এই যে, তাহা উপক্রম ( আরম্ভ ) হইতে অপবর্গ ( পরিসমাপ্তি ) পর্য্যন্ত ব্যাপারসমষ্টিকে বুঝায়। জন্মপদার্থ পূর্ব্ববর্ত্তী এবং পরবর্ত্তী অস্তিত্বের সহিত জড়িত। অস্তিত্বসম্পন্ন বা বিদ্যমান বস্তুই জাত হয়, অবিদ্যমান বস্তুর জন্ম হইতে পারে না, ইহা দার্শনিক সিদ্ধান্ত ; আর বস্তু জাত হইয়াই অস্তিত্বসম্পন্ন হয়, ইহা প্রত্যক্ষদৃষ্ট। কাজেই, আশঙ্কা হইতে পারে যে, 'জায়তে' এই শব্দটীর দ্বারা 'অস্তিত্ব' বা বিদ্যমানতারূপ বিকারেরও গ্রহণ হইতেছে। এই আশঙ্কা নিরাসের নিমিত্ত নিরুক্তকার বলিতেছেন, না তাহা নহে, 'জায়তে' এই শব্দটী অপরভাব বা অস্তিত্বকে বোধ করাইতেছে না। ইহার কারণনির্দ্দেশে দুর্গাচার্য্য বলেন যে, শব্দ একার্থবৃত্তি অর্থাৎ শব্দ একটী অর্থেই বর্ত্তমান থাকে, অন্য অর্থকে টানিয়া আনিতে পারে না। বিশেষতঃ, জন্মোত্তরকালে অস্তিত্ব অসম্পূর্ণ বলিয়া জন্মপরবর্ত্তী অস্তিত্বের গ্রাহক হইতে পারে না। তবে কি 'জায়তে' এই শব্দটী অস্তিত্বের প্রতিষেধ করিতেছে ? না, তাহাও হইতে পারে না, কারণ, তাহা হইলে জন্ম অনাত্মক হইয়া পড়ে অর্থাৎ অসৎ হইতে জন্ম স্বীকার করিতে হয়। ইহা যুক্তিবিরুদ্ধ, কারণ, জন্মরূপ ক্রিয়া অনালম্ব অর্থাৎ একটা কিছু অবলম্বন না করিয়া হইতে পারে না। 'জায়তে' এই শব্দটীর দ্বারা যে পরবর্ত্তী অস্তিত্বের প্রতিষেধ হইতেছে না তাহার কারণস্বরূপ বলা যাইতে পারে যে, জন্মের পরক্ষণেই অস্তিত্বের অবধারণ বা নিশ্চয় হয় অর্থাৎ জন্মই অস্তিত্বকে উপস্থিত করে। যে যাহার উপস্থাপক সে তাহাকে প্রতিষেধ করিবে কিরূপে ? এই সূত্রের স্থূল তাৎপর্য্য এই যে, 'জায়তে' শব্দটীর দ্বারা জন্মেরই বোধ হইবে, অস্তিত্বের বোধ বা অবোধ কিছুই হইবে না, অস্তিত্ব বা অনস্তিত্ব সম্পূর্ণ অবিবক্ষিত থাকিবে।

অনুবাদ—'জায়তে' ( জন্মগ্রহণ করে ) এই শব্দটী প্রথম বিকারের আদিকে ( উপক্রম হইতে পরিসমাপ্তি পর্য্যন্ত জনিক্রিয়ার ব্যাপারসমূহকে ) বোধ করায়, পরবর্ত্তী ভাবকে ( অস্তিত্বকে ) বোধও করায় না, প্রতিষেধও করে না।

অস্তীত্যুৎপন্নস্য সত্ত্বস্যাবধারণম্॥ ৪॥

অস্তি ইতি ( 'অস্তি' এই শব্দটী ) উৎপন্নস্য সত্ত্বস্য ( জন্মলাভ করিয়াছে এইরূপ বস্তুর সম্বন্ধে ) অবধারণম্, ( স্বরূপেই বর্ত্তমান আছে, ধ্বংসপ্রাপ্ত হয় নাই—বুদ্ধিপূর্ব্বক ঈদৃশ নিশ্চয় )[১] [ আচষ্টে ] ( জ্ঞাপিত করে বা বোধ করায় )।

সত্ত্ব শব্দের অর্থ বস্তু এবং অবধারণ শব্দের অর্থ নিশ্চিতরূপে প্রতীতি। 'অস্তি' ইহা বলিলেই প্রতীতির বিষয় হয় যে, যাহা জন্মিয়াছে তাহা বিদ্যমান আছে, তাহার ধ্বংস

১ অস্তি বিভত্যাত্মানম্, ন ধ্বংসতে ইতি বুদ্ধ্যাধ্যবসায়ঃ ( স্কঃ স্বাঃ )।

হয় নাই। 'অস্তি'—ইহার দ্বারা বিপরিণামের গ্রহণও হইতেছে না, প্রতিষেধও হইতেছে না। বিপরিণামের গ্রহণ হইতেছে না, ইহার কারণ—অস্তিত্বলাভের পরক্ষণেই বিপরিণাম অসম্পূর্ণ; বিপরিণামের প্রতিষেধ হইতেছে না, ইহার কারণ—অস্তিত্বই বিপরিণামকে উপস্থিত করে অর্থাৎ অস্তিত্বলাভের পরই বিপরিণাম বা পরিবর্ত্তন প্রকট হয়।[১]

অনুবাদ—'অস্তি' এই শব্দটী জন্মলাভ করিয়াছে এইরূপ বস্তুর সম্বন্ধে নিশ্চয় বোধ করায়।

বিপরিণমত ইত্যপ্রচ্যবমানস্য তত্ত্বাদ্বিকারম্ ॥ ৫ ॥

বিপরিণমত ইতি ('বিপরিণমতে' এই শব্দটী) [ তত্ত্বাৎ ] অপ্রচ্যবমানস্য (যাহা স্বরূপ হইতে ভ্রষ্ট বা চ্যুত হয় নাই তাহার) তত্ত্বাৎ (তদ্ভাব অর্থাৎ স্বরূপ বা অস্তিত্ব হইতে) বিকারম্ (অন্যথাভাব বা পরিবর্ত্তন) [ আচষ্টে ] (জ্ঞাপিত করে বা বুঝায়)।

দুর্গাচার্য্যের মতে 'তত্ত্বাৎ অপ্রচ্যবমানস্য তত্ত্বাদ্ বিকারম্' এইরূপ অন্বয় করিতে হইবে।[২] কোনও বস্তুর বিপরিণাম হইয়াছে বলিলে বুঝিতে হইবে যে, অস্তিত্বরূপ স্বরূপ হইতে বস্তুটীর বিচ্যুতি ঘটে নাই, কিন্তু শুদ্ধ অস্তিত্ব হইতে তাহার বিক্রিয়া (পরিবর্ত্তন বা অন্যথাভাব) ঘটিয়াছে। 'বিপরিণমতে'—ইহার দ্বারা বৃদ্ধির গ্রহণ বা প্রতিষেধ হইতেছে না। বৃদ্ধির গ্রহণ হইতেছে না, বিপরিণাম অবস্থায় বৃদ্ধি অসম্পূর্ণ বলিয়া এবং প্রতিষেধ হইতেছে না, বিপরিণামই বৃদ্ধিকে উপস্থিত করে বলিয়া। স্থূলকথা এই যে, বস্তুর বিপরিণাম বলিলে সেই অবস্থাই বুঝাইবে—যে অবস্থা বস্তুর অস্তিত্বরূপ অবস্থাপ্রাপ্তি ও বৃদ্ধিরূপ অবস্থাপ্রাপ্তি—এতদুভয়ের মধ্যবর্ত্তী বলিয়া আমরা কল্পনা করিতে পারি। এই অবস্থাকেই তত্ত্ব অর্থাৎ স্বরূপ বা অস্তিত্ব হইতে বিকার অর্থাৎ পরিবর্ত্তন বা অন্যথাভাব বলিয়া বর্ণনা করা হইয়াছে। এই সূত্রটীর স্কন্দস্বামিকৃত ব্যাখ্যা কিছু অন্য রকমের। 'তত্ত্বাৎ অপ্রচ্যবমানস্য বিকারম্' এইরূপ অন্বয় তাঁহার অভিপ্রেত। জম্বুফল প্রথমে হরিতবর্ণ থাকে, পরে কৃষ্ণবর্ণ হয়; কিন্তু তাহার স্বরূপ বা জম্বুফলত্বের হানি হয় না। জম্বুফল স্বরূপ হইতে প্রচ্যুত না হইয়াই অর্থাৎ জম্বুফল থাকিয়াই অবস্থান্তর (কৃষ্ণবর্ণত্ব) প্রাপ্ত হয়; ইহাই জম্বুফলের বিপরিণাম। দুগ্ধ প্রথমে মধুর থাকে, পরে অম্ল হয়; কিন্তু তাহার স্বরূপ বা গোরসত্বের হানি হয় না। দুগ্ধ স্বরূপ হইতে প্রচ্যুত না হইয়াই অর্থাৎ গোরস থাকিয়াই অবস্থান্তর (অম্লত্ব) প্রাপ্ত হয়; ইহাই দুগ্ধের বিপরিণাম।

অনুবাদ—'বিপরিণমতে' এই শব্দটী স্বরূপ হইতে অপ্রচ্যুত দ্রব্যের তদ্ভাব অর্থাৎ স্বরূপ হইতে অন্যথাভাব বা পরিবর্ত্তনকে বোধ করায়।

---

১। ন বিপরিণামমাচষ্টে অপূর্ণত্বাৎ। ন প্রতিষেধত্যুপস্থিতত্বাৎ (দুঃ)।

২। বিপরিণমত ইত্যেষ শব্দোঽপ্রচ্যবমানস্য তত্ত্বাদভ্রশ্যমানস্য তত্ত্বাৎ তদ্ভাবাৎ বিকারং যোঽস্য ভাবোঽস্তিত্বং স্বরূপত্বং বা তস্মাদ্ বিকারং বিক্রিয়ামাত্রং ব্রবীতি (দুঃ)।

বর্দ্ধত ইতি স্বাঙ্গাভ্যুচ্চয়ং সাংযৌগিকানাং বার্থানাম্ ॥ ৬ ॥

বর্দ্ধতে ইতি ( 'বর্দ্ধতে' এই শব্দটী ) স্বাঙ্গাভ্যুচ্চয়ং ( স্বীয় অঙ্গের দ্বারা বৃদ্ধি ) বা ( অথবা ) সাংযৌগিকানাম্ ( সংযোগসম্বন্ধে অবস্থানশীল ) অর্থানাম্ ( দ্রব্যের দ্বারা ) [ অভ্যুচ্চয়ং ] ( বৃদ্ধি ) [ আচষ্টে ] ( জ্ঞাপিত করে বা বুঝায় )।

বৃদ্ধি বলিলে বুঝায়—মস্তক, গ্রীবা, বাহু, উদর প্রভৃতি অবয়বের দ্বারা বৃদ্ধি অথবা গো, হিরণ্য, ধান্য প্রভৃতি সম্পত্তির দ্বারা বৃদ্ধি। অবয়বী অবয়বে থাকে সমবায়সম্বন্ধে ( কাজেই অবয়ব সমবায়ী ) এবং গো, হিরণ্য প্রভৃতি সম্পত্তি সম্পত্তিশালীতে থাকে সংযোগসম্বন্ধে ( কাজেই সম্পত্তি সংযোগী )। এই নিমিত্ত কাহারও বৃদ্ধি বলিলে বুঝাইবে তাহার সহিত সংসৃষ্ট এমন দ্রব্যের দ্বারা বৃদ্ধি যে দ্রব্য সমবায়ী অথবা সংযোগী।[১]

স্বাঙ্গাভ্যুচ্চয়—ইহার অর্থ স্বাঙ্গের দ্বারা বৃদ্ধি ( তৃতীয়া সমাস ); সাংযৌগিকানাম্ অর্থানাম্ অভ্যুচ্চয়ঃ—ইহার অর্থ সাংযৌগিকানাম্ অর্থানাং কৃতে অভ্যুচ্চয়ঃ অর্থাৎ সাংযৌগিক দ্রব্যহেতু অভ্যুচ্চয়; এইরূপ অর্থই যে নিরুক্তকারের অভিপ্রেত তাহা পরবর্ত্তী সূত্র হইতে পরিস্ফুট হইবে। 'যথৈব হি স্বাঙ্গৈঃ সাংযৌগিকৈর্ব্বা দ্রব্যৈরুচ্চীয়তে'—দুর্গাচার্য্যের এই উক্তিও উক্ত অর্থের সমর্থক।

অনুবাদ—'বর্দ্ধতে' এই শব্দটী স্বীয় অঙ্গের দ্বারা বৃদ্ধি অথবা সংযোগসম্বন্ধে অবস্থানশীল দ্রব্যের দ্বারা বৃদ্ধি বুঝায়।

বর্দ্ধতে বিজয়েনেতি বা বর্দ্ধতে শরীরেণেতি বা ॥ ৭ ॥

[ প্রয়োগ প্রদর্শন করিতেছেন ] বিজয়েন ( বিজয়ের দ্বারা ) ( অর্থাৎ বিজয়লব্ধদ্রব্যের দ্বারা ) বর্দ্ধতে ( বৃদ্ধি পায় ) ইতি বা ( হয় ইহা ), শরীরেণ ( শরীরের দ্বারা ) বর্দ্ধতে ( বৃদ্ধি পায় ) ইতি বা ( আর না হয় ইহা )।

এই সূত্রে 'বর্দ্ধতে' এই শব্দের প্রয়োগ এবং উভয় প্রকার বৃদ্ধির উদাহরণ প্রদর্শিত হইয়াছে। বিজয়ের দ্বারা ( বিজয়লব্ধদ্রব্যের দ্বারা ) বৃদ্ধি পায়—ইহা সাংযৌগিক দ্রব্যাভ্যুচ্চয়ের উদাহরণ; শরীরের দ্বারা বৃদ্ধি পায়—ইহা স্বাঙ্গাভ্যুচ্চয়ের উদাহরণ। পূর্ব্বসূত্রে প্রথমে স্বাঙ্গাভ্যুচ্চয়ের এবং পরে সাংযৌগিকদ্রব্যাভ্যুচ্চয়ের কথা উল্লিখিত হইয়াছে, উদাহরণ কিন্তু এই ক্রমানুসারে প্রদত্ত হয় নাই। স্কন্দস্বামী ইহা অযৌক্তিক মনে করেন এবং বলেন যে, সূত্রটীর পাঠ 'বর্দ্ধতে শরীরেণেতি বা, বর্দ্ধতে বিজয়েনেতি বা' এইরূপ হওয়া সঙ্গত।[২] 'বর্দ্ধতে' ইহার দ্বারা অপক্ষয়ের গ্রহণও হইতেছে না, প্রতিষেধও হইতেছে না। অপক্ষয়ের গ্রহণ

১। সমবায়িসংযোগ্যর্থাগমেন য আভিমুখ্যেনোপচয়স্তমাচষ্টে ইতি সম্বন্ধঃ ( স্কঃ স্বাঃ )।

২। বর্দ্ধতে শরীরেণ বর্দ্ধতে বিজয়েনেতি ক্রমাবাধেনোদাহরণপাঠো যুক্তঃ।

হইতেছে না, বৃদ্ধির অবস্থায় অপক্ষয় অসম্পূর্ণ বলিয়া এবং প্রতিষেধ হইতেছে না, বৃদ্ধিই অপক্ষয়কে উপস্থিত করে বলিয়া অর্থাৎ বৃদ্ধির পরক্ষণেই অপক্ষয় প্রকট হয় বলিয়া।

অনুবাদ—[ প্রয়োগ এইরূপ ] হয় বিজয়ের দ্বারা ( বিজয়লব্ধ দ্রব্যের দ্বারা ) বৃদ্ধি পায়, আর না হয় শরীরের দ্বারা বৃদ্ধি পায়।

অপক্ষীয়ত ইত্যনেনৈব ব্যাখ্যাতঃ প্রতিলোমম্ ॥ ৮ ॥

অপক্ষীয়তে ইতি ( 'অপক্ষীয়তে' এই শব্দটী ) অনেনৈব ( এই নিয়মেই অর্থাৎ বৃদ্ধি শব্দটী যে রীতিতে ব্যাখ্যা করা হইয়াছে, সেই রীতি অনুসরণ করিয়াই ) প্রতিলোমং ( বিপরীতক্রমে ) ব্যাখ্যাতঃ ( ব্যাখ্যা করা হয় )।

'প্রতিলোমম্' এই শব্দটীর অর্থ বিপরীতভাবে। 'অভ্যুচ্চয়' এই শব্দটীর বিপরীত অপচয় বা হানি। বৃদ্ধি শব্দের অর্থ স্বীয় অঙ্গের দ্বারা বা সাংযৌগিক দ্রব্যের দ্বারা অভ্যুচ্চয়; কাজেই অপক্ষয় শব্দের অর্থ করিতে হইবে ইহার বিপরীতভাবে অর্থাৎ অপক্ষয় শব্দের অর্থ হইবে স্বীয় অঙ্গের অপচয়ে অথবা সাংযৌগিক দ্রব্যের অপচয়ে অপচয় বা হানি। বৃদ্ধি ও অপক্ষয়ে অঙ্গবৈকল্য ঘটে, বিপরিণামে অঙ্গবৈকল্য ঘটে না; এখানেই বৃদ্ধি ও অপক্ষয়ের সহিত বিপরিণামের পার্থক্য।[১] অপক্ষয় শব্দের দ্বারা বিনাশের গ্রহণও হইতেছে না, প্রতিষেধও হইতেছে না। বিনাশের গ্রহণ হইতেছে না—অপক্ষয়ের অবস্থায় বিনাশ অসম্পূর্ণ বলিয়া, প্রতিষেধ হইতেছে না—অপক্ষয়ই বিনাশকে উপস্থিত করে বলিয়া অর্থাৎ অপক্ষয়ের পরেই বিনাশ ঘটে বলিয়া। স্কন্দস্বামীর পাঠ 'ব্যাখ্যাতং প্রতিলোমম্'। এই পাঠটীই ভাল।

অনুবাদ—'অপক্ষীয়তে' এই শব্দটী ইহা দ্বারাই ( অর্থাৎ পূর্ব্বোক্ত প্রণালী অনুসারেই ) বিপরীতক্রমে ব্যাখ্যা করা হয়।

বিনশ্যতীত্যপরভাবস্যাদিমাচষ্টে ন পূর্ব্বভাবমাচষ্টে ন প্রতিষেধতি ॥ ৯ ॥

বিনশ্যতি ইতি ( 'বিনশ্যতি' এই শব্দটী ) অপরভাবস্য ( অন্তিমভাবের অর্থাৎ বিনাশের ) আদিম্ ( আদিকে অর্থাৎ প্রারম্ভকে ) আচষ্টে ( বলে অর্থাৎ বোধ করায় ) পূর্ব্বভাবং ( পূর্ব্ববর্ত্তী ভাবকে অর্থাৎ অপক্ষয়কে ) ন আচষ্টে ( বোধ করায় না ) ন প্রতিষেধতি ( নিষেধও করে না )।

৩য় সূত্রে যেরূপ 'পূর্ব্বভাবের আদি' বলিতে আদ্যন্তব্যাপারসমন্বিত জনিক্রিয়াকে বোধ করায়, এই সূত্রেও সেইরূপ 'অপরভাবের আদি' বলিতে আদ্যন্তব্যাপারসমন্বিত বিনাশ-ক্রিয়াকে বুঝাইতেছে, অর্থাৎ 'বিনশ্যতি' বলিলে প্রতীতির বিষয় হইবে ততটা, যতটা প্রতীত হয় 'বিনষ্ট' বলিলে। 'বিনশ্যতি'—ইহার দ্বারা অপক্ষয়ের বোধ বা নিষেধ করা অভিপ্রেত নহে। শব্দ একার্থবৃত্তি অর্থাৎ একটী অর্থেই বর্ত্তমান থাকে, কাজেই 'বিনশ্যতি' এই শব্দটীতে

১। অন্তরাঙ্গবৈকল্যাচ্চ বিপরিণমতের্বৃদ্ধিক্ষয়াববিষয় ইত্যপৌনরুক্ত্যম্ ( স্কঃ স্বাঃ )

বিনাশ ও অপক্ষয়ের অর্থ যুগপৎ বর্ত্তমান থাকিতে পারে না। 'বিনশ্যতি' এই শব্দটী যখন বিনাশরূপ অর্থের প্রতীতি জন্মাইতেছে, তখন অপক্ষয়রূপ অর্থ ইহার দ্বারা প্রতীত হইতে পারে না। আর অপক্ষয় না হইতে কোন বস্তুর বিনাশ হয় না, কাজেই 'বিনশ্যতি' শব্দের দ্বারা অপক্ষয়রূপ অর্থের প্রতিষেধও হইতেছে না। স্থূল কথা এই যে, 'বিনশ্যতি' শব্দটী বিনাশের অর্থই বুঝাইবে, অপক্ষয়ের অর্থ বুঝাইবেও না, নিষেধও করিবে না—অপক্ষয়ের অর্থ বিবক্ষিতও নহে, অবিবক্ষিতও নহে।

এই সূত্রটীর আরও দুই রকমের পাঠ আমরা স্কন্দস্বামীর টীকা হইতে সংগ্রহ করিতে পারি। তাহা এই (১) বিনশ্যতীতি পূর্ব্বভাবস্যান্তমাচষ্টে নাপরভাবমাচষ্টে ন প্রতিষেধতি; এবং (২) বিনশ্যতীত্যপরভাবস্যান্তমাচষ্টে নাপরভাবমাচষ্টে ন প্রতিষেধতি।

**অনুবাদ**—'বিনশ্যতি' এই শব্দটী অপরভাবের ( বিনাশের ) আদিকে ( উপক্রম হইতে পরিসমাপ্তি পর্য্যন্ত ব্যাপারসমূহকে ) বোধ করায়, পূর্ব্ববর্ত্তী ভাবকে ( অপক্ষয়কে ) বোধও করায় না, প্রতিষেধও করে না।

॥ তৃতীয় পরিচ্ছেদ সমাপ্ত ॥

## চতুর্থ পরিচ্ছেদ

**অতোঽন্যে ভাববিকারা এতেষামেব বিকারা ভবন্তীতি হ স্মাহ ॥ ১ ॥**

অতঃ (এই সমস্ত ভাববিকার হইতে) অন্যে (অন্য অর্থাৎ ভিন্ন বলিয়া প্রতীয়মান) ভাববিকারাঃ (ভাববিকারসমূহ) এতেষামেব (এই সমস্ত ভাববিকারেরই) বিকারাঃ (প্রভেদ বা প্রকার)[1] ভবন্তি (হয়) ইতি হ (এইরূপই) আহস্ম (আচার্য্য বার্ষ্যায়ণি বলেন)।

তৃতীয় পরিচ্ছেদে বর্ণিত জন্মাদি ভাববিকারসমূহ ব্যতীত অন্যান্য ভাববিকারও আমরা দেখিতে পাই। প্রকৃত পক্ষে কিন্তু জন্মাদি ভাববিকারসমূহ হইতে ভিন্ন কোন ভাববিকার নাই; অন্যান্য ভাববিকার যাহা আমরা উপলব্ধি করি তাহারা জন্মাদি ভাববিকারেরই প্রকার বা নামান্তর মাত্র। (১) নিষ্পত্তি, অভিব্যক্তি, উত্থান, উৎপত্তি, উদ্ভব প্রভৃতি ভাববিকার জন্মরূপ ভাববিকারেরই প্রকার বা নামান্তর। (২) বিদ্যমানতা, ভবন প্রভৃতি ভাববিকার অস্তিত্বরূপ ভাববিকারেরই প্রকার বা নামান্তর। (৩) জীর্ণ হওয়া, অবস্থান্তর প্রাপ্ত হওয়া, বিকৃত হওয়া প্রভৃতি ভাববিকার বিপরিণামরূপ ভাববিকারেরই প্রকার বা নামান্তর। (৪) পুষ্টি, উপচয় প্রভৃতি ভাববিকার বৃদ্ধিরূপ ভাববিকারেরই প্রকার বা নামান্তর। (৫) ধ্বংস, ভ্রংশ, হ্রাস, শুষ্ক হওয়া প্রভৃতি ভাববিকার অপক্ষয়রূপ ভাববিকারেরই প্রকার বা নামান্তর। (৬) মৃত্যু, বিলয় প্রভৃতি ভাববিকার বিনাশরূপ ভাববিকারেরই প্রকার বা নামান্তর। সূত্রস্থ 'আহস্ম' ক্রিয়াটীর কর্ত্তৃপদ 'বার্ষ্যায়ণিঃ' উহ্য আছে।

অনুবাদ—এই সমস্ত [তৃতীয়পরিচ্ছেদ-বর্ণিত] ভাববিকারসমূহ হইতে ভিন্ন [বলিয়া প্রতীয়মান] ভাববিকারসমূহ এই সমস্ত [তৃতীয়পরিচ্ছেদ-বর্ণিত] ভাববিকারেরই ভেদ, [আচার্য্য বার্ষ্যায়ণি] এইরূপই বলেন।

**তে যথাবচনমভ্যূহিতব্যাঃ ॥ ২ ॥**

তে (তাহারা অর্থাৎ জন্মাদিশব্দবাচ্য ভাববিকারসমূহ) যথাবচনম্ (বচনানুসারে) অভ্যূহিতব্যাঃ (বিচারের দ্বারা নির্ণেয়)।

জন্মাদি ছয়টী ভাববিকার ব্যতীত অন্য ভাববিকার নাই; যে ভাববিকারসমূহ জন্মাদি-ভাববিকার হইতে ভিন্ন বলিয়া প্রতীয়মান হয় তাহারা জন্মাদি ভাববিকারেরই ভেদ বা প্রকার, ইহা বলা হইয়াছে। এখন প্রশ্ন হইতে পারে, জন্মাদি যে ছয়টী প্রসিদ্ধ ভাববিকার রহিয়াছে, ভিন্ন বলিয়া প্রতীয়মান অন্যান্য ভাববিকার তাহাদেরই ভেদ হইলে, কোন্ বিশেষ ভাববিকার তাহাদের কোন্‌টীর ভেদ, তাহা নির্ণয় করিবার উপায় কি? এই প্রশ্নের উত্তরেই বলা হইতেছে, তাহা নির্ণয় করিতে হইবে বাক্যানুসারে। তাৎপর্য্য এই যে, জায়তে প্রভৃতি ক্রিয়াপদ জন্মাদি

---

১। এভ্যোঽন্যে ভাবভেদা এতেষামেব ষণ্ণাং ভেদা ইতি হ স্মাহ বার্ষ্যায়ণিরিতি সম্বন্ধঃ (স্কঃ স্বাঃ)।

ভাববিকারের প্রকাশক। প্রত্যেক বাক্যই ক্রিয়াপদ নিয়া গঠিত, অর্থাৎ প্রত্যেক বাক্যই কোন না কোন ভাববিকার প্রকাশ করিয়া থাকে। জায়তে, অস্তি, বর্দ্ধতে ইত্যাদি ক্রিয়াপদ বা তদর্থক ক্রিয়াপদ যে সমস্ত বাক্যে থাকে, সেই সমস্ত বাক্য কোন্ ভাববিকার প্রকাশ করিতেছে, তৎসম্বন্ধে কোনও সন্দেহের উদয় হয় না। সন্দেহ হয়, যে বাক্যে অন্য কোন ক্রিয়াপদ থাকে তাহার সম্বন্ধে। ঈদৃশ বাক্যে সন্দেহের উদয় হইলে তাহার নিরাস করিতে হইবে প্রকরণ ( context ) এবং যুক্তির দ্বারা। 'ওদনং পচতি'—এই বাক্যের অর্থ 'ভাত পাক করিতেছে'; বুঝিতে হইবে 'পচতি' শব্দটীর দ্বারা 'জনয়তি' ( জন্মাইতেছে ) ঈদৃশ অর্থের প্রতীতি হইতেছে, কাজেই উক্ত বাক্যটী জন্মরূপ ভাববিকারের প্রকাশক। 'তণ্ডুলং পচতি' এই বাক্যের অর্থ 'তণ্ডুলের বিক্লিত্তি ( নরম হওয়া ) সাধন করিতেছে'; বুঝিতে হইবে 'পচতি' শব্দটীর দ্বারা 'বিনাশয়তি' ( নাশ করিতেছে ) ঈদৃশ অর্থের প্রতীতি হইতেছে; কাজেই, উক্ত বাক্যটী বিনাশরূপ ভাববিকারের প্রকাশক।

অনুবাদ—তাহারা অর্থাৎ জন্মাদি শব্দবাচ্য ভাববিকারসমূহ বচনানুসারে বিচারের দ্বারা নির্ণয় করিতে হইবে।

ন নির্ব্বদ্ধা উপসর্গা অর্থান্নিরাহুরিতি শাকটায়নঃ ॥ ৩ ॥

উপসর্গাঃ ( উপসর্গসমূহ ) নির্ব্বদ্ধাঃ ( নাম ও আখ্যাত হইতে পৃথগ্‌রূপে প্রযুক্ত হইয়া ) অর্থান্ ( অর্থসমূহ ) ন নিরাহুঃ ( নিশ্চয়রূপে জ্ঞাপিত করে না ) ইতি ( ইহা ) শাকটায়নঃ ( শাকটায়ন মুনি ) [ মন্যতে ] ( মনে করেন )।

নাম ও আখ্যাতের লক্ষণ বলা হইয়াছে। এখন উপসর্গের বিষয় বলিতেছেন। উপসর্গ শব্দের ব্যুৎপত্তিগত অর্থ—'নাম ও আখ্যাতের সহিত মিলিত হইয়া যাহারা নাম ও আখ্যাতের যে অর্থ তাহার বৈশিষ্ট্য সম্পাদন করে'।[১] নির্ব্বদ্ধ অর্থাৎ পৃথক্‌প্রযুক্ত হইলে উপসর্গ নিশ্চিতরূপে কোনও অর্থ ব্যক্ত করে না, ইহাই বৈয়াকরণ-শাকটায়ন মুনি মনে করেন।[২] পদ হইতে পৃথগ্‌ভাবে অবস্থিত বর্ণের যেরূপ অর্থপ্রকাশশক্তি নাই, নামাখ্যাতবিযুক্ত উপসর্গেরও সেইরূপ অর্থপ্রকাশশক্তি নাই—বর্ণও যেরূপ অনর্থক ( অর্থশূন্য ), উপসর্গও সেইরূপ অনর্থক, ইহাই শাকটায়নের সিদ্ধান্ত।

অনুবাদ—পৃথক্‌প্রযুক্ত উপসর্গ নিশ্চিতরূপে অর্থ ব্যক্ত করে না, ইহা শাকটায়ন মনে করেন।

১। উপেত্য নামাখ্যাতয়োরর্থস্য বিশেষং সৃজন্ত্যুৎপাদয়ন্তীত্যুপসর্গাঃ ( স্কঃ স্বাঃ )।
আখ্যাতমুপগৃহ্যার্থবিশেষমিমে তস্যৈব সৃজন্তীত্যুপসর্গাঃ ( দুঃ )।
'উপসর্গাঃ ক্রিয়াযোগে' পাণিনির এই সূত্র লক্ষ্য করিয়াই বোধ হয় দুর্গাচার্য্য মাত্র আখ্যাতের উল্লেখ করিয়াছেন। উপসর্গের দ্বারা নাম ও আখ্যাত এই উভয়ের অর্থেরই বৈশিষ্ট্য সম্পাদিত হয়, ইহাই শাকটায়নের মত।

২। পৃথক্‌প্রযুক্তা উপসর্গা অর্থান্নিশ্চয়েন নাহুঃ ( স্কঃ স্বাঃ )।
নির্ব্বদ্ধা নিষ্কৃষ্য নামাখ্যাতমধ্যাৎ পদবাক্যরূপেণ বিরচিতাঃ সন্তঃ ( দুঃ )।

নামাখ্যাতয়োস্তু কর্ম্মোপসংযোগদ্যোতকা ভবন্তি ॥ ৪ ॥

[ উপসর্গাঃ ] ( উপসর্গসমূহ ) নামাখ্যাতয়োস্তু ( নাম ও আখ্যাতেরই ) কর্ম্মোপসংযোগ-দ্যোতকাঃ ( অর্থবিশেষের ব্যঞ্জক )[১] ভবন্তি ( হইয়া থাকে )।

নামাখ্যাতয়োস্তু-নামাখ্যাতয়োরেব। তু-শব্দ অবধারণার্থক। প্র প্রভৃতি উপসর্গের ধর্ম্মই এই যে, তাহারা নাম ও আখ্যাতের যে অর্থ তাহার প্রকর্ষাদিরূপ বৈশিষ্ট্য ব্যক্ত করিয়া থাকে। নাম ও আখ্যাতের যে কর্ম্ম বা অর্থ[২] তাহাতে কোনও বৈশিষ্ট্য সংযুক্ত করিয়া সেই বৈশিষ্ট্যকে উপসর্গ ব্যক্ত করিয়া দেয়—ইহাই হইল দুর্গাচার্য্যকৃত 'কর্ম্মোপসংযোগদ্যোতক' পদের বিশ্লেষণ।[৩] অন্ধকারময় গৃহে প্রদীপ আনয়ন করিলে দ্রব্যের গুণবিশেষ অভিব্যক্ত হয়, সেই গুণবিশেষ দ্রব্যকেই আশ্রয় করিয়া থাকে, প্রদীপের সহিত তাহার কোনও সম্পর্ক নাই; উপসর্গও নাম ও আখ্যাতেরই অর্থবৈশিষ্ট্য অভিব্যক্ত করে, সেই অর্থবৈশিষ্ট্য নাম ও আখ্যাতকেই আশ্রয় করে, অর্থবৈশিষ্ট্যের সহিত উপসর্গের কোনও সম্পর্ক নাই; অভিব্যক্তির আশ্রয়ত্ব নিয়া বিচার করিলে উপসর্গ প্রদীপবৎ নিরর্থক—ইহাই শাকটায়নের মতের তাৎপর্য্য।[৪] এই মতের নিষ্কর্ষ এই যে, উপসর্গের দ্যোতকত্বই আছে, বাচকত্ব নাই।

অনুবাদ—উপসর্গসমূহ নাম ও আখ্যাতেরই অর্থবিশেষের অভিব্যঞ্জক হইয়া থাকে [ তাহাদের নিজের কোনও অর্থ নাই ]।

উচ্চাবচাঃ পদার্থা ভবন্তীতি গার্গ্যঃ ॥ ৫ ॥

পদার্থাঃ ( উপসর্গরূপ পদের অর্থ ) উচ্চাবচাঃ ( বহুপ্রকার )[৫] ভবন্তি ( হইয়া থাকে ) ইতি ( ইহা ) গার্গ্যঃ ( গার্গ্য মুনি ) [ মন্যতে ] ( মনে করেন )।

উপসর্গের দ্যোতকত্বই আছে, বাচকত্ব নাই—শাকটায়নের এই মত সত্য বলিয়া গ্রহণ করিলে নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাত ভেদে পদের চারিপ্রকার বিভাগ অনুপপন্ন হইয়া পড়ে। কারণ, বিভিন্ন অর্থের আশ্রয় পদ; নাম ও আখ্যাতের সহিত যুক্ত হইয়া মাত্র তাহাদের অর্থবৈশিষ্ট্য সম্পাদন করাই যদি উপসর্গের ধর্ম্ম হয়, উপসর্গের যদি পৃথক্ কোন অর্থই না থাকে, তাহা হইলে তাহাকে স্বতন্ত্র পদ বলিয়া স্বীকার করিবার সার্থকতা থাকে না, নাম ও

---

১। নামাখ্যাতয়োরেব কর্ম্মণোঽর্থস্য উপসংযুজ্যতে ইতি উপসংযোগো বিশেষঃ প্রকর্ষাদিস্তস্য দ্যোতকা ভবন্তি ( স্কঃ স্বাঃ )।

২। কর্ম্মশব্দো হি প্রায়েণার্থপর্য্যায়বচন এতস্মিঙ্ শাস্ত্রে ( দুঃ ২। ১ )।

৩। নামাখ্যাতয়োরেব যোঽর্থঃ কর্ম্ম তত্রৈব বিশেষং কঞ্চিদুপসংযুজ্য দ্যোতয়ন্তি।

৪। স এব নামাখ্যাতয়োরর্থবিশেষ উপসর্গসংযোগে সতি ব্যজ্যতে, যথা প্রদীপসংযোগে দ্রব্যস্য গুণবিশেষো-ঽভিব্যজ্যমানো দ্রব্যাশ্রয় এব ভবতি ন প্রদীপাশ্রয়ঃ ( দুঃ )।

৫। উচ্চাশ্চাবচাশ্চ উচ্চাবচা বহুপ্রকারা ইত্যর্থঃ ( দুঃ )।

আখ্যাতের অঙ্গ বলিয়া স্বীকার করিলেই হয়। এই দোষের প্রতি লক্ষ্য করিয়াই গার্গ্য মুনি বলেন যে, নাম ও আখ্যাত হইতে বিযুক্ত হইলেও উপসর্গাখ্য পদের[১] অর্থ থাকে; অর্থ থাকে বলিলেই যথেষ্ট হইল না, সেই অর্থ অনেক স্থলে বিভিন্ন বা বহু। যেমন 'প্র' এই উপসর্গটী আদি কর্ম্ম বা আরম্ভ বুঝাইতে, উপদীর্ণার্থ বুঝাইতে এবং ভৃশার্থ বুঝাইতে প্রযুক্ত হয়।[২] শাকটায়নের মতের সমর্থনে বলা হইয়াছে, উপসর্গ বর্ণবৎ নিরর্থক। এই কথাটী বিচার-সহ নহে। কারণ, বর্ণ নিরর্থক বলিয়া স্বীকার করিবার হেতু নাই। বস্তুগত্যা বর্ণে সামান্যভাবে অর্থপ্রকাশনশক্তি আছে, যেমন মৃত্তিকার অবয়বে মৃদ্‌ভাণ্ড-নির্ম্মাণশক্তি রহিয়াছে। ঘট নির্ম্মিত হইলে যেরূপ মৃত্তিকাবয়বের তন্নির্ম্মাণশক্তি অভিব্যক্ত হয়, সেইরূপ বর্ণে যে অর্থ-প্রকাশনশক্তি রহিয়াছে তাহা অভিব্যক্ত হয় বর্ণসমূহ মিলিত হইয়া অর্থবিশেষে অবস্থিত পদ সৃষ্টি করিলে। অবয়বী অবয়বের ধর্ম্মাক্রান্ত হইবেই, কাজেই অর্থযুক্ত পদ অর্থহীন বর্ণের সমবায়ে গঠিত হইতে পারে না। কেহ কি দেখিয়াছেন, শুক্লপট অশুক্ল তন্তুর সমবায়ে গঠিত হইয়াছে? প্রদীপের দৃষ্টান্ত যে ভাবে শাকটায়নের মত সমর্থনকল্পে প্রদত্ত হইয়া থাকে, তাহাও যুক্তিযুক্ত নহে। দীপের প্রকাশাখ্যগুণ আছে, ইহা প্রত্যক্ষসিদ্ধ। প্রকাশাখ্যগুণসমন্বিত বা স্বপ্রকাশ দীপ নিজেকে নিজেই প্রকাশিত করে, ইহার প্রকাশের জন্য অন্য দ্রব্যের অপেক্ষা নাই। দীপ যে কেবল স্বয়ংপ্রকাশ তাহাই নহে, ইহা দ্রব্যান্তরের প্রকাশকও বটে। দ্রব্যান্তরকে প্রকাশিত করিয়া দীপ ইহাই জ্ঞাপিত করে যে, ইহার প্রকাশনশক্তি বা প্রকাশ করিবার ক্ষমতা বিদ্যমান আছে। অন্য কথায় বলিতে পারা যায় যে, দীপ যে দ্রব্যবিশেষের গুণকেই অভিব্যক্ত করে তাহা নহে, ইহার স্বকীয় গুণ যে প্রকাশনশক্তি তাহাকেও অভিব্যক্ত করে; কাজেই যে বিবেচনায় প্রদীপকে নিরর্থক বলা হইয়াছে তাহা অমূলক। প্রদীপের দৃষ্টান্তে ইহাই পরিস্ফুট হয় যে, উপসর্গের স্বীয় অর্থ ( যাহা বিভিন্ন প্রকারের ) প্রকাশ করিবার শক্তি আছে, এই শক্তি অভিব্যক্ত হয়, যখন উপসর্গ নাম ও আখ্যাতের অর্থবৈশিষ্ট্য প্রকটিত করে। যদি উপসর্গের কোন অর্থই না থাকিত তাহা হইলে অর্থবৈশিষ্ট্য প্রকাশ করিবার নিমিত্ত নাম ও আখ্যাত উপসর্গের অপেক্ষা রাখিত না। এই সমস্ত কারণে ইহা মনে করাই যুক্তিযুক্ত যে, ধাতুর অর্থ ক্রিয়াসামান্য, উপসর্গ স্বীয় অর্থের দ্বারা তাহার ক্রিয়াবিশেষরূপ অর্থ প্রতিপন্ন করে।

উপসর্গবিচারে দ্রষ্টব্য এই যে, শাকটায়ন ও গার্গ্যের মতে উপসর্গসমূহ নাম ও আখ্যাত ( ক্রিয়া ), এতদুভয়ের সহিতই যুক্ত হইতে পারে। চতুর্থ সূত্র ইহার প্রমাণ।[৩] 'উপসর্গাঃ ক্রিয়াযোগে' ( পাঃ ১।৪।৫৯ )—প্র, পরা প্রভৃতি শব্দ ক্রিয়া বা ধাতুর সহিত যুক্ত হইলেই উপসর্গ হইবে, ইহা বৈয়াকরণদিগের মত এবং অপেক্ষাকৃত পরবর্ত্তী যুগের কথা। আরও

---

১। পদার্থাঃ পদস্তোপসর্গাথ্যস্থার্থাঃ ( স্কঃ স্বাঃ )।

২। 'প্রেত্যাদিকর্ম্মোপদীর্ণভৃশার্থেষু'। উদাহরণ যথাক্রমে—প্রারভতে, প্রভ্রষ্টম্, প্রকৃষ্টম্।

৩। তৃতীয় হইতে পঞ্চম সূত্রের দুর্গাচার্য্যকৃত ব্যাখ্যাও দ্রষ্টব্য।

দ্রষ্টব্য এই যে, শাকটায়ন এবং গার্গ্যের যুগে প্র, পরা প্রভৃতি শব্দস্বরূপই উপসর্গ বলিয়া পরিগণিত ছিল, নাম ও আখ্যাতের সহিত যুক্ত হইলেই ইহাদের উপসর্গত্ব হইবে, এইরূপ কোন নিয়ম ছিল না। নচেৎ 'পৃথক্‌প্রযুক্ত উপসর্গ অর্থ প্রকাশ করে না' ( শাকটায়ন ) এবং 'উপসর্গ পৃথক্‌প্রযুক্ত হইলেও তাহার বহুবিধ অর্থ থাকে' ( গার্গ্য )—এই সকল কথার তাৎপর্য্য থাকে না। উপসর্গের অর্থবত্তাবিষয়ে যাস্ক গার্গ্যের মতাবলম্বী, অর্থাৎ তিনিও মনে করেন যে, উপসর্গসমূহের স্ব স্ব অর্থ আছে। ৮ম সূত্র হইতে আরম্ভ করিয়া এই পরিচ্ছেদের সমাপ্তি পর্য্যন্ত কোন্ উপসর্গের কি অর্থ স্থূলভাবে তাহা তিনি বলিবেন। আখ্যাতের ( ক্রিয়ার বা ধাতুর ) সহিত উপসর্গযোগের উদাহরণ—প্রহরতি, প্রহারঃ, প্রহৃতিঃ ইত্যাদি। নামের সহিত উপসর্গযোগের উদাহরণ—সুব্রাহ্মণ, অতিধন, অনুরূপ ইত্যাদি।[১] বৈয়াকরণদিগের মতে 'সুব্রাহ্মণ' ইত্যাদিস্থলে প্রাদিসমাস, 'প্র' প্রভৃতির উপসর্গত্ব নাই, তাহারা স্বতন্ত্র শব্দ।[২] নাম ও আখ্যাত হইতে উপসর্গের পৃথক্‌প্রয়োগের উদাহরণ—'আ পর্ব্বতাৎ' 'সর্পিষোঽপি স্যাৎ' ইত্যাদি স্থল।[৩] বৈয়াকরণগণের মতে 'আ' ও 'অপি' উপসর্গ নহে, কর্ম্মপ্রবচনীয়।[৪] আ, অভি, প্রতি, অতি, সু, অপ, অনু, অপি, উপ, পরি, অধি—এই এগারটী শব্দ অর্থবিশেষ বুঝাইতে কর্ম্মপ্রবচনীয়সংজ্ঞ হয়, বৈয়াকরণগণের ইহাই সিদ্ধান্ত।[৫] কাজেই দেখা যাইতেছে, প্র, পরা প্রভৃতি শব্দসমূহকে বৈয়াকরণগণ কখনও উপসর্গভাবে দেখিয়াছেন, কখনও স্বতন্ত্র শব্দরূপে প্রাদিসমাসের ঘটক বলিয়া নির্দ্দেশ করিয়াছেন এবং ইহাদের কতকগুলিকে কখনও কর্ম্মপ্রবচনীয় আখ্যা দিয়াছেন। নিরুক্তকারের মতে ইহারা যেভাবেই কেন প্রযুক্ত হউক না, সর্ব্বদাই উপসর্গ।

অনুবাদ—উপসর্গাখ্য পদের অর্থ নানাবিধ, ইহা গার্গ্য মনে করেন।

তদ্ য এষু পদার্থঃ প্রাহুরিমে তং নামাখ্যাতয়োরর্থবিকরণম্ ॥ ৭ ॥

তৎ ( অতএব ) এষু ( উপসর্গসমূহে ) যঃ ( যে ) পদার্থঃ ( স্বীয় অর্থ ) [ বিদ্যতে ] ( বিদ্যমান আছে ) নামাখ্যাতয়োঃ ( নাম ও আখ্যাতের ) অর্থবিকরণং ( অর্থের বিকৃতি বা প্রভেদজনক )[৬] তং ( সেই অর্থকে ) ইমে ( এই উপসর্গসমূহই ) প্রাহুঃ ( বলে বা ব্যক্ত করিয়া থাকে )।

উপসর্গসমূহের স্ব স্ব অর্থ আছে এবং নাম ও আখ্যাত হইতে পৃথক্ অবস্থিত হইলেও তাহাদের সেই সেই অর্থের হানি হয় না, ইহাই পূর্ব্বসূত্রের তাৎপর্য্য। তাহা হইলে দাঁড়ায় এই যে, নাম ও আখ্যাতের ন্যায় উপসর্গসমূহও স্বীয় স্বীয় অর্থ স্বতন্ত্রভাবেই প্রকাশ করে, স্বীয়

১। দুর্গাচার্য্যকৃত ৮ম সূত্র হইতে ২০শ সূত্রের টীকা দ্রষ্টব্য।
২। পাণিনি ২।২।১৮।
৩। ৮ম ও ১১শ সূত্র ( দুর্গাচার্য্য )।
৪। পাণিনি ১।৪।৮৯, ১।৪।৯৬।
৫। পাণিনি ১।৪।৮৩—৯৭।
৬। 'কৃত্যল্যুটো বহুলম্' ইতি কর্ত্তরি ল্যুট্ করণে বা, বিকারকমিত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

স্বীয় অর্থপ্রকাশের নিমিত্ত তাহারা অন্য কিছুর অপেক্ষা রাখে না। উপসর্গ স্বীয় অর্থ প্রকটিত করে, নাম ও আখ্যাতের যে অর্থ তাহার বিকৃতি বা অন্যবিধত্ব ঘটাইয়া। উপসর্গের যদি স্বীয় অর্থ বা তৎপ্রকাশক্ষমতা না থাকিত তাহা হইলে তাহারা অন্যের অর্থের বিকৃতি ( modification ) সাধন করে কিরূপে ?

অনুবাদ—অতএব উপসর্গসমূহে [ তাহাদের ] যে নাম ও আখ্যাতের বিকৃতিসাধক স্ব স্ব অর্থ বিদ্যমান আছে, সেই সেই অর্থকে ইহারাই অর্থাৎ উপসর্গসমূহই ব্যক্ত করিয়া থাকে।

আ ইত্যর্ব্বাগর্থে ॥ ৮ ॥

আ ইতি ( 'আ' এই উপসর্গটী ) অর্ব্বাগর্থে ( অর্ব্বাক্ অর্থাৎ সন্নিকৃষ্ট[১] এই অর্থ বুঝাইতে ) [ প্রযুজ্যতে ] ( প্রযুক্ত হয় )।

উপসর্গের অর্থ আছে ইহা প্রতিপন্ন করা হইয়াছে। এক্ষণে বিভিন্ন উপসর্গের অর্থ প্রদর্শিত হইতেছে। সন্নিকর্ষ বা সামীপ্য অর্থ বুঝাইতে 'আ' এই উপসর্গটার প্রয়োগ হয়। 'আ যাহি'— ইহার অর্থ 'এই দিকে এস, সমীপে এস, অর্থাৎ নিকটবর্ত্তী হও'। এক একটী উপসর্গের বহু অর্থ থাকিলেও 'উপসর্গের অর্থ আছে' ইহা দেখাইবার নিমিত্ত উদাহরণরূপে মাত্র একটী কি দুইটী অর্থের উল্লেখ করিতেছেন।[২]

অনুবাদ—'আ' এই উপসর্গটী সন্নিকৃষ্টার্থ বুঝাইতে প্রযুক্ত হয়।

প্রপরেত্যস্য প্রাতিলোম্যম্ ॥ ৯ ॥

প্র পরা ইতি ( 'প্র' ও 'পরা' এই উপসর্গ দুইটী ) অস্য ( 'আ' এই উপসর্গের ) প্রাতিলোম্যম্ ( বিপরীত অর্থ ) [ আহতুঃ ] ( ব্যক্ত করে )।

'আ' সন্নিকর্ষার্থবোধক, 'প্র' ও 'পরা' তাহার বিপরীতার্থক অর্থাৎ বিপ্রকর্ষার্থবোধক। উদাহরণ—প্রগতঃ, পরাগতঃ ( উল্লঙ্ঘ্য গতঃ—দূরে চলিয়া গিয়াছে )।

অনুবাদ—'প্র' ও 'পরা' এই উপসর্গদ্বয় ইহার ( আ এই উপসর্গের ) বিপরীত অর্থ প্রকাশ করে।

অভীত্যাভিমুখ্যম্ ॥ ১০ ॥

অভি ইতি ( 'অভি' এই উপসর্গটী ) আভিমুখ্যম্ ( সম্মুখ অথবা বিনয় ) [ আহ ] ( ব্যক্ত করে )।

'অভি' আভিমুখ্যার্থবোধক। আভিমুখ্য-শব্দের অর্থ—সম্মুখও হইতে পারে, বিনয় বা নম্রতাও হইতে পারে।[৩] অভিগতঃ—ইহার অর্থ আভিমুখ্যেন গতঃ অর্থাৎ সম্মুখগত বা সমীপবর্ত্তী। অভি ত্বা দেব সবিতঃ ঈমহে—হে দেব সবিতঃ ত্বা ত্বাম্ অভি আভিমুখ্যেন

---

১। অর্ব্বাগর্থঃ সন্নিকৃষ্টঃ ( স্কঃ স্বাঃ )।

২। অনেকার্থত্বেঽপি সত্যুপসর্গাণামেকৈকোঽর্থ উদাহরণত্বেনোচ্যতে অর্থবত্ত্বপ্রদর্শনার্থম্ ( দুঃ )।

৩। অভিমুখতা প্রহ্বতা ( স্কঃ স্বাঃ )।

( বিনয়েন ) ঈমহে যাচামহে, আয়ুরাদিকমিতি শেষঃ। এই স্থলে 'অভি' শব্দের অর্থ যে আভিমুখ্য, তাহা বিনয়ার্থবোধক।

অনুবাদ—'অভি' এই উপসর্গটী আভিমুখ্যার্থ প্রকাশ করে।

প্রতীত্যেতস্য প্রাতিলোম্যম্ ॥ ১১ ॥

প্রতি ইতি ( 'প্রতি' এই উপসর্গটী ) এতস্য ( 'অভি' এই উপসর্গের ) প্রাতিলোম্যম্ ( বিপরীত অর্থ ) [ আহ ] ( ব্যক্ত করে )।

'অভি' আভিমুখ্যার্থবোধক, 'প্রতি' তাহার বিপরীতার্থক অর্থাৎ পরাঙ্মুখতারূপ অর্থের বোধক। উদাহরণ—প্রতিগতঃ ( পরাবৃত্য গতঃ—পরাঙ্মুখ হইয়া বা ফিরিয়া চলিয়া গিয়াছে )।

অনুবাদ—'প্রতি' এই উপসর্গটী ইহার ( 'অভি' উপসর্গের ) বিপরীত অর্থ প্রকাশ করে।

অতিস্ব ইত্যভিপূজিতার্থে ॥ ১২ ॥

অতি স্ব ইতি ( 'অতি' ও 'স্ব' এই উপসর্গ দুইটী ) অভিপূজিতার্থে ( অভিপূজিত এই অর্থ বুঝাইতে ) [ প্রযুজ্যেতে ] ( প্রযুক্ত হয় )।

'অতি' ও 'স্ব' অভিপূজিত অর্থাৎ শ্রেষ্ঠ, অধিক বা প্রশস্ত অর্থ বুঝাইতে প্রযুক্ত হয়। উদাহরণ—অতিকৃতঃ, অতিক্রুদ্ধঃ ; সুস্থঃ, সুগতঃ। অতিধনঃ, সুব্রাহ্মণঃ।[১]

অনুবাদ—'অতি' ও 'স্ব' এই উপসর্গদ্বয় প্রাশস্ত্য বা আধিক্যার্থ বুঝাইতে প্রযুক্ত হয়।

নির্দুরিত্যেতয়োঃ প্রাতিলোম্যম্ ॥ ১৩ ॥

নির্ দুর্ ইতি ( 'নির্' ও 'দুর্' এই উপসর্গ দুইটী ) এতয়োঃ ( 'অতি' ও 'স্ব' এই উপসর্গদ্বয়ের ) প্রাতিলোম্যম্ ( বিপরীত অর্থ ) [ আহতুঃ ] ( ব্যক্ত করে )।

'অতি' ও 'স্ব' শ্রেষ্ঠতা বা প্রশস্ততার বোধক, 'নির্' ও 'দুর্' ইহাদের বিপরীতার্থক অর্থাৎ হীনতা বা কুৎসার বোধক।[২] উদাহরণ—নিরপেক্ষিতঃ ( অনাদৃত ), নিরুপহতঃ ( অক্ষত ), নির্ব্বাদঃ ( নিন্দা ); দুঃস্থঃ, দুষ্কৃতঃ। নির্ধনঃ, দুর্ব্রাহ্মণঃ।[৩]

অনুবাদ—'নির্' ও 'দুর্' এই উপসর্গ দুইটী ইহাদের ( 'অতি' ও 'স্ব' এই উপসর্গদ্বয়ের ) বিপরীত অর্থ ব্যক্ত করে।

ন্যবেতি বিনিগ্রহার্থীয়ৌ ॥ ১৪ ॥

নি অব ইতি ( 'নি' ও 'অব' এই উপসর্গদ্বয় ) বিনিগ্রহার্থীয়ৌ ( বিনিগ্রহ অর্থাৎ নিরোধ বা নিয়মন অর্থের প্রকাশক )। ১।২।১।৩৭ সূত্র দ্রষ্টব্য।

---

১। বৈয়াকরণদিগের মতে এখানে 'অতি' ও 'স্ব' স্বতন্ত্র শব্দ ( উপসর্গ নহে ), প্রাদি সমাসের ঘটক।

২। নির্দুরিত্যেতাবতিস্বোঃ প্রাতিলোম্যং কুৎসামাহতুঃ ( স্কঃ স্বাঃ )।

৩। নির্ধনঃ, দুর্ব্রাহ্মণঃ ইত্যাদিস্থলে বৈয়াকরণদিগের মতে নির্ ও দুর্ স্বতন্ত্র শব্দ, উপসর্গ নহে ; ইহারা প্রাদি সমাসের ঘটক।

বিনিগ্রহ শব্দের অর্থ নিরোধ বা নিয়মন ; 'নি' ও 'অব'—এই উপসর্গ দুইটী উক্তরূপ অর্থ প্রকাশ করে। উদাহরণ—নিগৃহ্ণাতি, অবগৃহ্ণাতি। লক্ষ্মণস্বরূপের মতে ইহাদের অর্থ 'downwards' ( নীচের দিকে )।

অনুবাদ—'নি' ও 'অব' এই উপসর্গদ্বয় বিনিগ্রহার্থীয় বা নিরোধার্থক।

উদিত্যেতয়োঃ প্রাতিলোম্যম্ ॥ ১৫ ॥

উৎ ইতি ( 'উৎ' এই উপসর্গটী ) এতয়োঃ ( 'নি' ও 'অব' এই উপসর্গদ্বয়ের ) প্রাতিলোম্যম্ ( বিপরীত অর্থ ) [ আহ ] ( ব্যক্ত করে )।

'নি' ও 'অব' বিনিগ্রহার্থক, 'উৎ' ইহাদের বিপরীতার্থক, অর্থাৎ অবিনিগ্রহ বা অনিরোধের বোধক। উদাহরণ—উচ্ছ্রিতঃ, উদ্গতঃ। সাধারণতঃ, 'উৎ' উপসর্গের অর্থ উর্দ্ধদিকে (upwards) ; ইহা লক্ষ্য করিয়াই বোধ হয় লক্ষ্মণস্বরূপ ইহার বিপরীতার্থক 'নি' ও 'অব' এই উপসর্গদ্বয়ের অর্থ করিয়াছেন 'downwards' ( নীচের দিকে )।

অনুবাদ—'উৎ' এই উপসর্গটী ইহাদের ( 'নি' ও 'অব' এই উপসর্গদ্বয়ের ) বিপরীত অর্থ ব্যক্ত করে।

সমিত্যেকীভাবম্ ॥ ১৬ ॥

সম্ ইতি ( 'সম্' এই উপসর্গটী ) একীভাবম্ ( মিলন বা মিশ্রণ ) [ আহ ] ( ব্যক্ত করে )। অনেক বস্তুর একত্র মিলন বা মিশ্রণই তাহাদের একীভাব[১] (combination). উদাহরণ—সঙ্গতঃ, সংগ্রহঃ।

অনুবাদ—'সম্' এই উপসর্গটী একীভাব ( মিলন বা মিশ্রণ ) ব্যক্ত করে।

ব্যপেত্যেতস্য প্রাতিলোম্যম্ ॥ ১৭ ॥

বি অপ ইতি ( 'বি' ও 'অপ' এই উপসর্গ দুইটী ) এতস্য ( 'সম্' এই উপসর্গের ) প্রাতিলোম্যম্ ( বিপরীত অর্থ ) [ আহতুঃ ] ( ব্যক্ত করে )।

'সম্' একীভাব বা মিলনের বোধক, 'বি' ও 'অপ' তাহার বিপরীতার্থক অর্থাৎ পৃথগ্‌ভাব বা বিভেদ অর্থের বোধক।[২] উদাহরণ—বিগৃহ্ণাতি ( বিচ্ছিন্ন করে ), অপক্রিয়া ( ক্রিয়া হইতে বিভিন্ন অর্থাৎ অনিষ্ট বা ক্ষতি )।

অনুবাদ—'বি' ও 'অপ' এই উপসর্গ দুইটী ইহার ( 'সম্' এই উপসর্গের ) বিপরীত অর্থ ব্যক্ত করে।

---

১। অনেকস্য একভবনম্ একীভাবঃ।

২। বিষগ্‌ভাবমাহতুঃ ( স্কঃ স্বাঃ )।

## অম্বিতি সাদৃশ্যাপরভাবম্ ॥ ১৮ ॥

অনু ইতি ( 'অনু' এই উপসর্গটী ) সাদৃশ্যাপরভাবম্ ( সাদৃশ্য ও অপরভাব অর্থাৎ পশ্চাদ্‌-বর্ত্তিত্ব ) [ আহ ] ( ব্যক্ত করে )।

'সাদৃশ্যাপরভাবম্' ইহার অর্থ সাদৃশ্য ও অপরভাব। দ্বিবচন হইলে ভাল হইত। অপরভাব শব্দের অর্থ পশ্চাদ্‌ভবন বা পশ্চাদ্‌বর্ত্তিত্ব।[১] উদাহরণ—অনুরূপম্[২] ; অনুকরোতি, অনুগচ্ছতি।

অনুবাদ—'অনু' এই উপসর্গটী সাদৃশ্য ও পশ্চাদ্‌বর্ত্তিত্ব ব্যক্ত করে।

## অপীতি সংসর্গম্ ॥ ১৯ ॥

অপি ইতি ( 'অপি' এই উপসর্গটী ) সংসর্গ ( সম্বন্ধ বা সমুচ্চয় ) [ আহ ] ( ব্যক্ত করে )।

সংসর্গ শব্দের অর্থ সম্বন্ধও হইতে পারে, সমুচ্চয় ( সমাহার বা মিলন )ও হইতে পারে।[৩] সম্বন্ধার্থের উদাহরণ—সর্পিষোঽপি স্যাৎ।[৪] সর্পিষোঽপি স্যাৎ—ইহার অর্থ ঘৃতের বিন্দুও থাকিতে পারে। অন্য কথায় বলিতে গেলে বলিতে হয়—এখানে দৌর্লভ্যরূপ সম্বন্ধযুক্ত ঘৃতবিন্দুসত্তা আছে। অস্ ধাতু নিষ্পন্ন স্যাৎ শব্দের দ্বারা বোধিত যে সত্তা বা অস্তিত্ব তাহার সহিত ঘৃতবিন্দুর দৌর্লভ্যরূপ সম্বন্ধ ব্যক্ত করিতেছে অপি শব্দ।[৫] সমুচ্চয়ার্থের উদাহরণ—অপি সিঞ্চ অপি স্তুহি[৬] ( সিক্তও কর, স্তবও কর )। অপি শব্দদ্বয় মিলিত হইয়া এখানে ক্রিয়ার সমুচ্চয় ( সমাহার বা মিলন ) প্রকাশ করিতেছে।

অনুবাদ—'অপি' এই উপসর্গটী সংসর্গরূপ অর্থ ব্যক্ত করে।

## উপেত্যুপজনম্ ॥ ২০ ॥

উপ ইতি ( 'উপ' এই উপসর্গটী ) উপজনম্ ( আধিক্য বা বৃদ্ধি ) [ আহ ] ( ব্যক্ত করে )।

'উপ' এই উপসর্গটী বৃদ্ধি বা আধিক্য অর্থের প্রকাশক। উদাহরণ—উপজায়তে ( আধিক্যেন জায়তে—সমধিকরূপে উৎপন্ন হয় )।

অনুবাদ—'উপ' এই উপসর্গটী আধিক্য বা বৃদ্ধি ব্যক্ত করে।

## পরীতি সর্ব্বতোভাবম্ ॥ ২১ ॥

পরি ইতি ( 'পরি' এই উপসর্গটী ) সর্ব্বতোভাবম্ ( সর্ব্বত্রাবস্থান ) [আহ] ( ব্যক্ত করে )।

---

১। অপরভাবঃ পশ্চাদ্‌ভাবঃ।

২। বৈয়াকরণদিগের মতে অনু এখানে অব্যয় ( উপসর্গ নহে ), অব্যয়ীভাব সমাসের ঘটক।

৩। সংসর্গঃ সম্বন্ধঃ ( নিঃ বিঃ ), সংসর্গঃ সমুচ্চয়োঽভিপ্রেতঃ ( স্কঃ স্বাঃ )।

৪। 'অপি' উপসর্গ হইলে বৈয়াকরণদিগের মতে স্যাৎ পদের স 'ষ' হইবে ( পাণিনি ৮৷৩৷৮৭ )।

৫। পাণিনি ১৷৪৷৯৬।

৬। 'অপি' উপসর্গ হইলে সিচ্ ও স্তু ধাতুর স 'ষ' হইবে ( পাণিনি ৮৷৩৷৬৫ )।

সর্ব্বতোভাব শব্দের অর্থ সর্ব্বত্রাবস্থান বা চতুর্দ্দিগ্‌বর্ত্তিত্ব। উদাহরণ—পরিধাবতি ( পরিতো ধাবতি—চারিদিকে দৌড়াইতেছে )।

অনুবাদ—'পরি' এই উপসর্গটী সর্ব্বতোভাব বা চতুর্দ্দিগ্‌বর্ত্তিত্ব ব্যক্ত করে।

অধীত্যুপরিভাবমৈশ্বর্য্যং বা ॥ ২২ ॥

অধি ইতি ( 'অধি' এই উপসর্গটী ) উপরিভাবং ( উর্দ্ধবর্ত্তিত্ব ) বা ( অথবা ) ঐশ্বর্য্যং ( ঈশ্বরত্ব বা আধিপত্য ) [ আহ ] ( ব্যক্ত করে )।

ঐশ্বর্য্য শব্দের অর্থ ঈশ্বরত্ব, স্বামিভাব বা স্বামিত্ব অর্থাৎ আধিপত্য। উপরিভাব অর্থের উদাহরণ—অধিতিষ্ঠতি ( উপরি তিষ্ঠতি—উপরে বিদ্যমান আছে )। ঐশ্বর্য্য অর্থের উদাহরণ—অধিপঃ।

অনুবাদ—'অধি' এই উপসর্গটী উর্দ্ধবর্ত্তিত্ব অথবা আধিপত্য ব্যক্ত করে।

এবমুচ্চাবচানর্থান্ প্রাহুস্ত উপেক্ষিতব্যাঃ ॥ ২৩ ॥

[ উপসর্গাঃ ] ( উপসর্গসমূহ ) এবম্ ( এই প্রকারে ) উচ্চাবচান্ ( বহুবিধ ) অর্থান্ ( অর্থ ) প্রাহুঃ ( ব্যক্ত করিয়া থাকে ) তে ( তাহারা ) উপেক্ষিতব্যাঃ ( বুদ্ধিসহকারে বিচারণীয় )।

প্র, পরা, অপ, সম্, অনু, অব, নির্, দুর্, অভি, বি, অধি, সু, উৎ, অতি, নি, প্রতি, পরি, অপি, উপ, আঙ্—নিরুক্তকার প্রাতিশাখ্যাদি গ্রন্থে উপসর্গ বলিয়া পরিগণিত এই সকল শব্দেরই উপসর্গত্ব স্বীকার করিয়াছেন।

উপসর্গসমূহের ব্যাখ্যাপ্রসঙ্গে আঠারটী উপসর্গের একটী করিয়া অর্থ এবং মাত্র দুইটী উপসর্গের দুইটী করিয়া অর্থ প্রদর্শিত হইয়াছে। প্রত্যেক উপসর্গেরই প্রদর্শিত অর্থ ব্যতিরিক্ত আরও অনেক অর্থ আছে; উপসর্গ যে ভাবে একটী বা দুইটী করিয়া অর্থ ব্যক্ত করে, সেই ভাবেই অন্যান্য অর্থও ব্যক্ত করিয়া থাকে। কোন্ উপসর্গ কোন্ কোন্ অর্থে বর্ত্তমান, কোন্ উপসর্গ কোন্ কোন্ স্থলে কোন্ কোন্ বিশেষ অর্থে ব্যবহৃত হইয়াছে তাহা বুদ্ধিপূর্ব্বক বিচার করিয়া লইতে হইবে। সাধারণতঃ 'উপেক্ষিতব্য' শব্দ প্রযুক্ত হয় 'উপেক্ষার যোগ্য' এই অর্থে। এখানে ইহার অর্থ বুদ্ধিপূর্ব্বক পরীক্ষণীয় বা বিচারণীয়।[১]

অনুবাদ—এইরূপে উপসর্গসমূহ বিভিন্ন প্রকার অর্থ ব্যক্ত করে, সেই সকল অর্থ বুদ্ধিপূর্ব্বক বিচার করিয়া লইতে হইবে।

॥ চতুর্থ পরিচ্ছেদ সমাপ্ত ॥

প্রথম অধ্যায়ের প্রথম পাদ সমাপ্ত

---

১। উপেক্ষিতব্যাঃ উপেত্যোপগম্যানুপ্রবেশ্য বা বুদ্ধিমীক্ষিতব্যাঃ, কঃ কস্মিন্নর্থে বর্ত্তত ইত্যেবং দ্রষ্টব্যাঃ পরীক্ষ্যা ইত্যর্থঃ ( নিঃ বিঃ )।

# প্রথম অধ্যায়

## দ্বিতীয় পাদ

## প্রথম পরিচ্ছেদ

**অথ নিপাতাঃ ॥ ১ ॥**

অথ ( অনন্তর ) নিপাতাঃ ( নিপাতসমূহ ) [ বক্ষ্যন্তে ] ( বর্ণিত হইবে )।

'অথ' শব্দ আনন্তর্য্যার্থে। নাম, আখ্যাত এবং উপসর্গের বিষয় বলা হইয়াছে, এখন নিপাতের কথা বলিবেন।[১] দুর্গাচার্য্যের মতে এখানে 'অথ' শব্দ অধিকারার্থ,[২] অর্থাৎ 'অথ' শব্দের দ্বারা ইহা বুঝা যাইতেছে যে, নিপাতই এখানে অধিকৃত বা বর্ণনীয় বিষয়।

অনুবাদ—অনন্তর নিপাতসমূহের কথা বলা হইবে।

**উচ্চাবচেষ্বর্থেষু নিপতন্তি ॥ ২ ॥**

[ নিপাতাঃ ] ( নিপাতসমূহ ) উচ্চাবচেষু ( বিভিন্ন প্রকার ) অর্থেষু ( অর্থে ) নিপতন্তি ( বর্ত্তমান থাকে )।[৩]

এই সূত্র হইতে আমরা 'নিপাত' শব্দের ব্যুৎপত্তিগত অর্থ প্রাপ্ত হই। নিপাত বহুপ্রকার অর্থে নিপতিত হয় অর্থাৎ বর্ত্তমান থাকে; এইজন্যই নিপাতের নিপাতত্ব।

অনুবাদ—নিপাতসমূহ বিভিন্ন প্রকার অর্থে বর্ত্তমান থাকে।

**অপ্যুপমার্থেঽপি কর্ম্মোপসংগ্রহার্থেঽপি পদপূরণাঃ ॥ ৩ ॥**

[ নিপাতাঃ ] ( নিপাত ) উপমার্থেঽপি ( উপমা বুঝাইতেও ) [ প্রযুজ্যন্তে ] ( প্রযুক্ত হয় ) কর্ম্মোপসংগ্রহার্থেঽপি ( কর্ম্ম অর্থাৎ অর্থের[৪] সমুচ্চয়াদি বুঝাইতেও ) [ প্রযুজ্যন্তে ] ( প্রযুক্ত হয় ); [ নিপাতাঃ ] ( নিপাত ) পদপূরণাঃ অপি ( পদ অর্থাৎ শ্লোকের চরণও পূরণ করিয়া থাকে )।

---

১। উক্তে নামাখ্যাতে। উপসর্গাশ্চ। অনন্তরং নিপাতা বক্ষ্যন্তে ( স্কঃ স্বাঃ )।

২। অধিকারার্থোঽয়মথশব্দঃ ( দুঃ )।

৩। নিপতন্তি বর্ত্তন্তে ( স্কঃ স্বাঃ )।

৪। কর্ম্মশব্দো হি প্রায়েণার্থপর্য্যায়বচন এতস্মিঞ্ছাস্ত্রে ( দুঃ )।

তিনটী 'অপি' শব্দ মিলিত হইয়া এখানে সমুচ্চয়রূপ অর্থ প্রকাশ করিতেছে। নিপাত সাধারণতঃ তিন শ্রেণীর—কোন কোন নিপাত উপমা বুঝাইবার উদ্দেশ্যে প্রযুক্ত হয়, কোন কোন নিপাত সমুচ্চয়াদি[১] ( বস্তুর সমাবেশ বা মিলন প্রভৃতি ) বুঝাইতে প্রযুক্ত হয় এবং কোন কোন নিপাত পদপূরণার্থ প্রযুক্ত হয়। পদপূরণার্থ[২] প্রযুক্ত নিপাতের কোন অর্থ থাকে না। নিপাত যে এই তিন শ্রেণীরই তাহা নহে; এই তিন শ্রেণীর অন্তর্গত নহে, এইরূপ নিপাতও বহু আছে—যেমন, হি, নু, ননু, কিল প্রভৃতি। ইহাদের বিভিন্ন অর্থ নিরুক্তকারই নির্দ্দেশ করিয়াছেন ( সূ. ৪৪ প্রভৃতি দ্রষ্টব্য )।

অনুবাদ—নিপাত উপমার্থেও প্রযুক্ত হয়, অর্থের সমুচ্চয়াদি বুঝাইতেও প্রযুক্ত হয়, নিপাত পদপূরণও করিয়া থাকে।

তেষামেতে চত্বার উপমার্থে ভবন্তি ॥ ৪ ॥

তেষাং ( সেই নিপাতসমূহের মধ্যে ) এতে ( এই অর্থাৎ বক্ষ্যমাণ ) চত্বারঃ ( চারিটী নিপাত ) উপমার্থে ( উপমা বুঝাইবার নিমিত্ত ) ভবন্তি ( প্রযুক্ত হয় )।

ইব, ন, চিৎ ও নু—এই চারিটী নিপাত প্রায়শঃ[৩] উপমার্থে প্রযুক্ত হয়। ইহাদের কথা এখনই বলা হইবে।

অনুবাদ—সেই নিপাতসমূহের মধ্যে এই ( অর্থাৎ বক্ষ্যমাণ ) চারিটী নিপাত উপমার্থে প্রযুক্ত হয়।

ইবেতি ভাষায়াং চান্বধ্যায়ঞ্চ ॥ ৫ ॥

ইব ইতি ( ইব এই নিপাতটী ) ভাষায়াং চ ( লৌকিক সংস্কৃত ভাষায়ও ) [ উপমার্থে ভবতি ] ( উপমার্থে প্রযুক্ত হয় ) অন্বধ্যায়ং চ ( অধ্যায়ে অর্থাৎ বেদেও ) [ উপমার্থে ভবতি ] ( উপমার্থে প্রযুক্ত হয় )। অধীয়তে যঃ স অধ্যায়ো বেদঃ ( অধি+ই+ঞ—পাঃ, ৩৷৩৷২১ )। বেদ নিয়মপূর্ব্বক অধীত হয়, এইজন্য বেদের অপর নাম অধ্যায়। 'অন্বধ্যায়ম্'—ইহার অর্থ—অধ্যায়ে বা বেদে ( বিভক্ত্যর্থে অব্যয়ীভাব ), যেমন 'অধিহরি' শব্দের অর্থ 'হরৌ' ( হরিতে )।[৪]

অনুবাদ—'ইব' এই নিপাতটী উপমার্থে প্রযুক্ত হয়, লৌকিক সংস্কৃতেও, বেদেও।

---

১। কর্ম্মোপসংগ্রহ-নিপাতের লক্ষণ পরবর্ত্তী ২৯ সূত্রে।

২। পদপূরণ-নিপাতের লক্ষণ ১৷২৷৫৷২০।

৩। এত এব চত্বার ইবনচিন্নবঃ প্রায়োবৃত্ত্যা উপমার্থে ভবন্তি ( দুঃ )।

৪। 'অধিহরি ভক্তিঃ' ইহার অর্থ—'হরৌ ভক্তিঃ' ( হরিতে ভক্তি )।

অগ্নিরিবেন্দ্র ইবেতি ॥ ৬ ॥

[ উদাহরণ ] অগ্নিঃ ইব ( অগ্নির ন্যায় ) ইন্দ্রঃ ইব ( ইন্দ্রের ন্যায় ) ইতি ( ইত্যাদি )।

'ইব' এই নিপাতের যে উপমার্থে প্রয়োগ হয়, বেদ হইতে তাহার উদাহরণ প্রদর্শিত হইতেছে। 'অগ্নিরিব মন্যো ত্বিষিতঃ সহস্ব সেনানীর্নঃ সুহরে হূত এধি। হত্বায় শত্রূন্ বিভজস্ব বেদ ওজো বিমানো বি মৃধো নুদস্ব'॥ ( ঋগ্বেদ ১০।৮৪।২ )। অগ্নিরিব ত্বিষিতঃ দীপ্তঃ ( অগ্নির ন্যায় দীপ্তিসম্পন্ন )। 'ইহৈবেধি মাপচ্যোষ্ঠাঃ পর্ব্বত ইবাবিচাচলিঃ। ইন্দ্র ইবেহ ধ্রুবস্তিষ্ঠেহ রাষ্ট্রমু ধারয়'॥ ( ঋগ্বেদ ১০।১৭৩।২ )। ইন্দ্রঃ ইব ইহ ধ্রুবঃ শাশ্বতস্তিষ্ঠ, যথা স্বর্গে ইন্দ্র এবমিহ লোকে ত্বং ধ্রুবঃ শাশ্বতস্তিষ্ঠ ইত্যর্থঃ ( স্বর্গে যেরূপ ইন্দ্র ধ্রুব অর্থাৎ অবিচলিত, হে রাজন্, ইহলোকে তুমিও সেইরূপ হও )। লৌকিক উদাহরণ—অগ্নিরিব তীক্ষ্ণঃ ( অগ্নির ন্যায় তীক্ষ্ণ ) ইন্দ্র ইব বিক্রান্তঃ ( ইন্দ্রের ন্যায় বিক্রমশীল )। সুগম বলিয়া নিরুক্তকার লৌকিক উদাহরণ প্রদান করেন নাই।

অনুবাদ—অগ্নিঃ ইব ( অগ্নির ন্যায় ) ইন্দ্রঃ ইব ( ইন্দ্রের ন্যায় ) ইত্যাদি স্থলে ইব শব্দ উপমার্থে প্রযুক্ত হইয়াছে।

নেতি প্রতিষেধার্থীয়ো ভাষায়ামুভয়মন্বধ্যায়ম্ ॥ ৭ ॥

ন ইতি ( 'ন' এই নিপাতটী ) ভাষায়াং ( লৌকিক সংস্কৃতে ) প্রতিষেধার্থীয়ঃ ( নিষেধার্থক ), অন্বধ্যায়ম্ ( বেদে ) উভয়ম্ ( উভয়ার্থক অর্থাৎ নিষেধার্থক এবং উপমার্থক )।

লৌকিক সংস্কৃতে 'ন' এই নিপাতটী মাত্র কোন বস্তুর প্রতিষেধ বা নিষেধ বুঝাইবার নিমিত্তই প্রযুক্ত হয়, কিন্তু বেদে প্রতিষেধ বা নিষেধ ত বুঝায়ই, উপমার্থও বুঝায় অর্থাৎ ইব, যথা প্রভৃতির অর্থেও ইহার প্রয়োগ হয়।

অনুবাদ—'ন' এই নিপাতটী লৌকিক সংস্কৃতে প্রতিষেধার্থক, বেদে উভয়ার্থক অর্থাৎ প্রতিষেধার্থক এবং উপমার্থক।

নেন্দ্রং দেবমমংসতেতি ॥ ৮ ॥

[ উদাহরণ ] দেবং ( দীপ্তিকারক ) ইন্দ্রং ( ইন্দ্রকে ) ন অমংসত ( জানিতে পারে নাই ) ইতি ( ইত্যাদি )।

'ন' এই নিপাতটী যে বেদে প্রতিষেধ অর্থে প্রযুক্ত হয়, তাহার উদাহরণ দিতেছেন। 'বি হি সোতোরসৃক্ষত নেন্দ্রং দেবমমংসত। যত্রামমদদ্বৃষাকপিরর্য্যঃ পুষ্টেষু মৎসখা বিশ্বস্মাদিন্দ্র উত্তরঃ॥ ( ঋগ্বেদ ১০।৮৬।১ )। নেন্দ্রং দেবমাত্মনো দীপয়িতারমমন্যন্তাদিত্যরশ্ময়ঃ ( আদিত্য-রশ্মিসমূহ নিজেদের দীপ্তিকারক ইন্দ্রকে জানিতে পারে নাই )। লৌকিক উদাহরণ—ন পচতি, ন গচ্ছতি। সুগম বলিয়া নিরুক্তকার লৌকিক উদাহরণ প্রদান করেন নাই।

অনুবাদ—ন ইন্দ্রং দেবম্ অমংসত ( দীপ্তিকারক ইন্দ্রকে জানিতে পারে নাই ) ইত্যাদি স্থলে 'ন' এই নিপাতটী প্রতিষেধ অর্থ বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

প্রতিষেধার্থীয়ঃ পুরস্তাদুপচারস্তস্য যৎ প্রতিষেধতি ॥ ৯ ॥

প্রতিষেধার্থীয়ঃ ( প্রতিষেধার্থক নিপাত ) তস্য ( তাহার ) পুরস্তাদুপচারঃ ( পূর্ব্বে প্রযুক্ত হয় ) যৎ ( যাহাকে ) প্রতিষেধতি ( প্রতিষেধ বা নিষেধ করা হয় )।

'পুরস্তাদুপচারঃ' ইহা একটী সমাসবদ্ধ পদ, 'প্রতিষেধার্থীয়ঃ' এই পদের বিশেষণ। ইহার বিগ্রহবাক্য—পুরস্তাদুপচারঃ প্রয়োগো যস্য সঃ ( পূর্ব্বে যাহার প্রয়োগ হয় সে )। পুরস্তাৎ শব্দের অর্থ 'পূর্ব্বে', উপচার শব্দের অর্থ 'প্রয়োগ'।[১] বাক্যের মধ্যে 'ন' এই নিপাতের প্রয়োগ হইবে কোথায়? যদি এইরূপ প্রশ্ন হয় তাহার উত্তরে বলা হইতেছে যে, ইহার প্রয়োগ হইবে পূর্ব্বে। কাহার পূর্ব্বে? ইহার উত্তর এই যে, যাহার প্রতিষেধ বা নিষেধ করা হয় তাহার পূর্ব্বে। 'নেন্দ্রং দেবমমংসত' এই বাক্যে মনন ক্রিয়ার নিষেধ করা হইয়াছে, 'ন' এই নিপাতটী সেই ক্রিয়ার প্রকাশক 'অমংসত' পদের পূর্ব্বে প্রযুক্ত হইয়াছে।[২]

অনুবাদ—যাহাকে প্রতিষেধ করা হয়, প্রতিষেধার্থক নিপাত তাহার পূর্ব্বে প্রযুক্ত হয়।

দুর্মদাসো ন সুরায়ামিতি ॥ ১০ ॥

[ উদাহরণ ] সুরায়াং ( সুরায় অর্থাৎ সুরাপানে ) দুর্মদাসঃ ন ( দুর্মদাসঃ ইব—দুর্মদ বা মাতাল ব্যক্তির ন্যায় ) ইতি ( ইত্যাদি )।

'ন' এই নিপাতের যে উপমার্থে প্রয়োগ হয়, তাহার উদাহরণ প্রদর্শন করিতেছেন। হৃৎসু পীতাসো যুধ্যন্তে দুর্মদাসো ন সুরায়াম্। ঊধ-র্ন নগ্না জরন্তে ॥ ( ঋগ্বেদ ৮।২।১২ )। দুর্মদাসো ন দুর্মদাস ইব, যথা কুৎসিতমদাঃ কেচিৎ পুরুষাঃ সুরায়াং পীতায়াং সত্যাং যুধ্যেরন্নেবম্ ( দুর্মদ ব্যক্তিগণের ন্যায়; সুরাপান করিয়া অতিমত্ত অর্থাৎ মাতাল ব্যক্তিগণ যেরূপ যুদ্ধে রত হয় )। বেদেই 'ন' এই নিপাতের উপমার্থে প্রয়োগ হয়, লৌকিক সংস্কৃতে হয় না, ইহা বলা হইয়াছে।

অনুবাদ—দুর্মদাসো ন সুরায়াম্ ( সুরাপানে দুর্মদ ব্যক্তিগণের ন্যায় ) ইত্যাদি স্থলে 'ন' এই নিপাতটী উপমার্থে প্রযুক্ত হইয়াছে।

উপমার্থীয় উপরিষ্টাদুপচারস্তস্য যেনোপমিমীতে ॥ ১১ ॥

উপমার্থীয়ঃ ( উপমার্থক নিপাত ) তস্য ( তাহার ) উপরিষ্টাদুপচারঃ ( পরে প্রযুক্ত হয় ) যেন ( যাহার সহিত ) উপমিমীতে ( উপমা বা তুলনা করা হয় )।

---

১। উপচারঃ প্রয়োগ উচ্যতে ( স্কঃ স্বাঃ )।

২। যথা 'নেন্দ্রং দেবমমংসতে'তি। অত্রামংসতেত্যস্য পুরস্তান্নেত্যস্য প্রয়োগঃ ( স্কঃ স্বাঃ )।

'উপরিষ্টাদুপচারঃ' ইহা একটী সমাসবদ্ধ পদ, 'উপমার্থীয়ঃ' এই পদের বিশেষণ। ইহার বিগ্রহ বাক্য—উপরিষ্টাদ্ উপচারঃ প্রয়োগো যস্য সঃ ( পরে যাহার প্রয়োগ হয় সে )। উপরিষ্টাৎ শব্দের অর্থ 'পরে'। যাহার সহিত উপমা বা তুলনা করা যায় তাহার নাম উপমান। 'বৃহস্পতিরিব পণ্ডিতঃ' ( বৃহস্পতির ন্যায় পণ্ডিত )—এখানে বৃহস্পতির সহিত পাণ্ডিত্যাংশে কাহারও তুলনা করা হইয়াছে, কাজেই বৃহস্পতি উপমান। বাক্যে উপমান পদের পরে উপমার্থক পদ ( যে সমস্ত পদ উপমার অর্থ প্রকটিত করে—যেমন, ইব, যথা, ন ইত্যাদি ) প্রযুক্ত হয়, ইহাই সাধারণ নিয়ম। 'দুর্মদাসো ন সুরায়াম্' এই বাক্যে 'দুর্মদাসঃ' এই পদটী উপমান পদ, ইহার পরে উপমার্থক 'ন' এই নিপাতের প্রয়োগ হইয়াছে।

অনুবাদ—যাহার সহিত উপমা বা তুলনা করা হয়, উপমার্থক পদ তাহার পরে প্রযুক্ত হয়।

৮ম সূত্র হইতে ১১শ সূত্র পর্য্যন্ত যে মূলাংশ বিবৃত হইয়াছে, তাহার বিভাগ কোনও আধুনিক নিরুক্ত-সম্পাদক এইরূপ করিয়াছেন—

'নেন্দ্রং দেবমমংসত' ইতি প্রতিষেধার্থীয়ঃ।
পুরস্তাদুপচারস্তস্য যৎ প্রতিষেধতি ॥
'দুর্মদাসো ন সুরায়াম্' ইত্যুপমার্থীয়ঃ।
উপরিষ্টাদুপচারস্তস্য যেনোপমিমীতে ॥

এইরূপ বিভাগ করিলে অর্থ অনেকটা সুগম হয় বটে, তবে অধ্যাহার করিয়া অন্বয় করিতে হইবে। 'নেন্দ্রং দেবমমংসত ইত্যত্র নেতি প্রতিষেধার্থীয়ঃ, অস্য প্রতিষেধার্থীয়স্য তস্য পুরস্তাদুপচারো যৎ প্রতিষেধতি, দুর্মদাসো ন সুরায়ামিত্যত্র নেতি উপমার্থীয়ঃ, অস্য উপমার্থীয়স্য তস্য উপরিষ্টাদুপচারো যেনোপমিমীতে'—এইরূপ অন্বয় না করিলে অর্থসঙ্গতি হইবে না। অর্থ হইবে এইরূপ—'নেন্দ্রং দেবমমংসত' এই বাক্যে 'ন' এই নিপাতটী প্রতিষেধার্থক, ইহার প্রয়োগ হইবে তাহার পূর্ব্বে—যাহা প্রতিষেধ করা যায়; 'দুর্মদাসো ন সুরায়াম্' এই বাক্যে 'ন' এই নিপাতটী উপমার্থক, ইহার প্রয়োগ হইবে তাহার পরে—যাহার সহিত উপমা করা যায়। যে অর্থ প্রদর্শিত হইয়াছে বস্তুগত্যা এই অর্থের সহিত সেই অর্থের কোন পার্থক্য নাই।

## চিদিত্যেষোঽনেককর্ম্মা ॥ ১২ ॥

চিৎ ইতি এষঃ ( 'চিৎ' এই নিপাতটী ) অনেককর্ম্মা ( অনেকার্থক )।

কর্ম্মশব্দ 'অর্থ'বোধক। 'চিৎ' এই নিপাতের দ্বারা অনেক অর্থের বোধ হয়, উপমারূপ অর্থ তাহার মধ্যে একটী।

অনুবাদ—'চিৎ' এই নিপাতটী অনেকার্থক।

আচার্য্যশ্চিদিদং ব্রূয়াদিতি পূজায়াম্॥ ১৩॥

আচার্য্যঃ চিৎ (আচার্য্যই) ইদং (ইহা) ব্রূয়াৎ (বলিতে পারেন) ইতি (এই বাক্যে) পূজায়াম্ (পূজা বা সম্মান অর্থ বুঝাইতে) [ চিদিতি নিপাতঃ প্রযুক্তঃ ] ('চিৎ' এই নিপাতটী প্রযুক্ত হইয়াছে)।

আচার্য্যশ্চিদিদং ব্রূয়াৎ—এই বাক্যের অর্থ, আচার্য্যই ইহা বলিতে পারেন, অন্যে পারে না।[১] কাজেই এই বাক্যের দ্বারা আচার্য্যের প্রতি পূজা বা সম্মান প্রদর্শিত হইতেছে; এই পূজা বা সম্মানের বোধক 'চিৎ' এই নিপাতটী।[২]

অনুবাদ—আচার্য্যশ্চিদিদং ব্রূয়াৎ (আচার্য্যই ইহা বলিতে পারেন)—এই বাক্যে 'চিৎ' এই নিপাতটী পূজা বা সম্মানার্থ বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

আচার্য্য আচারং গ্রাহয়ত্যাচিনোত্যর্থানাচিনোতি বুদ্ধিমিতি বা॥ ১৪॥

আচার্য্যঃ (আচার্য্য) আচারং (শিষ্টপরম্পরানুষ্ঠিত পদ্ধতি—traditional precepts) গ্রাহয়তি (গ্রহণ করান বা শিক্ষা দেন), বা (অথবা) অর্থান্ (শাস্ত্রার্থ বা শাস্ত্রলব্ধ জ্ঞানের বিষয়সমূহ) আচিনোতি (সংগ্রহ করেন), [ বা ] (অথবা) বুদ্ধিম্ (বুদ্ধিবৃত্তিকে) আচিনোতি (প্রবৃদ্ধ করেন)।

'আচার্য্য আচারং গ্রাহয়তি'—ইত্যাদির দ্বারা 'আচার্য্যশ্চিদিদং ব্রূয়াৎ'—এই সূত্রস্থ 'আচার্য্য' পদের ব্যুৎপত্তিগত অর্থ ই প্রদর্শন করিতেছেন। আ-পূর্ব্বক চর্ ধাতুর উত্তর ঘ্যণ্ প্রত্যয় যোগ করিয়া অথবা আ-পূর্ব্বক চি ধাতুর উত্তর কোন ঔণাদিক প্রত্যয় যোগ করিয়া 'আচার্য্য' শব্দ সিদ্ধ হইতে পারে। আ+চর্ হইতে 'আচার্য্য' শব্দ নিষ্পন্ন করিতে হইলে ণিচ্ প্রত্যয়ের অর্থ ধাতুর অন্তর্গত বলিয়া বুঝিতে হইবে অর্থাৎ আ+ণিজন্ত চর্ ধাতুরও যে অর্থ, আ+চর্ ধাতুরও সেই অর্থ বুঝিতে হইবে। 'আচার্য্য' শব্দের অর্থ হইবে, 'যঃ আচারয়তি'—যিনি আচার করান বা গ্রহণ করান অর্থাৎ যিনি শিষ্টজনের অনুষ্ঠিত আচরণ শিক্ষা দেন। আ+চি ধাতুর অর্থ সংগ্রহ করা বা বৃদ্ধি করা। আ+চি ধাতু হইতে 'আচার্য্য' শব্দ নিষ্পন্ন করিলে ইহার অর্থ হইবে, যিনি শাস্ত্রার্থ বা শাস্ত্রলব্ধ জ্ঞানের বিষয়সমূহ শিষ্যের নিমিত্ত সংগ্রহ করেন অর্থাৎ তদ্বিষয়ে সম্যক্ উপদেশ প্রদান করেন; অথবা যিনি সদুপদেশাদির দ্বারা শিষ্যের বুদ্ধিবৃত্তির বৃদ্ধি বা উন্নতিসাধন করেন।[৩]

অনুবাদ—আচার্য্য আচার গ্রহণ করান বা শিক্ষা দেন, অথবা শাস্ত্রার্থ বা শাস্ত্রলব্ধ জ্ঞানের বিষয়সমূহ সংগ্রহ করেন, অথবা বুদ্ধিবৃত্তির বৃদ্ধিসাধন করেন।

---

১। আচার্য্য এবং ব্রূয়াৎ কোঽন্য এবং বক্ষ্যতীতি (দুঃ)।

২। আচার্য্য ইদং বক্তুং শক্নুয়ান্নান্য ইতি যাসৌ পূজা তস্যাং চিচ্ছব্দঃ (স্কঃ স্বাঃ)।

৩। আচিনোতি চ শাস্ত্রার্থং আচারে স্থাপয়ত্যপি।
স্বয়মাচরতে যস্মাদাচার্য্যস্তেন কীর্ত্তিতঃ॥

## দধিচিদিত্যুপমার্থে ॥ ১৫ ॥

দধিচিৎ ( দধিতুল্য ) ইতি ( এই পদে ) উপমার্থে ( উপমা বুঝাইতে ) [ চিদিতি নিপাতঃ প্রযুক্তঃ ] ( 'চিৎ' এই নিপাতটী প্রযুক্ত হইয়াছে )।

'চিৎ' এই নিপাতটী উপমার্থ বা সাদৃশ্যার্থ বুঝাইতেও প্রযুক্ত হয়। উদাহরণ—দধিচিৎ। দধিচিত্তক্রম্, দধিচিৎ কুন্দপুষ্পম্—এই সকল বাক্যের অর্থ 'দধিসদৃশ তক্র', 'দধিসদৃশ ( শুভ্র ) কুন্দপুষ্প' ইত্যাদি।

অনুবাদ—দধিচিৎ ( দধিতুল্য )—এই পদে 'চিৎ' এই নিপাতটী উপমার্থে প্রযুক্ত হইয়াছে।

## কুল্মাষাংশ্চিদাহরেত্যবকুৎসিতে ॥ ১৬ ॥

কুল্মাষান্ চিৎ ( কুল্মাষই ) আহর ( আনয়ন কর ) ইতি ( এই বাক্যে ) অবকুৎসিতে ( অত্যন্ত কুৎসিত অর্থ[১] বা নিন্দা বুঝাইতে ) [ চিদিতি নিপাতঃ প্রযুক্তঃ ] ( 'চিৎ' এই নিপাতটী প্রযুক্ত হইয়াছে )।

কোনও অতি বুভুক্ষিত ব্যক্তি সুস্বাদু অন্নের অপেক্ষায় থাকিতে না পারিয়া বলিল 'কুল্মাষাংশ্চিদাহর' ( ওহে, আর থাকিতে পারি না, কুল্মাষই আন, তাহাই খাইব )। এই বাক্যে কুল্মাষের নিন্দা প্রতীত হইতেছে, নিন্দার বোধক 'চিৎ' এই নিপাতটী।[২] অর্দ্ধসিদ্ধ গোধূম, অর্দ্ধসিদ্ধ চণক প্রভৃতির নাম কুল্মাষ।[৩] যত প্রকার অন্ন আছে তাহার মধ্যে কুল্মাষ নিকৃষ্টতম। 'কুল্মাষান্ খাদন্তং ভিক্ষতে' ( যে কুল্মাষ খাইয়া জীবন ধারণ করে, তাহার নিকটও ভিক্ষা করে )—ইত্যাদি বাক্যও কুল্মাষের নিন্দনীয়ত্বের প্রমাণ।

অনুবাদ—কুল্মাষাংশ্চিদাহর ( কুল্মাষই আনয়ন কর ) এই বাক্যে 'চিৎ' এই নিপাতটী অত্যন্ত নিন্দা বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

## কুল্মাষাঃ কুলেষু সীদন্তি ॥ ১৭ ॥

কুল্মাষাঃ ( কুল্মাষ ) কুলেষু ( তদীয় সজাতীয় দ্রব্য অর্থাৎ অন্নসমূহের মধ্যে ) সীদন্তি ( বিনষ্ট বা হত হয় অর্থাৎ নগণ্য বলিয়া পরিগণিত হয় )।

যেহেতু স্বকুলে অর্থাৎ অন্নসমূহের মধ্যে বিনষ্ট বা হত হয় অর্থাৎ নগণ্য বলিয়া পরিগণিত হয়, সেই জন্যই কুল্মাষের কুল্মাষত্ব ইহা বলাই নিরুক্তকারের তাৎপর্য্য। ইহা বলিয়া তিনি

---

১। অবকুৎসিতে ভৃশং কুৎসিতে ( দুঃ )। স্কন্দস্বামীর মতে 'অব'শব্দের বিশেষ কোন অর্থ নাই—কুৎসিতমেবাবকুৎসিতম্।

২। যদাত্যন্তং বুভুক্ষিতঃ কশ্চিন্মৃষ্টমন্নং মাংসৌদনাদি সিধ্যৎ প্রতীক্ষিতুম্ অশক্নুবন্ ব্রবীতি কুল্মাষাংশ্চিদাহরেতি, তদা মৃষ্টান্মাংসৌদনাদেঃ কুৎসিত্বত্বং কুল্মাষাণাং গম্যতে। যত্তৎ কুৎসিতত্বং তত্র চিচ্ছব্দঃ ( স্কঃ স্বাঃ )।

৩। অর্দ্ধবিন্নাশ্চ গোধূমা অন্যে চ চণকাদয়ঃ কুল্মাষা ইতি কথ্যন্তে।

'কুল্মাষাংশ্চিদাহরেতি'—এই সূত্রস্থ কুল্মাষ পদের ব্যুৎপত্তিগত অর্থই প্রদর্শন করিতেছেন। কুল+মষ্ ( হিংসার্থক ) ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে ঘঞ্ ( পাঃ ৩ । ৩ । ১৯ ) প্রত্যয় যোগ করিয়া কুল্মাষ পদটী সিদ্ধ হইয়াছে। 'কুল' শব্দের অকার লোপ পাইয়াছে পৃষোদরাদিত্ব-নিবন্ধন ( পাঃ ৬ । ৩ । ১০৯ )। কুল্মাষ শব্দের অর্থ হইবে 'যাহা কুলে হিংসিত বা হত হয়'। 'কুলে হিংসিত, হত বা বিনষ্ট হয়', ইহার অর্থ ই স্বজাতীয় দ্রব্যসমূহের মধ্যে নগণ্য বা নিকৃষ্ট বলিয়া পরিগণিত হয়। অন্নসমূহের মধ্যে কুল্মাষ নিকৃষ্টতম অন্ন ইহা বলা হইয়াছে।

অনুবাদ—কুল্মাষ স্বকুলে ( অন্নসমূহের মধ্যে ) বিনষ্ট বা হত হয় ( নগণ্য বলিয়া পরিগণিত হয় )।

## নু ইত্যেষোঽনেককর্ম্মা ॥ ১৮ ॥

নু ইতি এষঃ ( 'নু' এই নিপাতটী ) অনেককর্ম্মা ( অনেকার্থক )।

'নু' এই নিপাতের দ্বারা অনেক অর্থের বোধ হয় ; উপমারূপ অর্থ—তাহার মধ্যে একটী।

অনুবাদ—'নু' এই নিপাতটী অনেকার্থক।

## ইদং নু করিষ্যতীতি হেত্বপদেশে ॥ ১৯ ॥

নু ( যেহেতু ) ইদং ( ইহা ) করিষ্যতি ( করিবে ) ইতি ( এই বাক্যে ) হেত্বপদেশে ( হেতু-কথনে ) [ নু ইতি নিপাতঃ প্রযুক্তঃ ] ( 'নু' এই নিপাতটী প্রযুক্ত হইয়াছে )।

'কথং স তত্র গচ্ছতি, ইদং নু করিষ্যতি'—সে কেন তথায় যাইতেছে ? ইহার উত্তর—যেহেতু সে ইহা করিবে। এইস্থানে গমনের হেতু, কার্য্যবিশেষ করিবার সংকল্প। এই হেতুর বোধক 'নু' এই নিপাতটী। "কস্মাদদ্য দেবদত্তঃ প্রাতরেব ভুঙ্ক্তে ? ইত্যুক্তে যদোচ্যতে গ্রামং নু গমিষ্যতীতি, তদা গ্রামগমনস্য হেতুত্বং গম্যতে ; যস্মাদ্ গ্রামং গমিষ্যতি, তস্মাৎ প্রাতর্ভুঙ্ক্তে ইতি তস্যাপদেশে নুশব্দ ইতি" ( স্কঃ স্বাঃ )—অদ্য দেবদত্ত প্রাতঃকালে ভোজন করিতেছে কেন ? ইহার উত্তরে যখন বলা হয় সে গ্রামে যাইবে, তখন গ্রামগমন যে হেতু তাহা বুঝা যায়। ইহার অর্থ এই যে, যেহেতু গ্রামে যাইবে, সেইহেতু দেবদত্ত প্রাতঃকালে ভোজন করিতেছে। এই গ্রামগমনরূপ হেতু বোধিত হইতেছে 'নু' এই নিপাতের দ্বারা।

অনুবাদ—ইদং নু করিষ্যতি ( যেহেতু ইহা করিবে )—এই বাক্যে 'নু' এই নিপাতটী হেতুকথন বা হেতুর নির্দ্দেশ করিবার নিমিত্ত প্রযুক্ত হইয়াছে।

## কথং নু করিষ্যতীত্যনুপৃষ্টে ॥ ২০ ॥

কথং নু ( কিরূপে ) করিষ্যতি ( করিবে ) ইতি ( এই বাক্যে ) অনুপৃষ্টে ( পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে ) [ নু ইতি নিপাতঃ প্রযুক্তঃ ] ( 'নু' এই নিপাতটী প্রযুক্ত হইয়াছে )।

'অনুপৃষ্ট' শব্দের অর্থ পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন। ভাববাচ্যে ক্ত প্রত্যয় করিয়া 'পৃষ্ট' শব্দ নিষ্পন্ন হইয়াছে। 'কথং নু করিষ্যতি' ( ইহা সে কিরূপে করিবে )—ইহা একটী পুনঃ-

প্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন। প্রথম প্রশ্ন হইয়াছিল 'ইদং কিং করিষ্যতি' ( ইহা কি সে করিবে ) ? ইহার উত্তর হইয়াছিল 'করিষ্যতি' ( হাঁ, করিবে )। ইহার পরে আবার প্রশ্ন হইয়াছে 'কথং নু করিষ্যতি' ( বল কি করিয়া করিবে ) ? এখানে 'নু' এই নিপাতটী পুনঃপ্রশ্ন বা দ্বিতীয়বার যে প্রশ্ন করা হইয়াছে তাহার বোধক অর্থাৎ 'নু' নিপাতটী বাক্যের মধ্যে থাকায় ইহাই বুঝা যাইবে যে, বাক্যটীর দ্বারা পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন করা হইয়াছে। স্কন্দস্বামীর মতে 'অনুপৃষ্ট' শব্দের অর্থ 'প্রশ্ন', পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন নহে। প্রশ্নমাত্র বুঝাইতে 'নু' নিপাতের প্রয়োগ হয়, ইহাই তাঁহার মত।[১] 'কথং নু করিষ্যতি'—ইহার অর্থ 'সে কি করিবে' ? যাইবে কি না, দিবে কি না, ইত্যাদি সন্দেহস্থলে এইরূপ প্রশ্ন হইতে পারে।

অনুবাদ—'কথং নু করিষ্যতি' ( কি করিয়া সে করিবে )—এই বাক্যে 'নু' এই নিপাতটী পুনঃপ্রশ্ন বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

ন ন্বেতদকার্ষীদিতি চ ॥ ২১ ॥

এতৎ নু ( ইহা কি ) ন অকার্ষীৎ ( করে নাই ) ইতি চ ( এই বাক্যেও ) [ অনুপৃষ্টে নু ইতি নিপাতঃ প্রযুক্তঃ ] ( পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে 'নু' এই নিপাতটী প্রযুক্ত হইয়াছে )।

প্রথম প্রশ্ন 'ত্বমুক্তবানসি, অয়মেতৎ কৃতবান্ স্যাদিতি' ( তুমি না বলিয়াছিলে, এই ব্যক্তি ইহা করিয়াছে ) ? তাহার উত্তর 'অহমেতদুক্তবান্' ( হাঁ, আমি ইহা বলিয়াছিলাম )। তাহার পরে আবার প্রশ্ন হইয়াছে 'ন নু এতদকার্ষীৎ' ( ইহা কি সে করে নাই ) ? এই যে পুনঃপ্রশ্ন করা হইয়াছে 'নু' এই নিপাতটী তাহার বোধক, অর্থাৎ 'নু' নিপাতটী বাক্যের মধ্যে থাকায় ইহাই বুঝা যাইবে যে, বাক্যটীর দ্বারা পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন করা হইয়াছে। স্কন্দস্বামীর মতে 'ন ন্বেতদকার্ষীৎ' এই বাক্যের দ্বারা 'সে কি ইহা করে নাই ?' মাত্র ঈদৃশ প্রশ্নের প্রতীতি হয়।

অনুবাদ—ন ন্বেতদকার্ষীৎ ( সে কি ইহা করে নাই )—এই বাক্যেও 'নু' এই নিপাতটী পুনঃপ্রশ্ন বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

অথাপ্যুপমার্থে ভবতি ॥ ২২ ॥

অথ ( আর ) [ নু ইতি নিপাতঃ ] ( নু এই নিপাতটী ) উপমার্থে অপি ( উপমার্থেও ) ভবতি ( প্রযুক্ত হয় )।

'নু' নিপাতের দুইটী অর্থ প্রদর্শিত হইয়াছে। তদ্ব্যতিরিক্ত আর একটী অর্থও আছে ; সেইটী উপমার্থ। উপমার্থের উদাহরণ পরবর্তী সূত্রে দিতেছেন।

অনুবাদ—আর, 'নু' এই নিপাত উপমার্থেও প্রযুক্ত হয়।

১। পৃষ্টং প্রশ্নঃ পৃষ্টমেবানুপৃষ্টং তস্মিন্ননুপৃষ্টে প্রশ্নে ইত্যর্থঃ।

বৃক্ষস্য নু তে পুরুহূত বয়াঃ ॥ ২৩ ॥

বৃক্ষস্যেব তে পুরুহূত শাখাঃ ॥ ২৪ ॥

পুরুহূত ( হে ইন্দ্র ) বৃক্ষস্য ( বৃক্ষের ) বয়াঃ নু ( শাখাসমূহের ন্যায় ) তে ( তোমার ...... ) [ অস্মিন্ মন্ত্রে নু ইতি নিপাতঃ উপমার্থে প্রযুক্তঃ ] ( এই মন্ত্রে 'নু' এই নিপাতটী উপমার্থে প্রযুক্ত হইয়াছে )। [ এই মন্ত্রাংশে 'নু' নিপাত 'ইবা'র্থক এবং 'বয়' শব্দের অর্থ শাখা ; কাজেই সমস্ত মন্ত্রাংশের অর্থ সংস্কৃতে বলিতে পারা যায়—বৃক্ষস্যেব তে পুরুহূত শাখাঃ ] পুরুহূত ( হে ইন্দ্র ) বৃক্ষস্য ( বৃক্ষের ) শাখাঃ ইব ( শাখাসমূহের ন্যায় ) তে ( তোমার ... ... ... )।

সম্পূর্ণ মন্ত্রটী এই—অক্ষো ন চক্র্যোঃ শূর বৃহন্ প্র তে মহ্না রিরিচে রোদস্যোঃ। বৃক্ষস্য নু তে পুরুহূত বয়াঃ ব্যূতয়ো রুরুহুরিন্দ্র পূর্বীঃ ( ঋগ্বেদ ৬৷২৪৷৩ )। ত্বদীয়াঃ পূর্বীঃ বহ্ব্যঃ উতয়ো রক্ষাঃ বিরুরুহুঃ বিশেষেণ রোহন্তি, তত্র দৃষ্টান্তঃ—বৃক্ষস্য নু। যথা বৃক্ষস্য বয়াঃ শাখাঃ বিরোহন্তি তদ্বৎ ( সায়ণ )—বৃক্ষের শাখাসমূহ যেরূপ বিরূঢ় হয়, তোমার অসংখ্য রক্ষণকার্য্য সেইরূপ উদ্ভাসিত হইতেছে। এই মন্ত্রে 'নু' এই নিপাতটী উপমার্থে প্রযুক্ত হইয়াছে।

অনুবাদ—বৃক্ষস্য নু তে পুরুহূত বয়াঃ ( হে পুরুহূত ( ইন্দ্র ) বৃক্ষের শাখাসমূহের ন্যায় তোমার ·· ·· .... )—এই মন্ত্রে 'নু' নিপাতটী উপমার্থে প্রযুক্ত হইয়াছে।

( দুই সূত্রেরই অনুবাদ একপ্রকার )।

বয়াঃ শাখাঃ ॥ ২৫ ॥

'বয়' শব্দে শাখা বুঝায়, কাজেই 'বয়াঃ'—ইহার অর্থ হইবে শাখাসমূহ।

অনুবাদ—'বয়াঃ' ইহার অর্থ শাখাসমূহ।

বেতের্বাতায়না ভবন্তি ॥ ২৬ ॥

বেতেঃ ( বী ধাতু হইতে ) [ 'বয়'শব্দঃ নিষ্পন্নঃ ] ( 'বয়' শব্দ নিষ্পন্ন হইয়াছে ); [ বয়াঃ ] ( শাখাসমূহ ) বাতায়নাঃ ( বায়ুসঞ্চালিত ) ভবন্তি ( হয় )।

'বয়' শব্দের ব্যুৎপত্তিগত অর্থ প্রদর্শন করিতেছেন। 'বী' ধাতুর লট্ 'তি' বিভক্তিতে 'বেতি' পদ হয়। 'বেতি' পদেরই পঞ্চমীর একবচনে হয় 'বেতেঃ'। তিঙন্ত পদের দ্বারা ধাতুর নির্দ্দেশ হইয়াছে, ইহার অর্থ 'বী' ধাতু হইতে; যেমন 'করোতেঃ'—ইহার অর্থ 'কৃ' ধাতু হইতে।[১] 'বী' ধাতুর একটী অর্থ 'গতি',[২] ইহার উত্তর কর্ত্তৃবাচ্যে অচ্ প্রত্যয় করিয়া 'বয়' শব্দ নিষ্পন্ন হইয়াছে ( পাঃ ৩৷১৷১৩৪ )। 'বয়' শব্দের অর্থ হইবে 'যাহা এদিকে ওদিকে যায় বা সঞ্চালিত হয়।' আমরা দেখি শাখাসমূহ বায়ুদ্বারা সঞ্চালিত হইয়া থাকে।[৩] বায়ুদ্বারা

---

১। Cf. সম্পরিভ্যাং করোতৌ ভূষণে ( পাঃ ৬।১।১৩৭ )।

২। বী গতিব্যাপ্তিপ্রজনকান্ত্যসনখাদনেষু।

৩। 'বাতায়ন' শব্দের অর্থ—বাতেন অয়তে চলতীতি, বাত+অয়্+ল্যু ( পাঃ ৩।১।১৩৪ )।

সঞ্চালিত হয় বলিয়াই বয়ের বয়ত্ব বা শাখাত্ব। এইভাবেই 'বয়'শব্দের শাখারূপ অর্থ প্রতিপন্ন করা যাইতে পারে।

অনুবাদ—'বী' ধাতু হইতে 'বয়' শব্দ নিষ্পন্ন হইয়াছে ; বয় বা শাখাসমূহ বায়ুদ্বারা সঞ্চালিত হয়।

## শাখাঃ খশয়াঃ ॥ ২৭ ॥

শাখাঃ ( শাখাসমূহ ) খশয়াঃ ( খশয় অর্থাৎ আকাশস্থিত )।

'শাখা' শব্দের ব্যুৎপত্তিগত অর্থ প্রদর্শন করিতেছেন। খশয় ও শাখাশব্দ অভিন্ন, ইহা বলাই নিরুক্তকারের অভিপ্রেত। খশয় শব্দের অর্থ যাহা খে বা আকাশে শয়ন করে বা স্থিত হয় ( খ+শী+অচ্ )।[১] আকাশ অবকাশস্বরূপ, কাজেই আকাশে শয়ন বা অবস্থান উপপন্ন হইতে পারে। খশয় শব্দই পৃষোদরাদিত্ব-নিবন্ধন ( পাঃ ৬৷৩৷১০৯ ) 'শাখা'রূপ ধারণ করিয়াছে।[২] শাখাসমূহ বৃক্ষের স্কন্ধদেশ হইতে জন্মগ্রহণ করিয়া আকাশেই অবস্থান করে, কাজেই শাখাসমূহের খশয়ত্ব বা শাখাত্ব।[৩]

অনুবাদ—শাখাসমূহ খশয় বা আকাশস্থ।

## শক্নোতের্বা ॥ ২৮ ॥

বা ( অথবা ) শক্নোতেঃ ( শক্ ধাতু হইতে ) [ শাখাশব্দঃ নিষ্পন্নঃ ] ( শাখাশব্দ নিষ্পন্ন হইয়াছে )।

'শক্নোতেঃ' ইহার অর্থ শক্ ধাতু হইতে। তিঙন্ত পদের দ্বারা ধাতুর নির্দ্দেশ হইয়াছে। শক্ ধাতুর অর্থ সমর্থ হওয়া। শক্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ঔণাদিক ণ প্রত্যয় করিলে হয় শাক ; ককারের স্থানে খকার, তদুত্তর টাপ্ ( আ ) করিয়া শাখাশব্দের নিষ্পত্তি। পক্ষী, পুষ্প, ফল প্রভৃতি ধারণ করিতে সমর্থ হয় বলিয়া শাখার শাখাত্ব।[৪]

অনুবাদ—অথবা শক্ ধাতু হইতেও শাখাশব্দ নিষ্পন্ন হইতে পারে।

---

১। খশব্দাধিকরণে উপপদে শেতেঃ 'অধিকরণে শেতেঃ' ( পাঃ ৩৷২৷১৫ ) ইতি অচ্ প্রত্যয়ঃ ( দেবরাজ )।

২। পৃষোদরাদিত্বাৎ যকারলোপেন অকারয়োঃ সবর্ণদীর্ঘত্বে খশা ইতি ভবতি ; ততোঽক্ষরদ্বয়স্য স্থানবিনিময়ঃ, টাপ্, শাখা ( দেবরাজ )। পৃষোদরাদিত্ব-নিবন্ধন খশয় শব্দের যকার লোপ হইলে যকারের অকার ও শকারের অকার মিলিত হইয়া 'আ' হইয়াছে, এই 'আ' যুক্ত হইয়াছে শকারে। এইরূপে খশা শব্দ হইল, অক্ষরদ্বয়ের স্থান-বিনিময়ে 'শাখ' শব্দনিষ্পত্তি, তদুত্তর টাপ্ ( আ )—শাখা।

৩। শাখা বৃক্ষস্য স্কন্ধতো জনিত্বা খ আকাশে শেরতে ব্যবতিষ্ঠন্তে ( স্কঃ স্বাঃ )।

৪। শক্নুবন্তি চ পক্ষিণঃ স্বং চ পুষ্পফলং ধারয়িতুম্ ( স্কঃ স্বাঃ )।

যস্যাগমাদর্থপৃথক্ত্বমহ বিজ্ঞায়তে ন ত্বৌদ্দেশিকমিব বিগ্রহেণ পৃথক্ত্বাৎ স কর্মোপসংগ্রহঃ ॥ ২৯ ॥

যস্য (যাহার) আগমাৎ (উপস্থিতিতে বা প্রয়োগে) অর্থপৃথক্ত্বং (অর্থের পৃথগ্‌ভাব বা বিভিন্নতা) বিজ্ঞায়তে অহ (বিজ্ঞায়তে এব—পরিজ্ঞাত হওয়া যায়ই) সঃ (তাহা) কর্মোপসংগ্রহঃ (কর্মোপসংগ্রহনামক নিপাত); তু (কিন্তু) [তৎ পৃথক্ত্বম্] (কর্মোপসংগ্রহ-নিপাতের প্রয়োগে পরিজ্ঞাত পৃথগ্‌ভাব বা বিভিন্নতা) ঔদ্দেশিকম্ ইব (উদ্দেশকৃত পৃথগ্‌-ভাবের ন্যায়) ন (নহে), বিগ্রহেণ (বিশ্লেষণের দ্বারা) পৃথক্ত্বাৎ (ঔদ্দেশিক পৃথগ্‌ভাব বা বিভিন্নতা পরিজ্ঞাত হওয়া যায় বলিয়া)।

উপমার্থক নিপাতের কথা বলা হইয়াছে। এক্ষণে কর্মোপসংগ্রহ-নিপাতের কথা বলিতেছেন। সূত্রস্থ 'অহ' শব্দটী 'এব' শব্দের অর্থ প্রকাশ করিতেছে, 'বিজ্ঞায়তে' এই পদের পরে ইহার যোজনা করিতে হইবে।[১]—বিজ্ঞায়তে অহ = বিজ্ঞায়তে এব (পরিজ্ঞাত হয়ই)। ঔদ্দেশিক = উদ্দেশকৃত; 'উদ্দেশ' শব্দের অর্থ নাম করিয়া বা বিশ্লেষণের দ্বারা বিভিন্ন বস্তুর উল্লেখ (উদ্দেশো নাম্নৈব বস্তুসংকীর্ত্তনম্)। রামঃ শ্যামশ্চ গচ্ছতঃ (রাম ও শ্যাম যাইতেছে)—এই বাক্যে 'রামের গমন' ও 'শ্যামের গমন' এই দুই অর্থের (idea or notion) প্রতীতি হয়, এবং এই দুই অর্থের যে পৃথগ্‌ভাব বা বিভিন্নতা তাহার প্রতীতি হয় 'চ' এই নিপাতের দ্বারা; কাজেই 'চ' এই নিপাতটী কর্মোপসংগ্রহ-নিপাত। 'বিভিন্ন কর্মের বা অর্থের উপসংগ্রহ (সম্যক্ সংগ্রহ) যাহা দ্বারা হয় অর্থাৎ একই ক্রিয়ার সহিত দুই বা ততোধিক অর্থের অন্বয় যে সাধন করে'—ইহাই কর্মোপসংগ্রহ শব্দের ব্যুৎপত্তিলভ্য অর্থ। 'রামঃ শ্যামশ্চ গচ্ছতঃ' না বলিয়া যদি বলি 'রামো গচ্ছতি, শ্যামোঽপি গচ্ছতি' (রাম যাইতেছে, শ্যামও যাইতেছে), তাহা হইলেও 'রামের গমন' ও 'শ্যামের গমন' এই দুই অর্থেরই প্রতীতি হয়; কিন্তু এখানে যে এই দুই অর্থের পৃথগ্‌ভাব বা বিভিন্নতা তাহার প্রতীতি হইতেছে বাক্যদ্বয়-নিবন্ধন, অর্থাৎ এইরূপ স্থলে দুইটী বাক্যের দ্বারা বিগ্রহ বা বিশ্লেষণ করিয়াই বিশদভাবে অর্থের পৃথগ্‌ভাব বোধগম্য করা হয়। এই যে পৃথগ্‌ভাব, ইহা ঔদ্দেশিক। এইরূপ, 'রামঃ শ্যামো বা গচ্ছতু' (রাম বা শ্যাম যাউক)—এই বাক্যে 'রামের গমন' বা 'শ্যামের গমন' এই দুই অর্থের প্রতীতি হয় এবং ইহাদের যে পৃথগ্‌ভাব তাহার প্রতীতি হয় 'বা' এই নিপাতের দ্বারা; কাজেই 'বা' একটী কর্মোপসংগ্রহ-নিপাত। 'রামঃ শ্যামো বা গচ্ছতু' না বলিয়া যদি বলি 'রামো ন গচ্ছতি চেৎ শ্যামো গচ্ছতু' (রাম যদি না যায়, শ্যাম যাউক), তাহা হইলেও 'রামের গমন' বা 'শ্যামের গমন' এই দুই অর্থেরই প্রতীতি হয়, কিন্তু ইহাদের যে পৃথগ্‌ভাব তাহার প্রতীতি হয় বাক্যদ্বয়-নিবন্ধন অর্থাৎ বিশেষ-রূপে বিশ্লেষণের দ্বারা; কাজেই এই স্থলে পৃথগ্‌ভাব ঔদ্দেশিক। সূত্রটীর ব্যাখ্যাপ্রসঙ্গে

১। অহেতি এবসমানার্থকঃ বিজ্ঞায়তে ইত্যস্মাচ্চ পরো দ্রষ্টব্যঃ (স্কঃ স্বাঃ)।

যাহা বলা হইল তাহার স্থূল তাৎপর্য্য এই যে, আমরা অর্থের পৃথগ্‌ভাব দুই ভাবে বুঝিতে পারি। প্রথমতঃ, চ, বা ইত্যাদি নিপাতের দ্বারা; দ্বিতীয়তঃ, বিগ্রহ বা বিশ্লেষণের দ্বারা; চ, বা ইত্যাদি নিপাত কর্ম্মোপসংগ্রহ-সংজ্ঞ নিপাত।

এই সূত্রটীর দুর্গাচার্য্যকৃত ব্যাখ্যা অন্য রকমের। তাঁহার মতে—যাহার দ্বারা অর্থের পৃথগ্‌ভাব পরিজ্ঞাত হওয়া যায় তাহাই কর্ম্মোপসংগ্রহ; এই পৃথগ্‌ভাব ঔদ্দেশিক পৃথগ্‌ভাবের ন্যায় নহে, কারণ কর্ম্মোপসংগ্রহ-নিপাতের দ্বারা যে পৃথগ্‌ভাব পরিজ্ঞাত হওয়া যায়, তাহা বিগ্রহ-নিবন্ধন। রামশ্যামৌ, পিতরৌ, রামাঃ—ইত্যাদি স্থলে ঐক্যের বা অপৃথগ্‌ভাবের প্রতীতি হয়; কিন্তু রামশ্চ শ্যামশ্চ, মাতা চ পিতা চ, রামশ্চ রামশ্চ রামশ্চ—এইরূপ বলিলে 'চ' এই অধ্যাহৃত নিপাতের দ্বারা বিশ্লেষণহেতু পৃথগ্‌ভাবের প্রতীতি হয়; কাজেই 'চ' এই নিপাতটী কর্ম্মোপসংগ্রহ-নিপাত। এই কর্ম্মোপসংগ্রহ-নিপাতের দ্বারা যে পৃথগ্‌ভাবের প্রতীতি হয়, তাহা কিন্তু ঔদ্দেশিক বা পদের স্বতন্ত্র উল্লেখজনিত পৃথগ্‌ভাব নহে। হিরণ্যম্, পশুম্, মনুষ্যম্—ইত্যাদিস্থলে যে পৃথগ্‌ভাব তাহাই ঔদ্দেশিক পৃথগ্‌ভাব; আর পূর্ব্বে যেস্থলে ঐক্যের প্রতীতি হইয়াছিল, বিগ্রহ বা বিশ্লেষণের দ্বারা সেই স্থলে যে পৃথগ্‌ভাবের প্রতীতি হয়, তাহা কর্ম্মোপসংগ্রহ-নিপাতজনিত পৃথগ্‌ভাব। বলা বাহুল্য, দুর্গাচার্য্যের ব্যাখ্যানুসারে মাত্র সমুচ্চয়বোধক 'চ' এই নিপাতেরই কর্ম্মোপসংগ্রহ-নিপাতসংজ্ঞা হইতে পারে; বা, অহ, হ, উ প্রভৃতি যে সমস্ত নিপাতের কর্ম্মোপসংগ্রহত্ব নিরুক্তকার নির্দ্দেশ করিয়াছেন, তাহাদের ঐ সংজ্ঞা হইতে পারে না।

নিরুক্তের এই সূত্রটী জটিল, তাহাতে সন্দেহ নাই। যাঁহারা নিরুক্তের অথবা তদংশ-বিশেষের অনুবাদ করিয়াছেন, তাঁহারা সকলেই ইহার জটিলত্ব অনুভব করিয়াছেন। Gune এবং Sarup এই সূত্রটীর যে অনুবাদ করিয়াছেন তাহা প্রদত্ত হইল—

"Owing to whose advent ( *i.e.* use ) separateness of the অর্থ ( senses or ideas ) is indeed known, but not as in simple enumeration owing to separate position or independent mention, that is কর্ম্মোপসংগ্রহ, *i.e.* adding or putting together of the senses or ideas." (Gune)

"That by whose addition separateness of notions is indeed recognised, but not as an enumerative one, *i. e.* on account of separateness by isolation, is a conjunction." ( Sarup )

অনুবাদ—যাহার উপস্থিতিতে বা প্রয়োগে অর্থের পৃথক্ ভাব বা বিভিন্নতা প্রতীত হয়ই, তাহা কর্ম্মোপসংগ্রহনামক নিপাত; এই পৃথক্ ভাব কিন্তু ঔদ্দেশিক পৃথক্ ভাবের ন্যায় নহে, কারণ বিগ্রহ বা বিশ্লেষণের দ্বারা ঔদ্দেশিক পৃথক্ ভাব প্রতীত হয়।

চেতি সমুচ্চয়ার্থ উভাভ্যাং সংপ্রযুজ্যতে ॥ ৩০ ॥

চ ইতি ( 'চ' এই নিপাতটী ) সমুচ্চয়ার্থঃ ( সমুচ্চয় অর্থাৎ সমাহার বা মিলনরূপ অর্থের প্রকাশক ); [ অয়ম্ ] ( এই নিপাতটী ) উভাভ্যাং ( যে দুই পদার্থের সমুচ্চয় হয় তাহাদের উভয়ের সহিত ) সংপ্রযুজ্যতে ( সংযুক্ত হইয়া ব্যবহৃত হয় )।

কর্ম্মোপসংগ্রহ নিপাত ছয়টী—চ, আ, বা, অহ, হ এবং উ। ইহাদের অর্থ এবং প্রয়োগ ক্রমশঃ প্রদর্শন করিতেছেন। 'চ' ইহার অর্থ সমুচ্চয় অর্থাৎ সমাহার বা মিলন। যে দুই পদার্থের সমুচ্চয় ইহা দ্বারা প্রকাশিত হয় তাহাদের উভয়ের সহিতই ইহার যোগ থাকে, ইহাই সাধারণ নিয়ম। লৌকিক সংস্কৃতে সমুচ্চীয়মান পদার্থ একটীর সহিতও ইহার যোগ দেখা যায়,[1] তাহাতেও উভয়ের সমুচ্চয়রূপ অর্থ বুঝিতে কোন বাধা হয় না।

অনুবাদ—'চ' এই নিপাতটী সমুচ্চয়ার্থক ; ( যে দুই পদার্থে সমুচ্চয় হয় তাহাদের ) উভয়ের সহিত যুক্ত হইয়া ইহা ব্যবহৃত হয়।

অহং চ ত্বং চ বৃত্রহন্ ॥ ৩১ ॥

হে বৃত্রহন্ ( হে বৃত্রঘাতক ইন্দ্র ) অহং চ ( আমিও ) ত্বং চ ( তুমি ও )…… ।

'চ' এই নিপাতের প্রয়োগ প্রদর্শন করিতেছেন। অহং চ ত্বং চ—ইহা একটী মন্ত্রের অংশ। সম্পূর্ণ মন্ত্রটী এই—অহং চ ত্বং চ বৃত্রহন্ সংযুজ্যাব সনিভ্য আ। অরাতীবা চিদদ্রিবোঽনু নৌ শূর মংসতে ভদ্রা ইন্দ্রস্য রাতয়ঃ॥ ( ঋগ্বেদ ৮।৬২।১১)। হে বৃত্রহন্, অহং চ ত্বং চ সংযুজ্যাব—হে ইন্দ্র, তুমি এবং আমি মিলিত থাকিব। এখানে 'চ' এই নিপাতটী যুষ্মদর্থ ও অস্মদর্থের সমুচ্চয় বুঝাইতেছে এবং উভয়ের সহিতই যুক্ত হইয়াছে। অহং ত্বং চ—এইরূপ বলিলেও অর্থের কোন হানি হয় না, উভয়ের সমুচ্চয় বুঝায়।

অনুবাদ—অহং চ ত্বং চ বৃত্রহন্ ( হে ইন্দ্র, আমি এবং তুমি…. ) এই স্থলে 'চ' এই নিপাতটী সমুচ্চয়ার্থক।

এতস্মিন্নেবার্থে দেবেভ্যশ্চ পিতৃভ্য এত্যাকারঃ ॥ ৩২ ॥

এতস্মিন্ ( এই ) অর্থে এব ( অর্থেই ) আকারঃ ( 'আ' এই নিপাতটী প্রযুক্ত হয় ) [ যথা ] দেবেভ্যশ্চ ( দেবতাদিগের নিকটেও ) পিতৃভ্য আ ( পিতৃলোকদিগের নিকটেও ) ………ইতি ( ইত্যাদি )।

পিতৃভ্য আ ইতি আকারঃ—পদচ্ছেদ এইরূপ করিতে হইবে। সমুচ্চয় অর্থ প্রকাশ করিতে 'আ' এই নিপাতেরও প্রয়োগ হয়। উদাহরণ—দেবেভ্যশ্চ পিতৃভ্য আ। 'পিতৃভ্য আ' ইহার অর্থ পিতৃভ্যশ্চ। সম্পূর্ণ মন্ত্রটী এই—যো অগ্নিঃ কব্যবাহনঃ পিতৄন্যক্ষদৃতাবৃধঃ। প্রেদু হব্যানি বোচতি দেবেভ্যশ্চ পিতৃভ্য আ॥ ( ঋগ্বেদ ১০।১৬।১১ )। দেবেভ্যশ্চ পিতৃভ্য আ ( পিতৃভ্যশ্চ ) হব্যানি বোচতি—দেবতাদিগের নিকটে এবং পিতৃলোকদিগের নিকটে হোমের দ্রব্য নিবেদন করিয়া দেন।

অনুবাদ—এই অর্থেই ( অর্থাৎ সমুচ্চয়রূপ অর্থ প্রকাশ করিতেই ) 'আ' এই নিপাতটী

---

১। অত্র উভাভ্যাং সংপ্রযুজ্যত ইতি ব্রুবন্নন্যত্রৈকেনাপি সংপ্রযুজ্যতে ইতি গময়তি ( স্কঃ স্বাঃ )

প্রযুক্ত হয় ; যথা—দেবেভ্যশ্চ পিতৃভ্য আ ( দেবতাদিগের নিকটে এবং পিতৃলোকদিগের নিকটে )।

বেতি বিচারণার্থে ॥ ৩৩ ॥

বা ইতি ( 'বা' এই নিপাতটী ) বিচারণার্থে ( বিবেচনা বা বিতর্করূপ অর্থ বুঝাইতে ) [ প্রযুজ্যতে ] ( প্রযুক্ত হয় )।

ইহা করিব, কি ইহা করিব ; ইহা করিব, কি ইহা করিব না—ইত্যাদিরূপ তর্ক যে মনে উদিত হয়, তাহাই বিচারণা ( deliberation )। এই অর্থ বুঝাইতে 'বা' এই নিপাতের প্রয়োগ হয়।

অনুবাদ—'বা' এই নিপাতটী বিচারণা বা বিতর্করূপ অর্থ বুঝাইতে প্রযুক্ত হয়।

হন্তাহং পৃথিবীমিমাং নিদধানীহ বেহবেতি ॥ ৩৪ ॥

হন্ত ( ওঃ ) অহম্ ( আমি ) ইমাং ( এই ) পৃথিবীম্ ( পৃথিবীকে ) ইহ ( এই স্থানে ) নিদধানি ( স্থাপন করিব ) ইহ বা ( অথবা এই স্থানে ) ইতি ( ইত্যাদি )।

'হন্ত' এই শব্দটী হর্ষদ্যোতক। বাক্যারম্ভেও এই নিপাতের প্রয়োগ দেখা যায়।[১] সম্পূর্ণ মন্ত্রটী এই—হন্তাহং পৃথিবীমিমাং নিদধানীহ বেহ বা। কুবিৎ সোমস্যাপামিতি॥ ( ঋগ্বেদ ১০।১১৯।৯)।—ইন্দ্র বলিতেছেন, আমি সোমপানে অতীব বীর্য্যশালী হইয়াছি, আমি পৃথিবীকে যথায় ইচ্ছা তথায় স্থানচ্যুত করিতে পারি, পৃথিবীকে কি আমি এইস্থানে ( অন্তরীক্ষ লোকে ) স্থাপন করিব, অথবা এই স্থানে ( দ্যুলোকে ) স্থাপন করিব ? এই মন্ত্রে 'বা' এই নিপাত বিচারণা বা বিতর্ক বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

অনুবাদ—হন্তাহং পৃথিবীমিমাং নিদধানীহ বেহ বা ( ওঃ, আমি এই পৃথিবীকে এই স্থানে কি এই স্থানে স্থাপন করিব ) ইত্যাদি বাক্যে 'বা' এই নিপাতটী বিচারণার্থে প্রযুক্ত হইয়াছে।

অথাপি সমুচ্চয়ার্থে ভবতি ॥ ৩৫ ॥

অথ ( আর ) [ বা ইতি নিপাতঃ ] ( 'বা' এই নিপাতটী ) সমুচ্চয়ার্থে অপি ( সমুচ্চয় অর্থ বুঝাইতেও ) প্রযুজ্যতে ( প্রযুক্ত হয় )।

অনুবাদ—আর সমুচ্চয়ার্থ প্রকাশ করিতেও 'বা' এই নিপাতটী প্রযুক্ত হয়।

বায়ুর্বা ত্বা মনুর্বা ত্বেতি ॥ ৩৬ ॥

বায়ুর্বা ( বায়ুও ) ত্বা ( তোমাকে ) মনুর্বা ( মনুও ) ত্বা ( তোমাকে )......ইতি ( ইত্যাদি )। 'বা' এই নিপাতের সমুচ্চয়ার্থকত্ব প্রদর্শন করিতেছেন। বায়ুর্বা = বায়ুশ্চ, মনুর্বা = মনুশ্চ,

---

১। হন্ত হর্ষেঽনুকম্পায়াং বাক্যারম্ভবিষাদয়োঃ।

ত্বা—ত্বাম্। সম্পূর্ণ মন্ত্রটী এই—বায়ুর্বা ত্বা মনুর্বা ত্বা গন্ধর্বাঃ সপ্তবিংশতিঃ। তে অগ্রে অশ্বমায়ুঞ্জন্তে[১] অস্মিন্নবমাদধুঃ॥ ( তৈঃ সং ১।৭।৭।২ )। হে অশ্ব, বায়ুশ্চ ত্বাং মনুশ্চ ত্বাং গন্ধর্বা এতে সপ্তবিংশতির্যুঞ্জন্তি ত্বামস্মিন্ রথে—হে অশ্ব, বায়ু, মনু এবং সপ্তবিংশতি গন্ধর্ব তোমাকে এই রথে যোজিত করেন। এই মন্ত্রে 'বা' এই নিপাতটী বায়ু ও মনুর সমুচ্চয়রূপ অর্থ প্রকাশ করিতেছে ; বায়ুর্বা মনুর্বা—বায়ু ও মনু উভয়েই।

**অনুবাদ**—বায়ুর্বা ত্বা মনুর্বা ত্বা ( বায়ুও তোমাকে, মনুও তোমাকে ) ইত্যাদি বাক্যে 'বা' এই নিপাতটী সমুচ্চয়ার্থ প্রকাশ করিতেছে।

অহ ইতি চ হ ইতি চ বিনিগ্রহার্থীয়ৌ পূর্বেণ সংপ্রযুজ্যেতে॥ ৩৭॥

অহ ইতি চ ( 'অহ' এই নিপাতও ) হ ইতি চ ( 'হ' এই নিপাতও ) বিনিগ্রহার্থীয়ৌ ( বিনিগ্রহরূপ অর্থের প্রকাশক ) ; [ এতে ] ( ইহারা উভয়েই ) পূর্ব্বেণ ( পূর্ব্ববর্ত্তী বাক্যের সহিত ) সংপ্রযুজ্যেতে ( সংযুক্ত হইয়া ব্যবহৃত হয় )।

'অহ' ও 'হ' এই নিপাতদ্বয় বিনিগ্রহার্থক। বিনিগ্রহ শব্দের অর্থ—নিরোধ বা নিয়মন অর্থাৎ উভয়স্থলে প্রাপ্ত একই পদার্থের একত্র ব্যবস্থাপন। যেমন, গমনরূপ পদার্থের প্রাপ্তি রামেতেও আছে, শ্যামেতেও আছে, অর্থাৎ রাম ও শ্যাম উভয়েরই গমনের সম্ভাবনা আছে ; সেইস্থানে যদি বলি রামই যাউক, তাহা হইলে গমনরূপ পদার্থ রামেতেই ব্যবস্থাপিত বা নিয়মিত করা হইল ; ঈদৃশ ব্যবস্থাপন বা নিয়মনই বিনিগ্রহশব্দবাচ্য। সাধারণতঃ, বিনিগ্রহ শব্দের অর্থ তাহাই যাহা 'এব' শব্দের প্রয়োগে বোধগম্য হয়।[২] যেখানেই 'অহ' ও 'হ' এই দুই নিপাতের প্রয়োগ হইবে, সেখানেই ইহাদের পরিবর্ত্তে 'এব' শব্দের প্রয়োগ করা যাইতে পারে, তাহাতে অর্থের কোন ব্যতিক্রম ঘটিবে না।[৩] 'অহ' ও 'হ' এই দুই নিপাত সম্বন্ধে বিশিষ্ট নিয়ম এই যে, ইহাদের প্রয়োগ হইবে বাক্যদ্বয়স্থলে এবং বাক্যদ্বয়ের মধ্যে যে বাক্যটী পূর্ব্ববর্ত্তী তাহাতে ( পরবর্ত্তী সূত্রদ্বয় দ্রষ্টব্য )। লক্ষ্মণস্বরূপ 'ন্বেতি বিনিগ্রহার্থীয়ৌ' এই সূত্রে বিনিগ্রহ শব্দের অর্থ করিয়াছেন 'downwards' ( নীচের দিকে ) এবং বর্ত্তমান সূত্রে বিনিগ্রহ শব্দের অর্থ করিয়াছেন 'mutual opposition' ( পরস্পর বিরোধ )।

**অনুবাদ**—'অহং' এবং 'হ' এই নিপাতদ্বয় বিনিগ্রহার্থক, পূর্ব্ব বাক্যের সহিত সংযুক্ত হইয়া ইহারা ব্যবহৃত হয়।

---

১। আযুঞ্জংস্তে ( স্কন্দস্বামি-ধৃত পাঠ )

২। বিনিগ্রহো নিয়মঃ নিয়মার্থীয়ৌ এবশব্দেন সমানার্থৌ ( স্কঃ স্বাঃ )।

৩। পরবর্ত্তী পরিচ্ছেদে বর্ণিত বিনিগ্রহার্থীয় নিপাত 'নুঃ' কিন্তু এবার্থক নহে ; কাজেই 'নু' নিপাতের স্থানে 'এব' নিপাতের প্রয়োগ চলিবে না।

অয়মহেদং করোত্বয়মিদম্ ॥ ৩৮ ॥

অয়ম্ অহ (এই ব্যক্তিই) ইদং (ইহা) করোতু (করুক) অয়ম্ (এই ব্যক্তি) ইদম্ (ইহা)।

'অহ' এই নিপাতের প্রয়োগ দেখাইতেছেন। অয়ম্ অহ = অয়মেব (এই ব্যক্তিই); এই ব্যক্তিই ইহা করিবে, অন্যে যেন করে না, ইহাই হইল 'অয়মহেদং করোতু'—ইহার অর্থ। অয়ম্ অহ ইদং করোতু, অয়ম্ ইদং করোতু (দুই ব্যক্তিকে নির্দ্দেশ করিয়া বলিতেছেন—এই ব্যক্তিই এই কাজ করুক, আর এই ব্যক্তি এই কাজ)—এই দুই বাক্যস্থলে 'অহ' নিপাতের পূর্ব্ববাক্যে প্রয়োগ হইয়াছে।

অনুবাদ—[ 'অহ' এই নিপাতের প্রয়োগের উদাহরণ ] অয়মহ ইদং করোতু অয়মিদম্ (এই ব্যক্তিই এই কাজ করুক, আর এই ব্যক্তি এই কাজ)।

ইদং হ করিষ্যতি, ইদং ন করিষ্যতীতি ॥ ৩৯ ॥

ইদং হ (ইহাই) করিষ্যতি (করিবে) ইদং (ইহা) ন করিষ্যতি (করিবে না) ইতি (ইত্যাদি)।

ইদং হ = ইহাই অর্থাৎ এই কাজই। এখানেও দুইটী বাক্য; 'হ' এই নিপাতের পূর্ব্ববাক্যে প্রয়োগ হইয়াছে।

অনুবাদ—ইদং হ করিষ্যতি, ইদং ন করিষ্যতি (ইহাই করিবে, ইহা করিবে না) ইত্যাদি বাক্যে 'হ' এই নিপাতটী বিনিগ্রহার্থক।

অথাপ্যুকার এতস্মিন্নেবার্থ উত্তরেণ ॥ ৪০ ॥

অথ (আর) উকারঃ অপি ('উ' এই নিপাতটীও) এতস্মিন্ (এই) অর্থে এব (অর্থেই) [ প্রযুজ্যতে ] (প্রযুক্ত হয়); [ অয়ম্ ] (এই নিপাতটী) উত্তরেণ (পরবর্ত্তী বাক্যগত অর্থের সহিত) সংপ্রযুজ্যতে (সংযুক্ত হইয়া ব্যবহৃত হয়)।

'উ' এই নিপাতটীর অর্থও বিনিগ্রহ, অর্থাৎ 'উ' এই নিপাতটী 'এব' শব্দের অর্থই প্রকাশ করে। 'অহ' ও 'হ' প্রযুক্ত হয় বাক্যদ্বয়ের মধ্যে পূর্ব্ববাক্যে, 'উ' প্রযুক্ত হয় পরবর্ত্তী বাক্যে।

অনুবাদ—আর 'উ' এই নিপাতটীও এই অর্থেই (অর্থাৎ বিনিগ্রহরূপ অর্থ বুঝাইতেই) পরবর্ত্তী বাক্যের সহিত সংযুক্ত হইয়া ব্যবহৃত হয়।

মৃষেমে বদন্তি সত্যমু তে বদন্তীতি ॥ ৪১ ॥

ইমে (ইহারা) মৃষা (মিথ্যা) বদন্তি (বলে) তে (তাঁহারা) সত্যম্ উ (সত্যই) বদন্তি (বলেন) ইতি (ইত্যাদি)।

'উ' এই নিপাতের প্রয়োগ প্রদর্শন করিতেছেন। সত্যম্ উ=সত্যমেব (সত্যই)। ইমে মৃষা বদন্তি, তে সত্যম্ উ বদন্তি—এই দুই বাক্যস্থলে 'উ' নিপাতের পরবর্ত্তী বাক্যে প্রয়োগ হইয়াছে।

অনুবাদ—(মৃষেমে বদন্তি সত্যমু তে বদন্তি) (ইহারা মিথ্যা বলে, তাঁহারা সত্যই বলেন) ইত্যাদি বাক্যে 'উ' এই নিপাতটী বিনিগ্রহার্থক।

অথাপি পদপূরণঃ ॥ ৪২ ॥

অথ (আর) [উ ইতি নিপাতঃ] ('উ' এই নিপাতটী) পদপূরণঃ অপি (পদ অর্থাৎ শ্লোকের চরণও পূরণ করে)।

'উ' এই নিপাত কখনও কখনও মন্ত্রের বা শ্লোকের চরণপূরণার্থ ব্যবহৃত হয়। তখন ইহার কোন অর্থ থাকে না।

অনুবাদ—আর, 'উ' এই নিপাতটী পদপূরণও করিয়া থাকে।

ইদমু তদু ॥ ৪৩ ॥

ইদম্ উ (ইহা), তৎ উ (তাহা)।

ইদমু ত্যৎপুরুতমং পুরস্তাজ্জ্যোতিস্তমসো বয়ুনাবদস্থাৎ। নূনং দিবো দুহিতরো বিভাতী-র্গাতুং কৃণবন্নুষসো জনায়॥ (ঋগ্বেদ ৪।৫১।২)। তদু প্রযক্ষতমমস্য কর্ম্ম দস্মস্য চারুতমমস্তি দংসঃ। উপহ্বরে যদু পরা অপিন্বন্মধ্বর্ণসো নদ্যশ্চতস্রঃ॥ (ঋগ্বেদ ১।৬২.৬)—এই মন্ত্রদ্বয়ে ইদমু, তদু এই দুই স্থানে 'উ' নিপাতের কোন অর্থ নাই, মাত্র পদপূরণের জন্য ব্যবহৃত হইয়াছে। ইদম্ উ=ইদম্ (ইহা), তৎ উ=তৎ (তাহা)।

অনুবাদ—ইদমু, তদু (ইহা, তাহা) এই দুই স্থলে 'উ' এই নিপাতটী পদপূরণার্থ প্রযুক্ত হইয়াছে।

হীত্যেষোঽনেককর্ম্মা ॥ ৪৪ ॥

হি ইতি এষঃ ('হি' এই নিপাতটী) অনেককর্ম্মা (অনেকার্থক)।

উপমাবোধক এবং কর্ম্মোপসংগ্রহবোধক নিপাতের কথা বলা হইয়াছে। পদপূরণ নিপাতের কথা পরে বলিবেন (১।২।৫।২০)। প্রসঙ্গতঃ, অন্যান্য অর্থের বোধক নিপাতসমূহের কথা বলিতেছেন। 'হি' এই নিপাতের অনেক অর্থ আছে; পরবর্ত্তী সূত্রত্রয় দ্রষ্টব্য।

অনুবাদ—'হি' এই নিপাতটী অনেকার্থক।

ইদং হি করিষ্যতীতি হেত্বপদেশে ॥ ৪৫ ॥

হি (যেহেতু) ইদং (ইহা) করিষ্যতি (করিবে) ইতি (এই বাক্যে) হেত্বপদেশে (হেতু-কথনে) [ 'হি' ইতি নিপাতঃ প্রযুক্তঃ ] (হি এই নিপাতটী প্রযুক্ত হইয়াছে)।

'কথং স গ্রামং গচ্ছতি, ইদং হি করিষ্যতি'—সে কেন গ্রামে যাইতেছে? ইহার উত্তর—যেহেতু সে ইহা করিবে। এই স্থানে গ্রামগমনের হেতু কার্য্যবিশেষ করিবার সংকল্প। এই হেতুর বোধক 'হি' এই নিপাতটী। এই পরিচ্ছেদের ১৯শ সূত্র দ্রষ্টব্য।

অনুবাদ—ইদং হি করিষ্যতি (যেহেতু ইহা করিবে) এই বাক্যে 'হি' এই নিপাতটী হেতু কথন বা হেতুর নির্দ্দেশ করিবার নিমিত্ত প্রযুক্ত হইয়াছে।

কথং হি করিষ্যতীত্যনুপৃষ্টে ॥ ৪৬ ॥

কথং হি (কিরূপে) করিষ্যতি (করিবে) ইতি (এই বাক্যে) অনুপৃষ্টে (পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে) [ হি ইতি নিপাতঃ প্রযুক্তঃ ] ('হি' এই নিপাতটী প্রযুক্ত হইয়াছে)।

অনুপৃষ্ট শব্দের অর্থ পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন। প্রথম প্রশ্ন হইয়াছিল 'ইদং কিং করিষ্যতি' (ইহা কি সে করিবে)? ইহার উত্তর হইয়াছিল 'করিষ্যতি' (হাঁ করিবে)। ইহার পরে আবার প্রশ্ন হইয়াছে 'কথং হি করিষ্যতি' (বল কি করিয়া করিবে)? এখানে 'হি' এই নিপাতটী পুনঃপ্রশ্ন বা দ্বিতীয়বার যে প্রশ্ন করা হইয়াছে তাহার বোধক। অনুপৃষ্ট শব্দের অর্থান্তর বিষয়ে এই পরিচ্ছেদের ২০শ সূত্র দ্রষ্টব্য।

অনুবাদ—কথং হি করিষ্যতি (কি করিয়া সে করিবে) এই বাক্যে 'নু' এই নিপাতটী পুনঃপ্রশ্ন বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

কথং হি ব্যাকরিষ্যতীত্যসূয়ায়াম্ ॥ ৪৭ ॥

কথং হি (কি করিয়া) ব্যাকরিষ্যতি (ব্যাখ্যা বা বিশ্লেষণ করিবে) ইতি (এই বাক্যে) অসূয়ায়াম্ (অসূয়া বা পরের উৎকর্ষে অসহিষ্ণুতা বুঝাইতে) [ হি ইতি নিপাতঃ প্রযুক্তঃ ) ('হি' এই নিপাতটী প্রযুক্ত হইয়াছে)।

এক ব্যক্তি বলিল 'দেবদত্ত সভায় শাস্ত্র ব্যাখ্যা করিবে'। দেবদত্তের প্রতি অসূয়াসম্পন্ন আর এক ব্যক্তি বলিল, 'কি করিয়া দেবদত্ত শাস্ত্র ব্যাখ্যা করিবে?' এই ব্যক্তির মনোগত ভাব এই যে দেবদত্ত অকৃতবিদ্য, সে শাস্ত্র ব্যাখ্যা করিতে পারিবে না। এই যে দেবদত্তের প্রতি অসূয়া বা তাহার উৎকর্ষে অসহিষ্ণুতা তাহা সাক্ষাৎ শব্দের দ্বারা প্রকাশ পায় নাই, কিন্তু প্রকাশ পাইয়াছে 'হি' এই নিপাতের দ্বারা।

অনুবাদ—কথং হি ব্যাকরিষ্যতি (কি করিয়া ব্যাখ্যা বা বিশ্লেষণ করিবে)—এই বাক্যে 'হি' এই নিপাতটী অসূয়া বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

কিলেতি বিদ্যাপ্রকর্ষে ॥ ৪৮ ॥

কিল ইতি ('কিল' এই নিপাতটী) বিদ্যাপ্রকর্ষে (জ্ঞানের উৎকর্ষ বুঝাইতে) [ প্রযুজ্যতে ] (প্রযুক্ত হয়)।

বিদ্যাপ্রকর্ষ বলিতে বুঝায় জ্ঞানের উৎকর্ষ ; এখানে জ্ঞানের উৎকর্ষ বলিতে প্রত্যক্ষপ্রমাণ-জনিত জ্ঞানের উৎকর্ষ বুঝাইবে না, কিন্তু অন্যের নিকট হইতে নিজের অপরিজ্ঞাত কোনও বিষয় শ্রবণ করিয়া তাহাতে যে জ্ঞানের আতিশয্য হয়, তাহাই এখানে বিদ্যাপ্রকর্ষ বা জ্ঞানের উৎকর্ষ বলিয়া বুঝিতে হইবে।[১] ঈদৃশ জ্ঞানের উৎকর্ষ অর্থাৎ কোনও বিষয়ে পরের নিকট হইতে লব্ধ নিজের জ্ঞানবিশেষ প্রদর্শন করিবার নিমিত্ত 'কিল' এই নিপাতের প্রয়োগ হয়। সহজ কথায় বলিতে গেলে tradition বা লোকপরম্পরাগত বার্তা ( যাহাতে নিজের প্রত্যক্ষ জ্ঞান নাই ) বর্ণনা করিয়া জ্ঞানবিশেষ যেখানে প্রদর্শিত হয়, সেখানেই কিল' শব্দের প্রয়োগ হইতে পারে। উদাহরণ—জঘান কংসং কিল বাসুদেবঃ ( বাসুদেব কংসকে বধ করিয়াছিলেন, ইহা প্রসিদ্ধ আছে ) ; এবং কিল তদাসীদ্ যুদ্ধম্ ( সেই সময়ে যুদ্ধ এইরূপ হইয়াছিল, শুনিতে পাওয়া যায় )। বিদ্যাপ্রকর্ষ=superiority of knowledge ( লক্ষণস্বরূপ )।

অনুবাদ—বিদ্যাপ্রকর্ষ বা জ্ঞানের আতিশয্য বুঝাইতে 'কিল' এই নিপাতটী প্রযুক্ত হয়।

অথাপি ন ননু ইত্যেতাভ্যাং সংপ্রযুজ্যতেঽনুপৃষ্টে ॥ ৪৯ ॥

অথ ( আর ), [ কিল ইতি নিপাতঃ ] ( কিল এই নিপাতটী ) ন ননু ইতি এতাভ্যাম্ অপি ( 'ন' ও 'ননু' এই দুইটী নিপাতের সহিতও ) সংপ্রযুজ্যতে ( সংযুক্ত হইয়া ব্যবহৃত হয় ), অনুপৃষ্টে ( প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে )।

'কিল' এই নিপাতের আবার 'ন' ও 'ননু' এই নিপাতদ্বয়ের সহিত যোগ হইতে পারে। 'ন কিল' 'ননু কিল'—ইহাদের প্রয়োগ হইবে পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে ( ২০শ সূত্র দ্রষ্টব্য )।

অনুবাদ—আর, পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে 'কিল' এই নিপাতটী 'ন' ও 'ননু' এই দুইটী নিপাতের সহিতও সংযুক্ত হইয়া ব্যবহৃত হয়।

ন কিলৈবং ননু কিলৈবম্ ॥ ৫০ ॥

এবং ( এইরূপ ) ন কিল ( কি হয় নাই ) ? এবং ( এইরূপ ) ননু কিল ( কি হয় নাই ) ?

'ন কিল' এবং 'ননু কিল'—ইহাদের অর্থ একই।

ন কিলৈবম্ ? ননু কিলৈবম্ ?—এই দুইটী প্রশ্নানন্তর প্রশ্ন বা দ্বিতীয়বারের প্রশ্ন। প্রথম প্রশ্ন হইয়াছিল 'এবং কিং বভূব' ( এইরূপ কি হইয়াছিল ) ? ইহার উত্তর হইয়াছিল 'নায়মেবম্' ( না, এইরূপ হয় নাই )। এই উত্তরে প্রশ্নকর্তা সন্তুষ্ট না হইয়া আবার প্রশ্ন করিলেন 'ন কিলৈবম্', 'ননু কিলৈবম্' ( এইরূপ কি হয় নাই ) ? দ্বিতীয়বারের প্রশ্নবোধক 'ন কিল' এবং 'ননু কিল'। স্কন্দস্বামীর মতে অনুপৃষ্ট শব্দের অর্থ প্রশ্নমাত্র। তিনি বলেন—'ন কিল

১। অন্যৈরেতদুপলব্ধং ময়া তেভ্যঃ শ্রুতং ন স্বয়মুপলব্ধম্ ইত্যয়মর্থো বিদ্যাপ্রকর্ষঃ ( স্কঃ স্বাঃ )।

দেবদত্তো গ্রামং গতঃ', 'নন্থ কিল দেবদত্তো গ্রামং গতঃ', ইত্যাদি স্থলে 'দেবদত্ত কি গ্রামে যায় নাই ?'—মাত্র এইরূপ প্রশ্ন বুঝাইবে।

অনুবাদ—ন কিলৈবম্, নন্থ কিলৈবম্ ( এইরূপ কি হয় নাই ? ) ইত্যাদি স্থলে 'ন কিল' এবং 'নন্থ কিল' পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

## মেতি প্রতিষেধে ॥ ৫১ ॥

মা ইতি ( 'মা' এই নিপাতটী ) প্রতিষেধে ( নিষেধ অর্থ বুঝাইতে ) [ প্রযুজ্যতে ] ( প্রযুক্ত হয় )।

লোকে ও বেদে উভয়ত্রই 'মা' এই নিপাত নিষেধ অর্থ বুঝাইয়া থাকে।

অনুবাদ—'মা' এই নিপাতটী নিষেধ অর্থ বুঝাইতে প্রযুক্ত হয়।

## মা কার্ষীর্মা হার্ষীরিতি চ ॥ ৫২ ॥

মা কার্ষীঃ ( করিও না ) চ ( এবং ) মা হার্ষীঃ ( লইও না ) ইতি ( ইত্যাদি )।

'মা' এই নিপাতের নিষেধার্থে প্রয়োগ দেখাইতেছেন।

মা কার্ষীঃ ও মা হার্ষীঃ—এই দুইটী উদাহরণ লৌকিক সংস্কৃতের। বৈদিক উদাহরণ—মা নো বধীরিন্দ্র ( ঋগ্বেদ ১।১০৪।৮ )—হে ইন্দ্র, আমাদিগকে বধ করিও না।

অনুবাদ—'মা কার্ষীঃ' 'মা হার্ষীঃ' ( করিও না, লইও না ) ইত্যাদি বাক্যে 'মা' এই নিপাতটী নিষেধ বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

## খল্বিতি চ ॥ ৫৩ ॥

চ ( আর ), খলু ইতি ( 'খলু' এই নিপাতটী ) [ প্রতিষেধে প্রযুজ্যতে ] ( নিষেধ অর্থ বুঝাইতে প্রযুক্ত হয় )।

অনুবাদ—'খলু' এই নিপাতটীও নিষেধ অর্থ বুঝাইতে প্রযুক্ত হয়।

## খলু কৃত্বা খলু কৃতম্ ॥ ৫৪ ॥

খলু কৃত্বা ( না করিয়া ) খলু কৃতম্ ( অকৃত ) [ ইতি ] ( ইত্যাদি )।

খলু কৃত্বা = অকৃত্বা, খলু কৃতম্ = অকৃতম্। এই দুই স্থলেই 'খলু' শব্দ নিষেধ অর্থাৎ 'ন' এই নিপাতের অর্থ প্রকাশ করিতেছে।

অনুবাদ—খলু কৃত্বা খলু কৃতম্ ( না করিয়া, কৃত বা সম্পাদিত হয় নাই ) ইত্যাদি বাক্যে 'খলু' এই নিপাতটী নিষেধ বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।

অথাপি পদপূরণঃ ॥ ৫৫ ॥

অথ ( আর ) [ খলু ] ( খলু এই নিপাতটী ) পদপূরণঃ অপি ( শ্লোকের পদ বা চরণ পূরণও করিয়া থাকে )।

খলু শব্দের পদপূরণত্ব লোকে ও বেদে উভয়ত্রই দৃষ্ট হয়। পদপূরণার্থ প্রযুক্ত হইলে ইহার কোন অর্থ থাকে না।

**অনুবাদ**—আর, 'খলু' এই নিপাতটী পদপূরণও করিয়া থাকে।

এবং খলু তদ্বভূবেতি ॥ ৫৬ ॥

তৎ ( তাহা ) এবং খলু ( এইরূপে ) বভূব ( হইয়াছিল ) ইতি ( ইত্যাদি )।

'খলু' এই নিপাতের পদপূরণার্থত্ব দেখাইতেছেন।

এবং খলু তদ্বভূব ( তাহা এইরূপে হইয়াছিল )—ইহা লৌকিক সংস্কৃতের উদাহরণ। বৈদিক উদাহরণ—মিত্রং কৃণুধ্বং খলু ( ঋগ্বেদ ১০।৩৪।১৪ )—আমাদের উপর বন্ধুত্বভাব ধারণ কর। বলা বাহুল্য, এই দুই স্থলে 'খলু' নিপাতের কোনও অর্থ নাই।

**অনুবাদ**—এবং খলু তদ্বভূব ( তাহা এইরূপে হইয়াছিল ) ইত্যাদি বাক্যে 'খলু' এই নিপাতটী পদপূরণার্থ প্রযুক্ত হইয়াছে।

শশ্বদিতি বিচিকিৎসার্থীয়ো ভাষায়াম্ ॥ ৫৭ ॥

শশ্বৎ ইতি ( 'শশ্বৎ' এই নিপাতটী ) ভাষায়াং ( লৌকিক সংস্কৃত ভাষায় ) বিচিকিৎসার্থীয়ঃ ( বিচিকিৎসারূপ অর্থের বোধক ) [ ভবতি ] ( হয় )।

দুর্গাচার্য্যের মতে বিচিকিৎসা শব্দের অর্থ—বিচারপূর্ব্বক কোনও বিষয়ের অবধারণ বা নির্ণয় করিবার অভিপ্রায়,[১] অর্থাৎ সন্দেহস্থলে বিচারপূর্ব্বক তথ্যনির্ণয়ের ইচ্ছা। স্কন্দস্বামী বলেন যে, বিচিকিৎসা শব্দের অর্থ সাধারণতঃ সন্দেহ হইলেও এই স্থানে ইহার অর্থ 'নিশ্চয়' ( সন্দেহের বিপরীত ); কারণ 'অস্তমিতঃ শশ্বদাদিত্য উদেতি', 'জাতস্য চ শশ্বন্মৃত্যুঃ' ইত্যাদি উদাহরণে 'শশ্বৎ' শব্দের 'নিশ্চয়' অর্থই প্রতীত হয়, 'সন্দেহ' অর্থ সঙ্গত হয় না।[২] আমরা এক্ষণেই দেখিব, 'নূনম্' এই নিপাতেরও অর্থ 'বিচিকিৎসা' বলিয়াই নিরুক্তকার নির্দ্দেশ করিয়াছেন। 'নূনম্' এই নিপাতের অর্থ সাধারণতঃ 'নিশ্চয়';[৩] কাজেই 'বিচিকিৎসা' শব্দের

---

১। বিচিকিৎসা নাম বিবেকপূর্ব্বকোঽবধারণাভিপ্রায়ঃ।

২। বিচিকিৎসেতি যদ্যপি লোকে সন্দেহ উচ্যতে, ধর্ম্মে ন বিচিকিৎসা কার্য্যা, বেদবচনে কা বিচিকিৎসেতি; তথাপীহোদাহরণেষ্বসম্ভবাৎ ন সন্দেহো বিচিকিৎসোচ্যতে। কিং তর্হি, নিশ্চয়ঃ। অস্তমিতঃ শশ্বদাদিত্য উদেতি, জাতস্য হি শশ্বন্মৃত্যুঃ, নিশ্চয়েনেত্যর্থঃ।

৩। ঋগ্বেদ ৭।৬৩।৪ ; সায়ণাচার্য্য এই মন্ত্রে 'নূনম্' শব্দের অর্থ করিয়াছেন 'নিশ্চয়েন'।

অর্থ যে স্কন্দস্বামী 'নিশ্চয়' করিয়াছেন তাহা অযৌক্তিক নহে। দুর্গাচার্য্যের মতে বেদে 'শশ্বৎ' শব্দের 'বিচিকিৎসা' অর্থ ত আছেই, অন্যান্য অর্থও আছে।[১] বিচিকিৎসার্থে প্রযুক্ত 'শশ্বৎ' শব্দের প্রয়োগ কিন্তু আমরা লক্ষ্য করিতে পারি নাই। 'ধনানি সঞ্জয়ামি শশ্বতঃ' (ঋগ্বেদ ১০।৪৮।১—আমি বহু লোকের ধন জয় করি); 'যচ্চিদ্ধি শশ্বতা তনা দেবং দেবং যজামহে' (ঋগ্বেদ ১।২৬।৬—বহু ও বিস্তীর্ণ হব্যদ্বারা আমরা যে অন্যান্য দেবতার যজ্ঞ করি), ইত্যাদি স্থলে 'শশ্বৎ' শব্দ বহুত্বের বাচক। 'শশ্বদিন্দ্রঃ……জিগায়…ধনানি' (ঋগ্বেদ ১।৩০।১৬—ইন্দ্র নিত্যই ধন জয় করিয়াছেন); 'শশ্বৎ পুরোষা ব্যুবাস' (ঋগ্বেদ ১।১১৩।১৩—উষাদেবী পূর্ব্বকালে নিত্য উদিতা হইতেন), ইত্যাদি স্থলে 'শশ্বৎ' শব্দ নিত্যত্বের বাচক। প্রথম মন্ত্র দুইটী হইতে ইহাও পরিস্ফুট হয় যে, বেদে 'শশ্বৎ' শব্দ নামরূপেও ব্যবহৃত হইয়াছে। আধুনিক কালে 'শশ্বৎ' শব্দ নিপাতরূপেই ব্যবহৃত হয়; ইহার অর্থ পুনঃপুনঃ এবং নিত্য; সহার্থেও ক্বচিৎ ইহার প্রয়োগ আছে—(শিষ্যৈঃ শশ্বদ্ গতো গুরুঃ); কিন্তু ইহার বিচিকিৎসারূপ অর্থ (বিচিকিৎসা শব্দের দ্বারা সন্দেহ, নিশ্চয় বা নির্ণয়াভিপ্রায় যাহাই বুঝাউক না কেন) পরিদৃষ্ট হয় না।

অনুবাদ—'শশ্বৎ' এই নিপাতটী লৌকিক সংস্কৃত ভাষায় বিচিকিৎসার্থক।

শশ্বদেবমিত্যনুপৃষ্টে এবংশশ্বদিত্যস্বয়ংপৃষ্টে ॥ ৫৮ ॥

শশ্বদেবম্ ইতি ('শশ্বদেবম্' এই শব্দসমষ্টি) অনুপৃষ্টে (পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে), এবংশশ্বৎ ইতি ('এবংশশ্বৎ' এই শব্দসমষ্টি) অস্বয়ংপৃষ্টে (অনাত্মপ্রশ্নে বা নিজের প্রতি নিজের প্রশ্ন না বুঝাইতে) [ প্রযুজ্যেতে ] (প্রযুক্ত হয়)।

'শশ্বৎ' শব্দের পূর্ব্বেও 'এবং' শব্দের প্রয়োগ হইতে পারে, পরেও হইতে পারে। পূর্ব্বে প্রযুক্ত 'এবং' শব্দের সহিত 'শশ্বৎ' শব্দ অর্থাৎ 'এবংশশ্বৎ' এই শব্দসমষ্টি (phrase) পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে প্রযুক্ত হয় এবং পরে প্রযুক্ত 'এবং' শব্দের সহিত 'শশ্বৎ' শব্দ অর্থাৎ 'শশ্বদেবম্' এই শব্দসমষ্টি (phrase) নিজের প্রতি নিজের প্রশ্ন না বুঝাইতে অর্থাৎ অন্যের প্রতি প্রশ্ন বুঝাইতে প্রযুক্ত হয়। 'শশ্বদেবম্' ইহা একটী পুনঃপ্রশ্ন। প্রথম প্রশ্ন হইয়াছিল 'কিমেতদ্ ভবিষ্যতি' (ইহা কি হইবে)? ইহার উত্তর হইয়াছিল 'ন ভবিষ্যতি' (না, হইবে না)। আবার প্রশ্ন হইয়াছে 'শশ্বদেবম্' (ইহাই কি ঠিক)? দ্বিতীয়বার যে প্রশ্ন হইয়াছে তাহার বোধক 'শশ্বদেবম্' এই শব্দসমষ্টি। 'শশ্বৎ' শব্দের একটী আভিধানিক অর্থ দেখিতে পাই আত্মপ্রশ্ন[২] (নিজের প্রতি নিজের প্রশ্ন)। অস্বয়ংপৃষ্ট বা অস্বয়ংপ্রশ্ন বোধ হয় ইহার বিপরীত অর্থাৎ অনাত্মপ্রশ্ন। 'এবং কিমেতৎ' (ইহা কি এইরূপ)—নিজের প্রতি নিজের এইরূপ প্রশ্ন হইতে পারে। 'এবংশশ্বৎ' এইরূপ বলিলেও (এইরূপই কি ঠিক?) প্রশ্নই

---

১। ছন্দসি পুনরন্যেষ্বপ্যর্থেষু ভবতি।

২। শশ্বৎ স্যাদাত্মপ্রশ্নে চ মঙ্গলে। পুরাকল্পে সদার্থে চ পুনরর্থে চ দৃশ্যতে (মেদিনী)।

বুঝাইবে, কিন্তু সেই প্রশ্ন হইবে অন্যের প্রতি, নিজের প্রতি নহে। স্কন্দস্বামী 'অস্বয়ংপৃষ্টে' পাঠ না করিয়া পাঠ করেন 'অস্বয়ংদৃষ্টে'। 'অস্বয়ংদৃষ্টে' ইহার অর্থ হইবে 'নিজদৃষ্ট নহে, এইরূপ বিষয় বুঝাইতে'। 'অনুপৃষ্ট' শব্দ তাঁহার মতে প্রশ্নমাত্রের বোধক, ইহা পূর্ব্বে বলা হইয়াছে (২০শ সূত্র)। 'শশ্বদেবম্' এবং 'এবংশশ্বৎ'—ইহাদের উদাহরণ তাঁহার মতে 'শশ্বদেবং গতো দেবদত্তঃ' (দেবদত্ত কি গিয়াছে?) এবং 'এবংশশ্বৎ' (হাঁ, গিয়াছে)। 'শশ্বদেবং গতো দেবদত্তঃ'—ইহার দ্বারা 'দেবদত্ত কি গিয়াছে?' এইরূপ প্রশ্নমাত্রের প্রতীতি হইবে এবং 'এবংশশ্বৎ'—ইহার দ্বারা 'হাঁ গিয়াছে, কিন্তু আমি যাইতে দেখি নাই' এইরূপ উত্তরের প্রতীতি হইবে।[১]

অনুবাদ—'শশ্বদেবম্' এই শব্দসমষ্টি (phrase) পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে এবং 'এবংশশ্বৎ' এই শব্দসমষ্টি অনাত্মপ্রশ্ন বুঝাইতে প্রযুক্ত হয়।

নূনমিতি বিচিকিৎসার্থীয়ো ভাষায়াম্ ॥ ৫৯ ॥

নূনম্ ('নূনম্' এই নিপাতটী) ভাষায়াং (লৌকিক সংস্কৃত ভাষায়) বিচিকিৎসার্থীয় (বিচিকিৎসার্থের বোধক)।

বিচিকিৎসা শব্দের অর্থ আলোচিত হইয়াছে (সূ ৫৭)।

অনুবাদ—'নূনম্' এই নিপাতটী লৌকিক সংস্কৃত ভাষায় বিচিকিৎসার্থক।

উভয়মন্বধ্যায়ং বিচিকিৎসার্থীয়শ্চ পদপূরণশ্চ ॥ ৬০ ॥

[ নূনম্ ইতি ] ('নূনম্' এই নিপাতটী) অন্বধ্যায়ং (বেদে) উভয়ং (উভয়ার্থক) বিচিকিৎসার্থীয়ঃ (বিচিকিৎসারূপ অর্থ বুঝায়) চ (এবং) পদপূরণশ্চ (পদপূরণও করিয়া থাকে)।

'নূনম্' এই নিপাতের প্রয়োগ বেদে বহু আছে। সায়ণাচার্য্যের মতে ঋগ্বেদের ১।১৮৯।৪, ৬।৩৩।৫, ৭।৩৮।১, ৭।৪৫।২, এই সমস্ত মন্ত্রে, 'নূনম্' এই নিপাতের অর্থ 'অদ্য'; ৮।২৪।১৪, ২।৩৮।১, ৮।২৩।২৪, ৯।১০৭।২, এই সমস্ত মন্ত্রে ইহার অর্থ 'সংপ্রতি বা ইদানীম্'; ৭।১০৪।২০, ৮।৪৬।১৫, এই মন্ত্রদ্বয়ে ইহার অর্থ 'ক্ষিপ্রভাবে'; ৮।১৩।১৫, এই মন্ত্রে ইহার অর্থ 'অবশ্যই'; ৪।৫১।১, এই মন্ত্রে ইহার অর্থ 'সত্যই'; ১।১৩০।১, এই মন্ত্রে ইহার অর্থ 'বিচিকিৎসা' (বিচিকিৎসা শব্দের দ্বারা ঠিক কি বুঝায় তাহা তিনি বলেন নাই) এবং ৭।৬৩।৪, এই মন্ত্রে ইহার অর্থ 'নিশ্চয়ই'।

অনুবাদ—'নূনম্' এই নিপাতটী বেদে উভয়ার্থক—বিচিকিৎসা অর্থও বুঝায়, পদপূরণও করিয়া থাকে।

---

১। শশ্বদেবং গতো দেবদত্ত ইত্যুক্তে প্রশ্নো গম্যতে, কিং গতো দেবদত্ত ইতি। পৃষ্টো যদা ব্রবীতি এবংশশ্বদিতি, তদাস্বয়ংদৃষ্টতা গম্যতে, অবশ্যং গতো ন ময়া গচ্ছন্ দৃষ্ট ইত্যর্থঃ।

**অগস্ত্য ইন্দ্রায় হবির্নিরূপ্য মরুদ্ভ্যঃ সংপ্রদিৎসাঞ্চকার স ইন্দ্র এত্য পরিদেবয়াঞ্চক্রে ॥ ৬১ ॥**

অগস্ত্যঃ ( অগস্ত্য ) ইন্দ্রায় ( ইন্দ্রের নিমিত্ত ) হবিঃ ( হোমীয়দ্রব্য ) নিরূপ্য ( নিরূপণ করিয়া ) মরুদ্ভ্যঃ ( 'মরুৎ'-নামক দেবতাদিগকে ) সংপ্রদিৎসাঞ্চকার ( প্রদান করিতে ইচ্ছা করিয়াছিলেন ),[১] সঃ ( সেই ) ইন্দ্রঃ ( ইন্দ্র ) এত্য ( আসিয়া ) পরিদেবয়াঞ্চক্রে ( পরিদেবনা বা খেদসহকারে বিলাপ করিতে লাগিলেন )[২]।

নিরুক্তকার এক্ষণে 'নূনম্' এই পদসমন্বিত একটী মন্ত্র উদ্ধৃত করিয়া ইহার বৈদিকপ্রয়োগ প্রদর্শন করিবেন। সেই মন্ত্রটী কোন্ প্রসঙ্গে উদাহৃত হইয়াছে অর্থাৎ তাহার প্রকরণ ( context ) কি, তাহাই 'অগস্ত্য ইন্দ্রায় হবির্নিরূপ্য'—ইত্যাদির দ্বারা প্রকাশ করিতেছেন। একদা অগস্ত্যঋষি ইন্দ্রের নিমিত্ত হবি প্রস্তুত করিয়াছিলেন, সেই হবি তিনি ইন্দ্রকে প্রদান না করিয়া মরুদ্গণকে প্রদান করিতে উদ্যত হইলেন। ইহাতে ইন্দ্র অত্যন্ত দুঃখিত হইয়া বিলাপ করিতে লাগিলেন। 'নূনম্' এই পদসমন্বিত যে মন্ত্রটী নিরুক্তকার উদ্ধৃত করিয়াছেন, সেই মন্ত্রটী ইন্দ্রেরই বিলাপ। বৃহদ্দেবতা ৪।৪৬-৫১ দ্রষ্টব্য।

অনুবাদ—অগস্ত্য ইন্দ্রের নিমিত্ত হবি নিরূপণ করিয়া মরুদ্গণকে তাহা প্রদান করিবার ইচ্ছা করিয়াছিলেন। সেই ইন্দ্র উপস্থিত হইয়া বিলাপ করিতে লাগিলেন।

**॥ দ্বিতীয়পাদের প্রথম পরিচ্ছেদ সমাপ্ত ॥**

---

১। সম্প্রদাতুমৈচ্ছৎ ( দুঃ ); মরুদ্ভ্যঃ সম্প্রদদৌ—মরুদ্গণকে সম্প্রদান করিয়াছিলেন ( স্কঃ স্বাঃ )

২। পরিদেবনা নাম মন্যুপূর্ব্বকো বিলাপঃ ( দুঃ )।

## দ্বিতীয় পরিচ্ছেদ

ন নূনমস্তি নো শ্বঃ কস্তদ্বেদ যদদ্ভুতম্।
অন্যস্য চিত্তমভিসঞ্চরেণ্যমুতাধীতং বিনশ্যতি ॥ ১ ॥

( ঋগ্বেদ ১।১৭০।১ )।

নূনম্ ( বিচার করিয়া দেখিতে গেলে অথবা নিশ্চয়ই ) ন অস্তি ( অদ্যকার হবি আমার নাই ) শ্বঃ উ ( কল্যকার হবিও ) ন অস্তি ( নাই ); ( নো শ্বঃ=ন+উ+শ্বঃ ); যৎ ( যাহা ) অদ্ভুতম্ ( অনুৎপন্ন বা ভাবী ) [ তৎ ] ( তাহা ) কঃ ( কে ) বেদ ( জানে ); অন্যস্য ( অপরের )[১] চিত্তম্ ( মন ) অভিসঞ্চরেণ্যম্ ( সঞ্চরণশীল বা চঞ্চল ), আধীতম্ উত ( আমার উদ্দেশ্যে চিন্তিত বা নিরূপিত বা অভিপ্রেত হইলেও ) [ হবিঃ ] ( হবি ) বিনশ্যতি ( বিনষ্ট হইয়াছে অর্থাৎ আমার না হইয়া অন্যের হইয়াছে )।

ইন্দ্রের বিলাপ বর্ণিত হইতেছে। ইন্দ্র খেদ করিয়া বলিতেছেন,—আমার উদ্দেশ্যে নিরূপিত অদ্যকার হবি আমার হইল না, কাজেই কল্যকার হবিও যে আমার হইবে না তাহা একপ্রকার স্থির; কারণ, ভাবী বস্তুর কথা কে জানে? মানুষের চিত্ত চঞ্চল, তাহা না হইলে অগস্ত্য আমাকেই হবি প্রদান করিবেন স্থির করিয়া তাহা অন্যকে দিতে উদ্যত হইয়াছেন কেন?[২]

দুর্গাচার্য্য 'নূনম্' শব্দের অথ করিয়াছেন 'বিচার্য্যমেতন্মম' ( ইহা আমার বিচারের বিষয় )। 'নূনম্' শব্দের বিচিকিৎসারূপ অর্থই নিরুক্তকার এখানে প্রদর্শন করিতেছেন। সায়ণাচার্য্যও বলেন 'নূনমত্র বিচিকিৎসার্থে'। বিচিকিৎসা শব্দের অর্থ দুর্গাচার্য্য করিয়াছেন 'বিচারপূর্ব্বক নির্ণয় করিবার অভিপ্রায়' ইহা পূর্ব্বে বলা হইয়াছে (১।২।১।৫৭ সূত্র দ্রষ্টব্য)। বর্ত্তমান মন্ত্রে 'নূনম্' শব্দের ব্যাখ্যায় এই অর্থ সম্পূর্ণরূপে গৃহীত হয় নাই, ইহা দ্রষ্টব্য। স্কন্দস্বামীর মতে বিচিকিৎসা শব্দের অর্থ 'নিশ্চয়', কাজেই তিনি এই মন্ত্রে 'নূনম্' শব্দের অর্থ করিয়াছেন 'নিশ্চয়েন'। সায়ণাচার্য্যও ৭।৬৩।৪ মন্ত্রে 'নূনম্' শব্দের নিশ্চয়ার্থত্ব গ্রহণ করিয়াছেন, ইহা পূর্ব্বে উল্লেখ করা হইয়াছে। 'ন অস্তি' ইহার কর্ত্তৃপদ 'অদ্যকার হবি'।[৩] নো শ্বঃ—ন+উ শ্বঃ। উ=এব, ( উশব্দোঽবধারণার্থঃ )।[৪] স্কন্দস্বামীর মতে উ—অপি।[৫] ন উ শ্বঃ—ন এব শ্বঃ ( কল্যকার

---

১। নিরুক্তকারকৃত 'অন্য'শব্দের ব্যাখ্যা ৭ম সূত্রে দ্রষ্টব্য।

২। বৃহদ্দেবতা ৪।৪৬-৫১ দ্রষ্টব্য।

৩। নূনং নিশ্চয়েন নাস্তি অদ্য মম হবিরিতি বাক্যশেষঃ ( স্কঃ স্বাঃ )। অদ্যতনং হবির্ম্মম নাস্তীতি ন কারং দৃষ্ট্বা অদ্যতনশব্দোঽধ্যাহৃতঃ ( দুঃ )।

৪। উ অবধারণে ( সায়ণ )।

৫ নো নাপিশ্বঃ।

ত নাই-ই )। শ্বঃ শব্দের অর্থ আগামী কল্য; এখানে শ্বঃ=শ্বস্তন (কল্যকার)। অভূত শব্দের অর্থ 'অভূত' অর্থাৎ যাহা এখনও হয় নাই, যাহা ভাবী বা ভবিষ্যৎকালে হইবে। অভিসঞ্চরেণ্য শব্দের অর্থ যাহা চতুর্দ্দিকে সঞ্চরণ করে অর্থাৎ চলস্বভাব।[1] আধীত=আধ্যাত (আ+ধ্যৈ চিন্তায়াম্+ক্ত, চিন্তিত বা অভিপ্রেত)।[2] উত=অপি। আধীতম্ উত বিনশ্যতি=আমার উদ্দেশ্যে চিন্তিত বা অভিপ্রেত হইলেও বিনষ্ট হইয়া গেল অর্থাৎ আমার হইল না, অপরের হইল।

অনুবাদ—বিচার করিয়া দেখিলে (অথবা, নিশ্চয়ই) অদ্যকার হবি আমার নাই, কল্যকার ত নাই-ই। যাহা ভাবী তাহা কে জানে? অপরের চিত্ত চঞ্চল, [আমার উদ্দেশ্যে] হবি চিন্তিত বা অভিপ্রেত হইলেও তাহা বিনষ্ট হইল।

ন নূনমস্ত্যদ্যতনম্, নো এব শ্বস্তনম্॥ ২ ॥

নূনম্ (বিচার করিয়া দেখিতে গেলে অথবা নিশ্চয়ই) অদ্যতনং (অদ্যকার হবি) ন অস্তি (নাই) শ্বস্তনং (কল্যকার হবি) নো এব (নাই-ই)।

নিরুক্তকার স্বয়ং উল্লিখিত মন্ত্রটির ব্যাখ্যা করিতেছেন। 'ন নূনমস্তি নো শ্বঃ' এই অংশের ব্যাখ্যা 'ন নূনমস্ত্যদ্যতনং নো এব শ্বস্তনম্'। ন নূনমস্তি=ন নূনমস্ত্যদ্যতনম্। উত্তর বাক্যে অর্থাৎ 'নো শ্বঃ' এই স্থলে 'শ্বঃ' এই পদের উল্লেখ থাকায় পূর্ব্ববাক্যে 'অদ্য' এই পদের অধ্যাহার করিয়া ব্যাখ্যা করিতেছেন। 'শ্বঃ' এই পদের অর্থ শ্বস্তনম্ (কল্যকার), 'অদ্য' এই পদের অর্থ 'অদ্যতনম্' (অদ্যকার)। বিশেষ্য কর্তৃপদ উহ্য, তাহা 'হবিঃ' এই পদ ন নূনমস্ত্যদ্যতনম্=ন নূনমস্ত্যদ্যতনং হবিঃ, নো এব শ্বস্তনম্=নো এব শ্বস্তনং হবিঃ, (বিচার করিয়া দেখিলে অথবা নিশ্চয়ই অদ্যকার হবি নাই, কল্যকার হবি ত নাই-ই)। মূলে 'নো শ্বঃ' এই স্থলের 'নো' ইহার অর্থ 'নো এব'। প্রথমতঃ, নো=ন উ; ন উ=নো উ (অমানোনাঃ প্রতিষেধে—অ, মা, নো, ন—ইহারা প্রতিষেধ অর্থ বুঝাইতে প্রযুক্ত হয় এবং সমানার্থক), নো উ=নো এবং (উ অবধারণার্থক); অথবা, 'নো শ্বঃ' এই স্থলে নকারার্থক 'নো' শব্দের পরে 'এব' শব্দের অধ্যাহার করা হইয়াছে, নো শ্বঃ=নো এব শ্বস্তনম্।

অনুবাদ—বিচার করিয়া দেখিলে (অথবা, নিশ্চয়ই) আমার অদ্যকার হবি নাই, কল্যকার হবি ত নাই-ই (অর্থাৎ আমার উদ্দেশ্যে নিরূপিত হবি যখন আজ আমার হইল না, তখন কাল যে আমি হবি পাইব না, সেই বিষয়ে আর বক্তব্য কি?)।

অদ্যাস্মিন্ দ্যবি, দ্যুরিত্যহ্নো নামধেয়ম্, দ্যোতত ইতি সতঃ॥ ৩ ॥

অদ্য অস্মিন্ দ্যবি (অদ্য=অস্মিন্ দ্যবি, অদ্য এই শব্দের অর্থ বর্ত্তমান দিনে বা আজ); দ্যুঃ ইতি (দ্যু এই শব্দটী) অহ্নঃ (দিবসের) নামধেয়ম্ (নাম), দ্যোততে ইতি (যেহেতু

১। অভিসঞ্চরেণ্যমভিসঞ্চরণস্বভাবকং চলমিত্যর্থঃ (স্কঃ স্বাঃ)।
২। আধ্যাতম্ অভিপ্রেতমিতি পর্য্যায়বচনম্ (দুঃ)।

দীপ্তি পায়); সতঃ (দ্যোততেঃ—দ্যুৎ ধাতু হইতে নিষ্পন্ন দ্যোততে এই ক্রিয়া পদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া 'দ্যুৎ' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে 'দ্যু' শব্দ নিষ্পন্ন)।[১]

অধ্যাহৃত 'অদ্য' শব্দের অর্থ বলিতেছেন। অদ্য—অস্মিন্ দ্যবি (বর্ত্তমান দিবসে বা আজ)। পাঃ ৫।৩।২২ সূত্রানুসারে 'অদ্য' শব্দটী 'অস্মিন্ দ্যবি' এই অর্থে নিপাতনে সিদ্ধ। দ্যবি এই পদটী দ্যো শব্দের সপ্তমীর একবচনে। 'দ্যুৎ' ধাতুর উত্তর 'ডো' প্রত্যয়ে 'দ্যো' শব্দ নিষ্পন্ন (উ ২২৫)। ইহার অর্থ দিবস। দ্যোততে কিরণসম্বন্ধাৎ (সূর্য্যকিরণের সহিত সম্বন্ধনিবন্ধন সে দীপ্তি লাভ করে)—ইহাই হইল দ্যো শব্দের ব্যুৎপত্তিগত অর্থ। 'দ্যু' এই শব্দটী 'দ্যো' শব্দের সমানার্থক; প্রসঙ্গতঃ এই 'দ্যু' শব্দেরও অর্থ বলিতেছেন। দ্যু শব্দ এবং অহন্ শব্দ একার্থক। 'দ্যু' শব্দটী 'দ্যুৎ' ধাতুর উত্তর ডুন্ প্রত্যয় (উ ৭০৭) করিয়া নিষ্পন্ন হইয়াছে। ইহার ব্যুৎপত্তিগত অর্থও 'দ্যোততে সঃ ইতি' (সে দীপ্তি পায়)। 'দ্যোতত ইতি সতঃ' এই স্থলে 'সতঃ' এই পদটীর প্রয়োগ নিয়মবিশেষের জ্ঞাপক। 'সতঃ' এই পদটী 'সৎ' শব্দের ষষ্ঠীর একবচনে। কোনও শব্দের ব্যুৎপত্তিপ্রদর্শনপ্রসঙ্গে 'সৎ' শব্দের প্রয়োগ হইলেই বুঝিতে হইবে যে, যে ক্রিয়া পদটীর দ্বারা ব্যুৎপত্তি প্রদর্শন করা হয়, সেই ক্রিয়া পদটী যে কারকের সহিত যুক্ত থাকে সেই কারকে বা বাচ্যেই শব্দটী নিষ্পন্ন। 'দ্যু' শব্দের ব্যুৎপত্তি প্রদর্শিত হইয়াছে 'দ্যোততে' এই ক্রিয়া পদটীর দ্বারা। 'দ্যোততে সঃ' এই বাক্যে 'দ্যোততে' এই ক্রিয়া পদ 'সঃ' এই কর্ত্তৃকারকের সহিত যুক্ত, কাজেই বুঝিতে হইবে দ্যুৎ ধাতুর উত্তর ডুন্ প্রত্যয় হইয়াছে কর্ত্তৃবাচ্যে।[২] 'দ্যু' (অভিগমনে) এই ধাতুর উত্তর 'ডুন্' প্রত্যয় করিয়াও দ্যু শব্দের নিষ্পত্তি হইতে পারে; এই ভাবে নিষ্পন্ন করিলে ইহার ব্যুৎপত্তিগত অর্থ করিতে হইবে—অভিগচ্ছন্ত্যস্মিন্ স্বস্বমভিমতপ্রদেশং প্রাণিনঃ (এই সময়ে প্রাণিগণ স্বীয় স্বীয় অভিমত প্রদেশে গমন করে)। এই স্থলে প্রত্যয়টী হইবে অধিকরণবাচ্যে। দ্যুভিরক্তুভিঃ পরিপাতমস্মানরিষ্টেভিরশ্বিনা সৌভগেভিঃ (ঋগ্বেদ ১।১১২।২৫—হে অশ্বিদ্বয়, দিবসে ও রাত্রিতে আমাদিগকে বিনাশরহিত সৌভাগ্যের দ্বারা রক্ষা কর); ত্বমগ্নে দ্যুভিস্ত্ব-মাশুশুক্ষণিস্ত্বমদ্ভ্যস্ত্বমশ্মনস্পরি .... জায়সে (ঋগ্বেদ ২।১।১—হে অগ্নি, তুমি যাগদিবসে উৎপন্ন হও, তুমি সর্ব্বতঃ দীপ্তিশালী হইয়া উৎপন্ন হও, তুমি জল হইতে উৎপন্ন হও, তুমি পাষাণ হইতে উৎপন্ন হও);—এই মন্ত্রদ্বয়ে 'দ্যু' শব্দ দিবসবাচী।

অনুবাদ—'অদ্য' ইহার অর্থ 'অস্মিন্ দ্যবি' (বর্ত্তমান দিবসে); 'দ্যু' এই শব্দটী দিবসের নাম, দীপ্তি পায় বলিয়া; দ্যুৎ ধাতু হইতে নিষ্পন্ন, 'দ্যোততে' এই ক্রিয়া পদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া কর্ত্তৃবাচ্যপ্রত্যয়ে 'দ্যু' শব্দটী নিষ্পন্ন।

---

১। দ্যোতত ইত্যেবং সতঃ কর্ত্তৃকারকেণ যুক্তস্য সতঃ কর্ত্তৃকারকে ন কারকান্তরে (স্কঃ স্বাঃ)।

২। দ্যোততে তদিতি দ্যুরিতি কর্ত্তৃকারকম্। সদিতি যত্র ক্রয়াত্তত্র তত্রোচ্চারিত এব কারকনিয়মো দ্রষ্টব্যঃ (দুঃ)।

শ্ব উপাশংসনীয়ঃ কালঃ ॥ ৪ ॥

শ্বঃ ( আগামীকল্য ) উপাশংসনীয়ঃ ( যাহার আশায় থাকা যায় ঈদৃশ ) কালঃ ( সময় )।

মূলে 'শ্বস্' শব্দ আছে, তাহার অর্থ প্রদর্শন করিতেছেন। 'শ্বস্' শব্দের অর্থ আগামী দিবস; আগামী দিবস অনাগত বা ভাবী—সকলেই তাহার আশায় (প্রতীক্ষায়) থাকে।[১] 'শ্বস্তন' এই পদটী 'শ্বস্' শব্দের উত্তর 'তন' প্রত্যয় করিয়া নিষ্পন্ন।

অনুবাদ—শ্বস্ ( আগামী কল্য ) প্রতীক্ষণীয় কাল।

হ্যো হীনঃ কালঃ ॥ ৫ ॥

হ্যস্ ( গতকল্য ) হীনঃ ( অতিক্রান্ত ) কালঃ ( সময় )। .

মূলে 'হ্যস্' শব্দ নাই। 'হ্যস্' শব্দটী 'শ্বস্' শব্দের বিপরীতার্থবোধক, কাজেই 'শ্বস্' শব্দের প্রসঙ্গে 'হ্যস্' শব্দেরও অর্থ বলিতেছেন। 'হ্যস্' শব্দের অর্থ গত দিবস—ইহা অতিক্রান্ত বা অতীত।

অনুবাদ—হ্যস্ ( গত কল্য ) অতিক্রান্ত কাল।

কস্তদ্বেদ যদদ্ভুতম্, কস্তদ্বেদ যদভূতম্, ইদমপীতরদদ্ভুতমভূতমিব ॥ ৬ ॥

কঃ তৎ বেদ যৎ অদ্ভুতম্ ( কঃ=কে, তৎ=তাহা, বেদ=জানে, যৎ=যাহা, অদ্ভুতম্=আশ্চর্য্যকর )—কঃ তৎ বেদ যৎ অভূতম্ ( অভূতম্=অসংঘটিত বা ভাবী ), ইদম্ ( এই ) ইতরৎ ( অন্য ) অদ্ভুতম্ অপি ( অদ্ভুত বস্তুও, যেমন শোণিতবর্ষণাদি ) অভূতম্ ইব ( যাহা ঘটে নাই তাহার ন্যায় )।

'কস্তদেব যদদ্ভুতম্' ইহার অর্থ 'কস্তদ্বেদ যদভূতম্'। ইহা দ্বারা 'অদ্ভুত' শব্দ ও 'অভূত' শব্দ সমানার্থক, ইহাই বলা হইল। সংসারে যাহা কিছু অদ্ভুত বস্তু ( যেমন, শোণিতবর্ষণ প্রভৃতি ) তাহা অভূত বা যাহা ঘটে নাই তাহার ন্যায়ই। 'অৎ' একটী অব্যয় আকস্মিকার্থে; এতৎপূর্ব্বক ভূ ধাতুর উত্তর ডুতচ্ প্রত্যয় করিয়া 'অদ্ভুত' শব্দ নিষ্পন্ন হইয়াছে ( অদি ভুবো ডুতচ্, উ ৬৭৯ )। যাহা ঘটে নাই তাহা ঘটিতেও পারে এইভাবে 'অদ্ভুত' শব্দের অর্থ 'ভাবী বা ভবিষ্যৎ'। 'কস্তদ্বেদ যদদ্ভুতম্'—ইহা দ্বারা ইন্দ্র ইহাই বলিতেছেন যে, যাহা ভাবী বা ভবিষ্যৎ, তাহা কেহ জানে না; আমার উদ্দেশ্যে প্রস্তুত অদ্যকার হবিই যখন আমার হইল না, তখন কল্যকার হবি ( যাহা ভবিষ্যতের গর্ভে নিহিত ) যে আমার হইবে তাহা কে বলিতে পারে?

অনুবাদ—'কস্তদ্বেদ যদদ্ভুতম্' ইহার অর্থ 'কস্তদ্বেদ যদভূতম্' ( কে তাহা জানে যাহা অভূত অর্থাৎ যাহা ঘটে নাই ); এই ( যাহা কিছু ) অন্য অদ্ভুত বস্তু তাহা অভূত অর্থাৎ যাহা ঘটে নাই তাহার ন্যায়।

১। উপগম্য চেতসাশাস্তব্যো ভবত্যনাগতত্বাৎ ( দুঃ )।

অন্যস্য চিত্তমভিসঞ্চরেণ্যমভিসঞ্চার্যন্যো নানেয়শ্চিত্তং চেততেঃ ॥ ৭ ॥

'অন্যস্য চিত্তম্ অভিসঞ্চরেণ্যম্' ( অন্যের চিত্ত অভিসঞ্চরেণ্য ) [ অত্র ] ( এই বাক্যে )—অভিসঞ্চরেণ্যম্—অভিসঞ্চারি ( চঞ্চলস্বভাব ), অন্যঃ—নানেয়ঃ ( নানাভাবে ব্যবস্থিত ব্যক্তির পুত্র অর্থাৎ অসৎকুলজ, অথবা সজ্জনগণের সমক্ষে আনিবার অযোগ্য ); চিত্তং ( চিত্ত এই শব্দটী ) চেততেঃ ( 'চিৎ' ধাতু হইতে ) [ নিষ্পন্নম্ ] ( নিষ্পন্ন হইয়াছে )।

'অন্যস্য চিত্তমভিসঞ্চরেণ্যম্' ( অন্যের চিত্ত চঞ্চল )—এই বাক্যস্থ প্রত্যেক পদের অর্থ প্রদর্শন করিতেছেন। 'অভিসঞ্চরেণ্য' শব্দ অভি+সম্ পূর্ব্বক চর্ ধাতুর উত্তর কর্তৃবাচ্যে এণ্য প্রত্যয় করিয়া নিষ্পন্ন হইয়াছে। ইহার অর্থ 'চতুর্দ্দিকে ধাবনশীল অর্থাৎ চঞ্চলস্বভাব'।[১] 'অন্য' শব্দের অর্থ 'নানেয়'। নানেয় শব্দ 'নানা' শব্দের উত্তর ঢক্ প্রত্যয় করিয়া নিষ্পন্ন হইয়াছে। ইহার অর্থ নানাভাবে ব্যবস্থিত ব্যক্তির ( যাহার কোনও বৃত্তির স্থিরতা নাই ঈদৃশ ব্যক্তির ) অপত্য অর্থাৎ অসৎকুলোৎপন্ন। ( সতাং ) ন আনেয়ঃ—এই ভাবেও নানেয় শব্দ বিশ্লেষিত করা যাইতে পারে; অর্থ হইবে সজ্জনগণের সমক্ষে আনিবার বা পরিচিত করিবার অযোগ্য। 'নানেয়' শব্দের এই দুই রকমের ব্যাখ্যা দুর্গাচার্য্যের অভিমত।[২] মনে হয়, অগস্ত্যের জন্মবৃত্তান্তের প্রতি লক্ষ্য রাখিয়াই দুর্গাচার্য্য ঈদৃশ ব্যাখ্যা করিয়াছেন। স্কন্দস্বামীও নানেয় শব্দটীর 'ন আনেয়ঃ' এইভাবেই বিশ্লেষণ করিয়াছেন। 'ন আনেয়ঃ' ইহার অর্থ তিনি করেন 'আত্মত্বেন ন গ্রাহ্যঃ' ( আত্মীয় বলিয়া যাহাকে গ্রহণ করা যায় না ); 'অন্য' শব্দের পক্ষে যে এই অর্থই অধিকতর সঙ্গত হয় তাহা স্বীকার করিতে হইবে। 'চিৎ' ধাতুর উত্তর করণবাচ্যে ক্ত প্রত্যয় করিয়া ( উ ৩৬৯ ) চিত্ত শব্দটী নিষ্পন্ন হইয়াছে। 'চিৎ' ধাতুর অর্থ জানা, চিত্ত শব্দের অর্থ 'যাহা দ্বারা বিষয়সমূহ জানা যায়'।[৩]

অনুবাদ—'অন্যস্য চিত্তমভিসঞ্চরেণ্যম্' ( অন্যের চিত্ত চঞ্চলস্বভাব )—এই বাক্যস্থ অভিসঞ্চরেণ্য শব্দের অর্থ 'অভিসঞ্চারী' ( চঞ্চল ), অন্য শব্দের অর্থ 'নানেয়' ( অসৎকুলজ অথবা সজ্জনগণের সমক্ষে আনিবার অযোগ্য ); চিত্ত শব্দটী 'চিৎ' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে।

উতাধীতং বিনশ্যতীত্যপ্যাধ্যাতং বিনশ্যত্যাধ্যাতমভিপ্রেতম্ ॥ ৮ ॥

'উত আধীতং বিনশ্যতি' ইতি ( এই বাক্য )—অপি আধ্যাতং বিনশ্যতি ( উত—অপি, আধীতম্=আধ্যাতম্ ); আধ্যাতম্=অভিপ্রেতম্।

---

১। অভিতঃ সঞ্চরণশীলম্। অভিসঞ্চরণস্বভাবকং চলমিত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

২। নানাত্বেন ব্যবস্থিতস্যাপত্যমসৎকুলজস্তেত্যর্থঃ, অথবা ন সতামানেয়ঃ।

৩। চেতত্যনেনার্থানিতি চিত্তম্ ( দুঃ )।

১ 'উত' শব্দের অর্থ 'অপি',[১] 'আধীত' শব্দের অর্থ 'আধ্যাত',[২] 'আধ্যাত' শব্দের অর্থ 'অভিপ্রেত'। 'আধীতম্ উত' ইহার অর্থ 'আধ্যাতম্ অপি' (অভিপ্রেত হইলেও) উতাধীতং বিনশ্যতি—ইহার অর্থ 'আমার উদ্দেশ্যে অভিপ্রেত হইলেও বিনষ্ট হইয়া গেল অর্থাৎ আমার হইল না, অপরের হইল'।

অনুবাদ—'উতাধীতং বিনশ্যতি' ইহার অর্থ 'অপ্যাধ্যাতং বিনশ্যতি' (অভিপ্রেত বস্তুও নষ্ট হইয়া গেল); 'আধ্যাত' শব্দের অর্থ 'অভিপ্রেত'।

অথাপি পদপূরণঃ ॥ ৯ ॥

অথ (আর) [নূনম্ ইতি] ('নূনম্' এই নিপাতটী) পদপূরণঃ অপি (পদপূরণও করিয়া থাকে)।

'নূনং সা তে' ইত্যাদি বক্ষ্যমাণ মন্ত্রে 'নূনম্' এই নিপাতটী মাত্র পদপূরণ করিবার নিমিত্ত ব্যবহৃত হইয়াছে, ইহার বিশেষ কোনও অর্থ নাই।

অনুবাদ—আর, 'নূনম্' এই নিপাতটী পদপূরণও করিয়া থাকে।

॥ দ্বিতীয় পাদের দ্বিতীয় পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। উত শব্দোঽপ্যর্থে (স্বঃ স্বাঃ); উত অপি তথেতি ছন্দসি সমানার্থাঃ (দুঃ)।

২। ১ম সূত্র দ্রষ্টব্য। স্কন্দস্বামীর পাঠ 'অধীত'।

## তৃতীয় পরিচ্ছেদ

নূনং সা তে প্রতি বরং জরিত্রে দুহীয়দিন্দ্র দক্ষিণা মঘোনী।
শিক্ষা স্তোতৃভ্যো মাতিধগ্ ভগো নো বৃহদ্বদেম বিদথে সুবীরাঃ॥ ১॥

(ঋগ্বেদ ২।১১।২১—২।১৩।৯)

ইন্দ্র (হে ইন্দ্র) তে (তোমার) সা (সেই) মঘোনী (হিরণ্যধান্যাদি ধনযুক্তা) দক্ষিণা (দক্ষিণা) জরিত্রে (স্তুতিকারীকে) বরং (প্রার্থিত বস্তু) প্রতিদুহীয়ৎ (প্রদান করুক)[১]; স্তোতৃভ্যঃ (স্তুতিকারীদিগকে) [কামান্] (কাম্যবস্তুসমূহ) শিক্ষা (প্রদান কর); মা অতিধক্ (আমাদিগকে অতিক্রম করিও না, অর্থাৎ আমাদিগকে অর্থাদি প্রদান না করিয়া আর কাহাকেও প্রদান করিও না); নঃ (আমাদিগের) ভগঃ (ধন) [অস্তু] (হউক); সুবীরাঃ (শোভনবীরবিশিষ্ট হইয়া)[২] বিদথে (স্বীয় গৃহে)[৩] বৃহৎ (প্রভূত) বদেম (স্তুতি করিব)।

'নূনম্' এই নিপাতের পদপূরণার্থত্ব প্রদর্শন করিতেছেন। এই মন্ত্রে 'নূনম্' এই নিপাতটীর কোন অর্থ নাই, মাত্র পদপূরণ করিবার নিমিত্তই প্রযুক্ত হইয়াছে।[৪] সা তে দক্ষিণা—তোমার সেই দক্ষিণা অর্থাৎ তোমার যজ্ঞে যে দক্ষিণা প্রদান করা হইয়াছে।[৫] 'প্রতিদুহীয়ৎ'—একটী শব্দ; বেদে উপসর্গ ক্রিয়ার সহিত মিলিতই থাকিবে, এইরূপ নিয়ম নাই, শব্দান্তরের দ্বারা ব্যবহিতও থাকিতে পারে।[৬] 'প্রতিদুহীয়ৎ'—ইহার অর্থ 'প্রদান করুক'। দক্ষিণা বাস্তবিক অভিমত ফল প্রদান করে না, অভিমত ফল প্রদান করে দক্ষিণাযুক্ত কর্ম্ম, এখানে দক্ষিণার যে ফলদাতৃত্ব কথিত হইয়াছে তাহা গৌণভাবে।[৭] 'শিক্ষা স্তোতৃভ্যঃ'—

---

১। প্রতিদুহ্যাম্ (দুঃ); প্রতিদুহ্যাং প্রতিপাদয়ত্বিত্যর্থঃ (স্কঃ স্বাঃ)। হে ইন্দ্র যা দক্ষিণা স্তোতৃভ্যো দেয়া তে ত্বৎসম্বন্ধিনী মঘোনী ধনবতী জরিত্রে স্তোত্রে বরং শ্রেষ্ঠমভিমতমর্থং নূনং প্রতিদুহীয়ৎ ইদানীং প্রতিদোগ্ধি সম্পাদয়তীত্যর্থঃ তাদৃশীং দক্ষিণাং স্তোতৃভ্যোঽস্মভ্যং শিক্ষ প্রযচ্ছ—তোমার যে দক্ষিণা স্তুতিকারীর অভিমত অর্থ প্রদান করে, তুমি সেই দক্ষিণা আমাদিগকে প্রদান কর (সায়ণ)। That opulent don: tion which proceeds, Indra, from thee assuredly bestows upon him who praises thee the boon (which he desires)—Wilson.

২। শোভন পুত্রপৌত্রবিশিষ্ট হইয়া (সায়ণ); blessed with worthy descendents—Wilson. বীরবন্তো ভবেম পুত্রবন্তো যত্তপুত্রাঃ, অথ পুনঃ পুত্রবন্ত এব ততঃ কল্যাণবীরা ইতি সমস্তার্থঃ—'বীর' শব্দের অর্থ 'পুত্র', যদি পুত্র না থাকে; যদি পুত্র থাকে, ইহার অর্থ করিতে হইবে 'বীর্য্যবিশিষ্ট' (দুঃ)।

৩। যজ্ঞে (দুঃ, স্কঃ স্বাঃ)।

৪। নূনমিতি পদপূরণ এব (দুঃ); সায়ণের মতে নিপাতটী এখানে নিরর্থক নহে, ইহার অর্থ 'সংপ্রতি'।

৫। যা ত্বয়া যজ্ঞং কুর্ব্বন্নহং দাপিতঃ (স্কঃ স্বাঃ)।

৬। পাণিনি (১।৪।৮২)।

৭। কর্ম্মণো দক্ষিণাগুণকাৎ ফলপ্রাপ্তিস্তথাপি তু দক্ষিণায়ামুপচর্য্যতে (দুঃ)।

ইহার অর্থ 'স্তবকারীদিগকে কাম্যবস্তুসমূহ প্রদান কর'।[১] 'মাতিধক্'—আমাদিগকে অতিক্রম করিও না অর্থাৎ প্রথমে আমাদিগকে দেও, পরে অন্যকে দিবে, আমাদিগকে না দিয়া কাহাকেও দিও না।[২]

অনুবাদ—হে ইন্দ্র, তোমার সেই ধনবতী দক্ষিণা স্তুতিকারীকে প্রার্থিতবস্তু প্রদান করুক; স্তুতিকারীদিগকে কাম্যবস্তুসমূহ সম্যক্‌রূপে প্রদান কর; আমাদিগকে অতিক্রম করিও না; আমাদিগের ধন হউক; শোভনবীরবিশিষ্ট হইয়া স্বীয় গৃহে আমরা প্রভূত স্তুতি করিব।

সা তে প্রতিদুগ্ধাং বরং জরিত্রে ॥ ২ ॥

'সা তে প্রতি বরং জরিত্রে দুহীয়ৎ' (ইহার অর্থ সা তে প্রতিদুগ্ধাং বরং জরিত্রে)। তে (তোমার) সা (সেই দক্ষিণা) জরিত্রে (স্তুতিকারীকে) বরং (বর) প্রতিদুগ্ধাম্ (প্রদান করুক)।

এক্ষণে মন্ত্রোক্ত শব্দসমূহের অর্থ প্রদর্শন করিতেছেন। 'প্রতিদুহীয়ৎ' ইহার অর্থ 'প্রতিদুগ্ধাম্' (প্রতিপাদয়তু—প্রদান করুক)। ইহা লেট্ লকারের প্রথম পুরুষ একবচনের পদ; বেদে 'লোট্'-অর্থে লেট্ হয়।

অনুবাদ—'সা তে প্রতি বরং জরিত্রে দুহীয়ৎ'—ইহার অর্থ সা তে প্রতিদুগ্ধাং বরং জরিত্রে (তোমার সেই দক্ষিণা স্তুতিকারীকে বর প্রদান করুক)।

বরো বরয়িতব্যো ভবতি ॥ ৩ ॥

বরঃ (বর) বরয়িতব্যঃ (যাহা প্রার্থনা করা যায় তাহা) ভবতি (হয়)।

'বর' শব্দের অর্থ 'বরয়িতব্য' (ধেনুসুবর্ণাদি যাহা প্রার্থনা করা যায়); বৃ ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে 'অপ্' প্রত্যয় করিয়া (পাঃ ৩।৩।৫৭) শব্দটী নিষ্পন্ন হইয়াছে—ব্রিয়তে (প্রার্থ্যতে) হ্যসৌ ইতি বরঃ। 'বর' শব্দের অর্থ দক্ষিণারূপে দেয় ধেনুসুবর্ণাদি দ্রব্যও হইতে পারে।[৩]

অনুবাদ—বর বরয়িতব্য হয় অর্থাৎ 'বর' শব্দে প্রার্থনীয় বস্তু বুঝায়।

জরিতা গরিতা ॥ ৪ ॥

জরিতা=গরিতা (স্তবকারী)।

মূলে 'জরিত্রে' এই পদ আছে; জরিতৃ শব্দের চতুর্থীর একবচনে 'জরিত্রে' এবং প্রথমার একবচনে 'জরিতা' হয়। স্তুত্যর্থ জৃ ধাতুর উত্তর তৃচ্ করিয়া 'জরিতৃ' শব্দ এবং স্তুত্যর্থ

---

১। দ্বাদশসূত্র দ্রষ্টব্য।

২। মা অস্মান্ অতিহায় অতীত্য অন্যেভ্যো দেহীতি মা দা ইত্যর্থঃ। অস্মভ্যং তাবদ্দেহি ততোঽন্যেভ্যোঽপি দাস্যসি চেত্যভিপ্রায়ঃ (দুঃ)।

৩। দক্ষিণাত্বেন দীয়মানং ধেনু-সুবর্ণাদিকং ব্রিয়তে অনেনেতি করণব্যুৎপত্ত্যা বর ইত্যুচ্যতে (শ্রৌতপদার্থ-নির্বচন)।

গ ধাতুর উত্তর তৃচ্ প্রত্যয় করিয়া 'গরিতৃ' শব্দ নিষ্পন্ন হইয়াছে। কাজেই 'জরিতৃ' ও 'গরিতৃ' শব্দ সমানার্থক ; জরিতৃ ও গরিতৃ শব্দের প্রথমার একবচনে 'জরিতা' ও 'গরিতা'।

অনুবাদ—জরিতা=গরিতা ( স্তোতা বা স্তুতিকারক )।

দক্ষিণা মঘোনী মঘবতী ॥ ৫ ॥

দক্ষিণা মঘোনী—মঘবতী ( ধনবতী ) দক্ষিণা ( দক্ষিণা )।

পূজার্থক মহ্ ধাতুর উত্তর কনিন্ প্রত্যয় করিয়া 'মঘবন্' শব্দ নিষ্পন্ন হইয়াছে ( উ ১৫৭ ); ইহার ব্যুৎপত্তিগত অর্থ 'যাহার পূজা করা যায়'। মঘবন্ শব্দের স্ত্রীলিঙ্গে 'মঘোনী'। 'মঘোনী' শব্দের অর্থ নিরুক্তকার করিতেছেন 'মঘবতী' ( হিরণ্যধান্য প্রভৃতি ধনবিশিষ্টা )।

অনুবাদ—'দক্ষিণা মঘোনী'—ইহার অর্থ 'মঘবতী দক্ষিণা' ( ধনসংযুক্ত দক্ষিণা )।

মঘমিতি ধননামধেয়ং মংহতের্দানকর্ম্মণঃ ॥ ৬ ॥

মঘম্ ইতি ( 'মঘ' এই শব্দটী ) ধননামধেয়ম্ ( ধনের নাম ), দানকর্ম্মণঃ ( দানার্থক ) মংহতেঃ ( মংহ্ ধাতু হইতে নিষ্পন্ন )।

৫ম সূত্রে 'মঘবতী' শব্দ রহিয়াছে ; মঘ শব্দের উত্তর মতুপ্ প্রত্যয়ে 'মঘবৎ' শব্দ হয়, তাহার স্ত্রীলিঙ্গে মঘবতী। এক্ষণে 'মঘ' শব্দের অর্থ প্রদর্শন করিতেছেন। 'মঘ' শব্দের অর্থ 'ধন' ; দানার্থক 'মংহ্' ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে ঘঞর্থে 'ক' প্রত্যয় করিয়া এই শব্দটী নিষ্পন্ন।[১] 'দীয়তে অর্থিভ্যঃ' ( যাহা প্রার্থীদিগকে দেওয়া যায় )—ইহাই হইল 'মঘ' শব্দের ব্যুৎপত্তিগত অর্থ।

অনুবাদ—'মঘ' এই শব্দটী ধনের নাম, দানার্থক 'মংহ্' ধাতু হইতে নিষ্পন্ন।

দক্ষিণা দক্ষতেঃ সমর্ধয়তিকর্ম্মণো ব্যৃদ্ধং সমর্ধয়তীতি ॥ ৭ ॥

দক্ষিণা ( 'দক্ষিণা' শব্দে ) সমর্ধয়তিকর্ম্মণঃ ( 'বৃদ্ধি করে' এই অর্থের প্রকাশক ) দক্ষতেঃ ( 'দক্ষ' ধাতু হইতে নিষ্পন্ন ) ; ব্যৃদ্ধং ( বিগতবৃদ্ধিক অর্থাৎ ন্যূন কর্ম্মকে ) সমর্ধয়তি ( বৃদ্ধিসম্পন্ন করে ) ইতি ( ইহাই হইল 'দক্ষিণা' শব্দের অর্থ )।

মূলে 'দক্ষিণা' শব্দ রহিয়াছে, তাহার অর্থ প্রদর্শন করিতেছেন। দক্ষ ধাতুর অর্থ বৃদ্ধি করা ( দক্ষ বৃদ্ধৌ শীঘ্রার্থে চ, ভ্বা-আ ), ইহার উত্তর কর্ত্তৃবাচ্যে ইনন্ প্রত্যয় করিয়া ( উ ২০৮ ) শব্দটী নিষ্পন্ন হইয়াছে। ইহার ব্যুৎপত্তিগত অর্থ 'ব্যৃদ্ধং সমর্ধয়তি'—যাহা ব্যৃদ্ধ কর্ম্মের সমৃদ্ধি সাধন করে।[২] ব্যৃদ্ধ শব্দের অর্থ বিগত হইয়াছে ঋদ্ধি বা বৃদ্ধি যাহার, অর্থাৎ

---

১। ঘঞর্থে ক বিধানম্ ( ৩;৩।৫৮ বা ) ইত্যত্র পরিগণনস্য প্রায়িকত্বাৎ ক প্রত্যয়ে পৃষোদরাদিত্বাৎ লোপো ইকারস্য ঘকারশ্চ ( দেঃ )

২। হোতা আত্মানমেব যজ্ঞস্য দক্ষিণাভিঃ সমর্দ্ধয়তি ( তৈঃ সং ৬।৬।১ )।

ন্যূনতাসম্পন্ন (imperfect); যজ্ঞাদিকর্ম্মে কোনও ন্যূনতা বা ত্রুটী ঘটিলে দক্ষিণা সেই ন্যূনতার পূরণ করে এবং যজ্ঞাদিকর্ম্মের সমৃদ্ধিসাধন করে অর্থাৎ তাহার ফলদাতৃত্ব সম্পাদন করে।

অনুবাদ—'বৃদ্ধি করে' এই অর্থের প্রকাশক 'দক্ষ' ধাতু হইতে দক্ষিণা শব্দটী নিষ্পন্ন; ইহার অর্থ—বিগতবৃদ্ধিক (ন্যূন) কর্ম্মকে যাহা সমৃদ্ধ করে।

অপি বা প্রদক্ষিণাগমনাদ্দিশমভিপ্রেত্য ॥ ৮ ॥

অপি বা (অথবা) [১] প্রদক্ষিণাগমনাৎ (প্রদক্ষিণপূর্ব্বক আগমন করে বলিয়া) দিশম্ (দিক্) অভিপ্রেত্য (লক্ষ্য করিয়া) [দক্ষিণা দক্ষিণেত্যুচ্যতে] (দক্ষিণাকে দক্ষিণা বলিয়া অভিহিত করা হয়)।

দক্ষিণার দক্ষিণাত্ব কোথায় তাহা প্রকারান্তরে বলিতেছেন। দক্ষিণা প্রদক্ষিণপূর্ব্বক আগমন করে এবং দক্ষিণ দিকেই আগমন করে, এই দক্ষিণ দিকের প্রতি লক্ষ্য রাখিয়াই অর্থাৎ দক্ষিণার দক্ষিণ দিকের সহিত সম্বন্ধ নিশ্চয় করিয়াই তাহাকে দক্ষিণা বলিয়া অভিহিত করা হয়। দক্ষিণা প্রদক্ষিণ করে এবং দক্ষিণ দিকে আগমন করে, এই সমস্ত কথার অর্থ বুঝিতে হইলে যজ্ঞে দক্ষিণানয়নের নিয়ম কি তাহা আমাদিগকে বুঝিবার চেষ্টা করিতে হইবে। দুর্গাচার্য্য বলেন—সাহি দক্ষিণস্যাং বেদিশ্রোণাবগ্রেণ গার্হপত্যং জঘনেন সদো দক্ষিণেনাগ্নীধ্রীয়ং গত্বান্তর্বেদি স্থিত্বান্তরেণ চাত্বালোৎকরৌ আগ্নীধ্রং চোৎসৃজ্যমানা গচ্ছতি [২] (সাহি দক্ষিণা উৎসৃজ্যমানা সতী দক্ষিণস্যাং বেদিশ্রোণৌ গচ্ছতি আগ্নীধ্রঞ্চ গচ্ছতি। কথংকেন কেন প্রদেশেন গচ্ছতি তদাহ—অগ্রেণ গার্হপত্যং গার্হপত্যস্য পূর্ব্বদিগ্‌ভাগেন জঘনেন সদঃশালায়াঃ মধ্যদেশেন দক্ষিণেন আগ্নীধ্রীয়ম্ আগ্নীধ্রীয়ধিষ্ণ্যস্য দক্ষিণদিগ্‌ভাগেন গত্বা অন্তর্বেদি মহাবেদি মধ্যে স্থিত্বা চাত্বালোৎকরৌ অন্তরেণ চাত্বালোৎকরয়োঃ মধ্যেন প্রবিশ্য দক্ষিণস্যাং বেদিশ্রোণৌ আগ্নীধ্রং ব্রহ্মসহকারিণঃ অগ্নীন্নামকস্য ঋত্বিজঃ সবিধে গচ্ছতি)। ইহার অর্থ যাহা বুঝিয়াছি তাহা এই—যজমান দক্ষিণা দিলে তাহা গার্হপত্য অগ্নির পূর্ব্ব দিক্ দিয়া সদঃশালার মধ্যদেশ দিয়া আগ্নীধ্রীয়ের দক্ষিণ দিক্ দিয়া গমনপূর্ব্বক মহাবেদি মধ্যে অবস্থান করিয়া চাত্বাল ও উৎকর নামক স্থানদ্বয়ের মধ্য দিয়া দক্ষিণ বেদিশ্রোণিতে যায়, পরে ব্রহ্মার সহকারী আগ্নীধ্র বা অগ্নীৎ-নামক ঋত্বিকের নিকটে যায়।[৩] স্কন্দস্বামী বলেন 'অপি বা

---

১। অপীত্যথেত্যস্যার্থে (নিঃ বিঃ)।

২। নয়ত্যগ্রেণ গার্হপত্যং জঘনেন সদস্তামুদীচীরুৎসৃজন্ত্যন্তরা চাত্বালং চাগ্নীধ্রঞ্চ (মৈঃ সং ৪।৮।২।৩)।

৩। গার্হপত্য—শ্রৌত অগ্নি যাহা গৃহস্থের অগ্ন্যাগারে দিবারাত্রি প্রজ্বলিত থাকে; গার্হপত্যের সমীপে যজমান-পত্নীর আসন থাকে। সদঃ—সদোমণ্ডপ বা সদঃশালা, মহাবেদির পশ্চিমাংশে সদঃ নির্ম্মিত হয়। আগ্নীধ্রীয়—মহাবেদির উত্তর সীমায় নির্ম্মিত মণ্ডপের মধ্যে অবস্থিত ধিষ্ণ্য। চাত্বাল—মহাবেদির উত্তরে গর্ত্ত খুঁড়িয়া সেই গর্ত্তের




দানকালে দক্ষিণস্যাং বেদিশ্রোণ্যাম্ অগ্রেণ গার্হপত্যং দক্ষিণেন সদো দক্ষিণা আনীয়তে। ততঃ প্রদক্ষিণাগমনাদ্দিশং দক্ষিণামভিপ্রেত্য তৎসম্বন্ধাদ্ দক্ষিণেতি' (দক্ষিণা দানের সময় গার্হপত্যের পূর্ব্ব দিক্ দিয়া এবং সদঃশালার দক্ষিণ দিক্ দিয়া দক্ষিণ বেদিশ্রোণিতে দক্ষিণা আনীত হয়, প্রদক্ষিণপূর্ব্বক দক্ষিণ দিকে আগমন হেতু দিক্-সম্বন্ধে দক্ষিণার দক্ষিণাত্ব)। শ্রৌতপদার্থনির্ব্বচনকার বলেন 'পূর্ব্বমেব চাত্বালোৎকরয়োর্মধ্যেন প্রবেশ্য সদো দক্ষিণভাগে

---

মাটিতে উত্তরবেদি নির্ম্মিত হয়, এই গর্ত্তের নাম চাত্বাল। উৎকর—বেদির উত্তরে স্তূপীকৃত মৃত্তিকা, ইহা আবর্জ্জনা ফেলিবার স্থান। মহাবেদি—প্রাচীনবংশের পূর্ব্ব দিকে নির্ম্মিত বৃহদাকার বেদি। দক্ষিণ বেদিশ্রোণি—আহবনীয়ায়তনের পশ্চিম দিকে শঙ্কু (খুঁটি) নিখাত হয়, তাহার দক্ষিণ দিকে আর একটী শঙ্কু থাকে, এই শঙ্কুস্থানকে দক্ষিণ শ্রোণি বলে। আগ্নীধ্র—ব্রহ্মার সহকারী ঋত্বিক্, ইঁহার অন্য নাম অগ্নীৎ। (৺রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয়ের ঐতরেয় ব্রাহ্মণ এবং শ্রৌতপদার্থনির্ব্বচন নামক গ্রন্থ দ্রষ্টব্য)।

দক্ষিণা স্থাপিতা ভবতি' ( পূর্ব্বেই চাত্বাল ও উৎকরের মধ্য দিয়া সদঃশালায় দক্ষিণা আনা হয় এবং সদঃশালার দক্ষিণে দক্ষিণা স্থাপিত হয় )। এই সমস্ত কথা হইতে স্থূলভাবে এই বুঝা যায় যে, দক্ষিণাদানের সময় যজমান দক্ষিণা দিলে তাহা নিয়া যজ্ঞভূমির বিভিন্ন স্থানে যাওয়া হইত এবং পরিশেষে তাহা দক্ষিণ দিকে ( বেদিশ্রোণিরই হউক, অথবা সদঃশালারই হউক ) রাখা হইত। দক্ষিণা যজ্ঞভূমি প্রদক্ষিণ করে, প্রদক্ষিণ করিয়া দক্ষিণ দিকেই আসে—এই দক্ষিণ দিকের সহিত সম্বন্ধ-নিবন্ধনই দক্ষিণাকে দক্ষিণা বলিয়া অভিহিত করা হয়। নিরুক্ত-বিবৃতিকার আলোচ্য সূত্রটীকে 'অপি বা প্রদক্ষিণাগমনাৎ' এবং 'দিশমভিপ্রেত্য' এই দুই সূত্রে বিভক্ত করেন। তাঁহার মতে 'অপি বা প্রদক্ষিণাগমনাৎ'—ইহার অর্থ 'অথবা ঋত্বিক্ দক্ষিণা গ্রহণ করিয়া সমীপবর্ত্তী অগ্নিকে প্রদক্ষিণ করেন বলিয়া দক্ষিণার দক্ষিণাত্ব' ;[১] 'দিশমভিপ্রেত্য'—ইহার অর্থ 'গার্হপত্যাদি স্থান দিয়া দক্ষিণ দিকে ( বেদিশ্রোণিতে ) দক্ষিণার আগমন হয় বলিয়া দক্ষিণদিকের সহিত সম্বন্ধবশতঃ দক্ষিণার দক্ষিণাত্ব'।

অনুবাদ—অথবা প্রদক্ষিণপূর্ব্বক আগমন হেতু দিকের প্রতি লক্ষ্য রাখিয়া ( অর্থাৎ দিক্ সম্বন্ধে ) দক্ষিণার দক্ষিণাত্ব অভিহিত করা হয়।

দিগ্‌ঘস্তপ্রকৃতিঃ ॥ ৯ ॥

দিক্ ( দক্ষিণা দিক্—দক্ষিণ দিক্, এইরূপ যে প্রয়োগ তাহা ) হস্তপ্রকৃতিঃ ( হস্তরূপ কারণ-বিশিষ্ট )।

দক্ষিণা দিক্ ( দক্ষিণ দিক্ )—এইরূপ প্রয়োগে আমরা 'দিক্' এই পদের সহিত 'দক্ষিণা' এই পদের সম্বন্ধ দেখিতে পাই। নিরুক্তকার বলিতেছেন ইহার প্রকৃতি অর্থাৎ মূল কারণ বা নিদান হইতেছে হস্ত। প্রজাপতি প্রজা সৃষ্টি করিয়া পূর্ব্বমুখ হইয়া দাঁড়াইলে তাঁহার দক্ষিণ হস্ত যে দিকে ছিল সেই দিকই 'দক্ষিণা দিক্' ( দক্ষিণ দিক্ ) হইল। দক্ষিণ হস্তের সহিত সম্বন্ধ-বিশিষ্ট দিক্‌ই দক্ষিণ দিক্।[২]

অনুবাদ—'দক্ষিণা' দিক্ ( দক্ষিণ দিক্ )—এইরূপ যে প্রয়োগ, তাহার মূল কারণ ( দক্ষিণ ) হস্ত।

দক্ষিণো হস্তো দক্ষতেরুৎসাহকর্ম্মণো দাশতের্বা স্যাদ্দানকর্ম্মণঃ ॥ ১০ ॥

দক্ষিণঃ হস্তঃ ( 'দক্ষিণ হস্ত' এই স্থলে ) [ দক্ষিণঃ ] ( দক্ষিণ শব্দ ) উৎসাহকর্ম্মণঃ

---

১। গৃহীত দক্ষিণস্ত্বৃত্বিজোঽদূরেণাগ্নিং প্রদক্ষিণেন গমনাদিয়ং দক্ষিণা।
'Or else it may be so called from circumambulating' ( লক্ষ্মণস্বরূপ )।

২। প্রজাপতের্হি প্রজাঃ সৃষ্ট্বা প্রাঙ্‌মুখস্য দক্ষিণো যতো বভূব সা দক্ষিণহস্তসম্বন্ধাদ্দক্ষিণা ( স্কঃ স্বাঃ )। প্রাঙ্‌মুখস্য প্রজাপতের্দক্ষিণহস্তো বভূব সা দক্ষিণাদিগভবদিত্যাম্নায়তে' ( নিঃ বিঃ )।

( উৎসাহার্থক ) দক্ষতেঃ ( দক্ষধাতু হইতে ) বা ( অথবা ) দানকর্ম্মণঃ ( দানার্থক ) দাশতেঃ ( দাশধাতু হইতে ) [ নিষ্পন্নঃ ] ( নিষ্পন্ন হইয়াছে )।

দক্ষিণঃ হস্তঃ ( দক্ষিণ হস্ত )—এই স্থলে দক্ষিণ শব্দ উৎসাহার্থক দক্ষধাতুর উত্তর ইনন্ প্রত্যয় করিয়া ( উ ২০৮ ) নিষ্পন্ন হইতে পারে। ইহার অর্থ হইবে 'উৎসাহযুক্ত'। দেখা যায় দক্ষিণ হস্ত বাম হস্ত হইতে অধিকতর উৎসাহসম্পন্ন—দক্ষিণ হস্ত দ্বারা কার্য্য যেরূপ শীঘ্র সম্পন্ন করা যায়, বাম হস্তের দ্বারা সেইরূপ পারা যায় না।[1] দানার্থক দাশধাতু হইতেও দক্ষিণ শব্দের নিষ্পত্তি ( পৃষোদরাদিত্বাৎ ) হইতে পারে। অর্থ হইবে 'যাহা দ্বারা দান করা যায়'। দেখা যায়, লোকে যাহা কিছু দান করে, দক্ষিণ হস্তের দ্বারাই করে,[2] বাম হস্তের দ্বারা করে না।

অনুবাদ—দক্ষিণঃ হস্তঃ ( দক্ষিণ হস্ত )—এই স্থলে দক্ষিণ শব্দ উৎসাহার্থক দক্ষধাতু হইতে অথবা দানার্থক দাশধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে।

## হস্তো হন্তেঃ প্রাশুর্হননে ॥ ১১ ॥

হস্তঃ ( 'হস্ত' শব্দ ) হন্তেঃ ( হন্ ধাতু হইতে ) [ নিষ্পন্নঃ ] ( নিষ্পন্ন হইয়াছে ); [ হস্তঃ ] ( হস্ত ) হননে-( হননকার্য্যে ) প্রাশুঃ ( ক্ষিপ্র )।

'দক্ষিণঃ হস্তঃ'—এই সূত্রস্থ হস্ত শব্দের নির্ব্বচন প্রদর্শন করিতেছেন। হন্ ধাতুর উত্তর তন্ প্রত্যয় করিয়া হস্ত শব্দ ( পৃষোদরাদিত্বাৎ ) নিষ্পন্ন।[3] ইহার অর্থ—যাহা দ্বারা হনন বা বধ করা যায়। অন্য অঙ্গের দ্বারাও বধ করা যায় বটে, কিন্তু হস্তের দ্বারা ক্ষিপ্র বা তাড়াতাড়ি বধ করা যায়—এই নিমিত্ত হস্তের হস্তত্ব বা হন্তৃত্ব।[4]

অনুবাদ—'হস্ত' শব্দ হন্ ধাতু হইতে নিষ্পন্ন, হস্ত হনন কার্য্যে ক্ষিপ্র।

## দেহি স্তোতৃভ্যঃ কামান্ ॥ ১২ ॥

( 'শিক্ষা স্তোতৃভ্যঃ' ইহার অর্থ—দেহি স্তোতৃভ্যঃ কামান্ ) স্তোতৃভ্যঃ ( স্তুতিকারীদিগকে ) কামান্ ( কাম্যবস্তুসমূহ ) দেহি ( দান কর )।

মন্ত্রের প্রথম দুই চরণের ব্যাখ্যা করিয়া নিরুক্তকার এখন তৃতীয় ও চতুর্থ চরণের ব্যাখ্যা করিতেছেন। শিক্ষা স্তোতৃভ্যঃ—ইহার অর্থ 'দেহি স্তোতৃভ্যঃ কামান্' ( যাহারা তোমার স্তব করে তাহাদিগকে কাম্যবস্তুসমূহ প্রদান কর )। 'শিক্ষ' এই ক্রিয়াপদের অর্থ 'প্রযচ্ছ'

---

১। স হ্যুৎসাহবান্ ভবতি কর্ম্মসু ন তথা সব্যঃ ( দুঃ )।

২। তেন হি দীয়তে যদ্দেয়ম্ ( স্কঃ স্বাঃ )।

৩। উণাদিসূত্রকার হস্ ধাতু হইতে হস্ত শব্দের নিষ্পত্তি করেন ( উ ৩৬৬ )।

৪। নম্বন্যেনাপি কেনচিদঙ্গেন হন্যতে এব যো হন্তব্যো ভবতি। সত্যং হন্যতে, অয়মেব তু প্রাশুঃ শীঘ্র ইত্যর্থঃ ( দুঃ )।

(দেও) ;[1] দানার্থক শিক্ষ্ ধাতুর লোট্ মধ্যমপুরুষ একবচনের রূপ। 'আকার' হইয়াছে 'দ্ব্যচোঽতস্তিঙঃ' এই সূত্রানুসারে (পাণিনি ৬।৩।১৩৫)।

অনুবাদ—'শিক্ষা স্তোতৃভ্যঃ'—ইহার অর্থ 'দেহি স্তোতৃভ্যঃ কামান্' (স্তুতিকারকদিগকে কাম্যবস্তুসমূহ প্রদান কর)।

মাস্মানতিদংহীর্মাস্মানতিহায় দাঃ ॥ ১৩ ॥

মা অস্মান্ অতিদংহীঃ=মা অস্মান্ অতিহায় দাঃ। অস্মান্ (আমাদিগকে) অতিহায় (অতিক্রম করিয়া) মা দাঃ (দিও না)।

মন্ত্রে রহিয়াছে 'মাতিধক্'; নিরুক্তকার তাহার অর্থ করিলেন 'মা অস্মান্ অতিদংহীঃ'; 'মা অস্মান্ অতিদংহীঃ' ইহার অর্থ আবার করিলেন 'মা অস্মান্ অতিহায় দাঃ'। মাতিধক্=মা+অতি+অধক্। 'মা' একটী নিষেধার্থক অব্যয়; 'অধক্' পদটী বৈদিক; দহ্ ধাতুর লুঙের মধ্যমপুরুষ একবচনে 'অধাক্ষীঃ' না হইয়া 'অধক্' হইয়াছে (পাঃ ২।৪।৮০); 'মা' যোগে 'অধক্' পদের অকার লোপ পাইয়াছে (পাঃ ৬।৪।৭৭); লুঙ্ হইয়াছে লোটের অর্থে (পাঃ ৩।৩।১০৫)। দহ্ ধাতুর অর্থ 'ভস্মীকরণ' কিন্তু এখানে ইহার অর্থ 'দান করা', অতি উপসর্গের অর্থ 'অতিক্রম করিয়া'। কাজেই 'মাতিধক্' ইহার অর্থ 'অতিক্রম করিয়া দান করিও না'। 'অতিদংহীঃ' এই পদটী অতি+দংহ্ ধাতুর লুঙের মধ্যমপুরুষ একবচনের পদ। 'মা অস্মান্ অতিদংহীঃ'—ইহার অর্থও আমাদিগকে অতিক্রম করিয়া দান করিও না। 'দংহ্' ধাতু পাণিনীয় নহে; মুগ্ধবোধে 'দংহ্' ধাতু আছে, ধাতুটী কিন্তু চুরাদিগণীয় এবং ইহার অর্থ 'দীপ্তি পাওয়া' এবং 'ভস্মীভূত করা'। নিরুক্তকার 'দংহ্' ধাতু প্রয়োগ করিয়াছেন দানার্থে। মা অতিদংহীঃ (মা অতি অদংহীঃ)=মা অতিহায় দাঃ (মা অতিহায় অদাঃ); 'অদাঃ' দা ধাতুর লুঙের মধ্যমপুরুষ একবচনের পদ। 'অতিহায়' পদের অর্থ 'অতিক্রম করিয়া'।

অনুবাদ—মাতিধক্=মা অস্মান্ অতিদংহীঃ=মা অস্মান্ অতিহায় দাঃ (আমাদিগকে অতিক্রম করিয়া দান করিও না)।

ভগোনোঽস্তু বৃহদ্বদেম স্বে বেদনে ॥ ১৪ ॥

ভগঃ নঃ=ভগঃ (ধন) নঃ (আমাদিগের) অস্তু (হউক); বৃহৎ বদেম বিদথে=বৃহৎ (প্রভূতরূপে) বদেম (স্তব করিব) স্বে (স্বীয়) বেদনে (গৃহে)।

মন্ত্রে আছে (৩১)—ভগো নঃ, ইহার অর্থ 'আমাদিগের ভগ (ধন) হউক'; অস্তু এই ক্রিয়া পদটী উহ্য আছে, ইহারই কর্তৃপদ ভগঃ। 'বৃহদ্বদেম বিদথে' এই স্থলে 'বিদথে' পদের অর্থ করিলেন 'স্বে বেদনে' (স্বীয়গৃহে)। বিদ্ (লাভ করা) ধাতুর উত্তর অধিকরণ

১। শিক্ষতির্দানকর্ম্মা পঠিত ইতি স্কন্দস্বামিভাষ্যম্ (দেঃ)।

বাচ্যে 'অনট্' প্রত্যয় করিয়া ( পাঃ ৩৷৩৷১১৭ ) 'বেদন' এবং 'অথ' প্রত্যয় করিয়া ( উ ৩৯৩, ৩৯৫ ) 'বিদথ' শব্দ নিষ্পন্ন। উভয় শব্দের অর্থই 'গৃহ'—যেখানে সুখ লাভ করা যায় ( বিন্দতে লভতে সুখমস্মিন্নিতি )।[1]

অনুবাদ—ভগো নঃ—ভগো নোঽস্তু ( আমাদিগের ধন হউক ), বৃহদ্বদেম বিদথে—বৃহদ্বদেম স্বে বেদনে ( স্বীয় গৃহে আমরা প্রভূত স্তব করিব )।

ভগো ভজতেঃ ॥ ১৫ ॥

ভগঃ ( 'ভগ' এই শব্দটী ) ভজতেঃ ( ভজ ধাতু হইতে ) [ নিষ্পন্নঃ ] ( নিষ্পন্ন হইয়াছে )।

'ভগ' শব্দের অর্থ প্রদর্শন করিতেছেন। 'ভজ' ধাতুর অর্থ 'সেবা করা',—ইহার উত্তর 'ঘ' প্রত্যয় করিয়া ( পাঃ ৩৷৩৷১১৮ ) 'ভগ' শব্দ নিষ্পন্ন। ইহার অর্থ 'ধন'—ভোগার্থিগণ ধনের সেবা করেন, অথবা ধনের নিমিত্ত ধনশালী ব্যক্তিগণ সেবিত হন।[2]

অনুবাদ—'ভগ' শব্দটী 'ভজ' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে।

বৃহদিতি মহতো নামধেয়ম্ ॥ ১৬ ॥

বৃহৎ ইতি ( 'বৃহৎ' এই শব্দটী ) মহতঃ ( মহতের ) নামধেয়ম্ ( নাম )।

মন্ত্রস্থ 'বৃহৎ' শব্দের অর্থ প্রদর্শন করিতেছেন। 'বৃহৎ মহতের নাম'—ইহার অর্থ বৃহৎ শব্দ ও মহৎ শব্দ একার্থক, ইহারা পর্য্যায় শব্দ অর্থাৎ 'বৃহৎ' বলিলেও যাহা বুঝায় 'মহৎ' বলিলেও তাহা বুঝায়। বৃহ্ ( বৃদ্ধ্যর্থক ) ও মহ্ ( পূজার্থক ) ধাতুর উত্তর অতি প্রত্যয় করিয়া ( উ ২৪১ ) 'বৃহৎ' ও 'মহৎ' শব্দ নিষ্পন্ন হইয়াছে; উভয়েরই অর্থ বিপুল, প্রভূত, পূজাস্পদ ইত্যাদি।

অনুবাদ—'বৃহৎ' এই শব্দটী মহতের নাম।

পরিবৃঢ়ং ভবতি ॥ ১৭ ॥

[ যৎ বৃহৎ তৎ ] ( যাহা বৃহৎ তাহা ) পরিবৃঢ়ং ( বৃদ্ধিসম্পন্ন বা প্রভুত্ববিশিষ্ট ) ভবতি ( হয় )।

'বৃহৎ' শব্দের ধাতুগত অর্থ প্রদর্শন করিতেছেন। 'বৃহৎ' শব্দটী বৃদ্ধ্যর্থক 'বৃহ্' ধাতু হইতে নিষ্পন্ন, ইহা বলা হইয়াছে। ইহার অর্থ 'পরিবৃঢ়'। 'পরিবৃঢ়' শব্দটী ও বৃহ্ ধাতু

---

১। বিদথ শব্দের অর্থ দুর্গাচার্য্য, স্কন্দস্বামী ও সায়ণ করিয়াছেন 'যজ্ঞ'। বিদ জ্ঞানে, বিদ বিচারণে, বিদ লাভে, বিদ সত্তায়াম্। রুদিবিদিভ্যাং ঙিৎ—ইতি অথ প্রত্যয়ঃ। জ্ঞায়তে হি যজ্ঞঃ বিচার্য্যতে হি বিদ্বদ্ভিঃ লভতে হি দক্ষিণাদিরত্র ভাবয়ত্যনেন ফলম্ ( দেঃ )।

২। ভজ্যতে সেব্যতে ভোগার্থিভিঃ, যদ্বা সেব্যতেঽনেন হেতুনা তদ্বান্ ( দেঃ )।

হইতে নিষ্পন্ন ( পরি+বৃহ্+ক্ত ); ধাতু ধরিয়া অর্থ করিলে ইহার অর্থ হয় বৃদ্ধিসম্পন্ন।[১] ইহার কিন্তু একটী বিশেষ অর্থ আছে, তাহা হইতেছে 'প্রভু বা প্রভাববিশিষ্ট' ( পা ৭।২।২১ )। বৃহৎ শব্দের সহিত এই অর্থও অসম্বদ্ধ নহে—দেখা যায়, যাহা কিছু বৃহৎ তাহা প্রভুত্ববিশিষ্ট বা শ্রেষ্ঠ বলিয়া পরিগণিত।

অনুবাদ—যাহা বৃহৎ তাহা বৃদ্ধিসম্পন্ন বা প্রভুত্ববিশিষ্ট।

বীরবন্তঃ কল্যাণবীরাঃ বা ॥ ১৮ ॥

সুবীরাঃ—বীরবন্তঃ ( বীরবিশিষ্ট ) বা ( অথবা ) কল্যাণবীরাঃ ( কমনীয়বীরবিশিষ্ট )।

মূলে আছে 'সুবীরাঃ'; এই পদের মধ্যে যে 'সু' পদটী রহিয়াছে তাহা 'মতুপ্' প্রত্যয়ের অর্থে প্রকৃতির ( বীরশব্দের ) পূর্ব্বে প্রযুক্ত প্রত্যয়বিশেষ।[২] কাজেই 'সুবীরাঃ'—এই পদের অর্থ 'বীরবন্তঃ' ( বীরবিশিষ্ট, বীর+মতুপ্—বীরবৎ, ইহার বহুবচনে 'বীরবন্তঃ' )। অথবা 'সু' এই পদটী অভিপূজিত বা প্রশস্ত অর্থে নিপাত, বীরশব্দের সহিত ইহার বহুব্রীহি সমাস হইয়াছে—সু শোভনাঃ বীরাঃ যেষাং তে ( যাহাদের বীরগণ শোভন অর্থাৎ সৌন্দর্য্যসম্পন্ন )। শোভন, সুন্দর, কমনীয়, কল্যাণ প্রভৃতি শব্দ একার্থক;[৩] কাজেই সুবীরাঃ—শোভনবীরাঃ—কল্যাণবীরাঃ।

অনুবাদ—সুবীরাঃ—বীরবন্তঃ ( বীরবিশিষ্ট ) অথবা কল্যাণবীরাঃ ( কমনীয় বীর সমন্বিত )।

বীরো বীরয়ত্যমিত্রান্ ॥ ১৯ ॥

বীরঃ ( বীর ) অমিত্রান্ ( শত্রুদিগকে ) বীরয়তি ( বিক্ষিপ্ত বা বিকম্পিত করেন )।

'বীর' শব্দের ব্যুৎপত্তিগত অর্থ প্রদর্শন করিতেছেন। বি+ঈর্ ধাতুর উত্তর অচ্ প্রত্যয় করিয়া 'বীর' শব্দ নিষ্পন্ন হইয়াছে। চুরাদি ঈর্ ধাতুর অর্থ 'ক্ষেপণ', অদাদি ঈর্ ধাতুর অর্থ 'কম্পন'। অদাদি 'ঈর্' ধাতু হইতে পদটী নিষ্পন্ন করিতে হইলে ধাতুটীকে অন্তর্ভাবিত ণিজর্থ ( যাহার মধ্যে ণিচ্ প্রত্যয়ের অর্থ অন্তর্ভূত রহিয়াছে ) বলিয়া ধরিতে হইবে। 'বীর' শব্দের অথ হইবে 'অমিত্রান্ বিবিধম্ ঈরয়তি'—যিনি বিবিধরূপে অমিত্র বা শত্রুদিগকে ক্ষেপণ করেন ( disperses ), অথবা বিবিধরূপে যিনি অমিত্র বা শত্রুদিগকে কম্পিত করেন।

---

১। পরিবৃঢ়ং বৃহ বৃদ্ধৌ পরিবৃদ্ধম্ ( স্কঃ স্বাঃ )।

২। কিঞ্চ যুষ্মদনুগ্রহাচ্চ সুবীরা বীরবন্তো ভবেম। এবময়ং মত্বর্থীয়ঃ সুঃ ( দুঃ )। সু শব্দের প্রত্যয়রূপে প্রকৃতির পূর্ব্বে প্রয়োগ লৌকিক সংস্কৃতে ত নাইই, বেদেও বিরল। 'মত্বর্থযোঃ পুরস্তাৎপ্রয়োগস্ত লোকে সর্ব্বথাঽভাবো বেদেঽপি কাচিৎকত্বমেবেতি ( নিঃ বিঃ )।

৩। কল্যাণং কমনীয়ং ভবতি, কল্যাণবর্ণং সুবর্ণম্ ( নিঃ ২।১।৬ )।

অনুবাদ—বীর শত্রুদিগকে বিক্ষিপ্ত বা বিকম্পিত করেন [ এই জন্যই বীরের বীরত্ব ]।

বেতের্বা স্যাদ্‌গতিকর্ম্মণঃ ॥ ২০ ॥

বা ( অথবা ) গতিকর্ম্মণঃ ( গত্যর্থক ) বেতেঃ ( বী ধাতু হইতে ) স্যাৎ ( বীরশব্দের নিষ্পত্তি হইতে পারে )।

গত্যর্থক 'বী' ধাতুর উত্তর রক্ প্রত্যয় ( উ ১৭০ ) করিয়াও 'বীর' শব্দ নিষ্পন্ন হইতে পারে। অর্থ হইবে, বেতি গচ্ছত্যসৌ অভিমুখং শত্রূন্[১]—যিনি শত্রুদিগের অভিমুখে গমন করেন।

অনুবাদ—অথবা গত্যর্থক 'বী' ধাতু হইতে বীরশব্দের নিষ্পত্তি হইতে পারে।

বীরয়তের্বা ॥ ২১ ॥

বা ( অথবা ) বীরয়তেঃ ( বীর্ ধাতু হইতে ) [ স্যাৎ ] ( বীর শব্দের নিষ্পত্তি হইতে পারে )।

চুরাদি আত্মনেপদী একটা 'বীর্' ধাতু আছে, ইহার অর্থ বিক্রান্ত বা বিক্রমবান্ হওয়া; ইহার উত্তর অচ্ প্রত্যয় করিয়াও 'বীর' শব্দ নিষ্পন্ন হইতে পারে। অর্থ হইবে 'বিক্রান্তোঽসৌ ভবতি'—যিনি বিক্রান্ত বা বিক্রমবান্ ( পরাক্রমশালী ) হন।

অনুবাদ—অথবা 'বীর্' ধাতু হইতে বীর শব্দের নিষ্পত্তি হইতে পারে।

সীমিতি পরিগ্রহার্থীয়ো বা পদপূরণো বা ॥ ২২ ॥

সীম্ ইতি ( 'সীম্' এই নিপাতটী ) পরিগ্রহার্থীয়ঃ বা ( হয় পরিগ্রহরূপ অর্থ বুঝাইয়া থাকে ) পদপূরণঃ বা ( আর না হয় পদপূরণ করিয়া থাকে )।

পরিগ্রহ শব্দের অর্থ সর্ব্বগ্রহণ। সর্ব্বগ্রহণ বুঝাইতে অর্থাৎ 'সর্ব্বতঃ' এই অর্থে[২] 'সীম্' এই নিপাতের প্রয়োগ হয়; কোন স্থলে 'বা' ইহার কোন অর্থ ই নাই, মাত্র পদপূরণই করিয়া থাকে।

অনুবাদ—'সীম্' এই নিপাতটী হয় পরিগ্রহ-( সর্ব্বগ্রহণ )রূপ অর্থ বুঝাইতে অর্থাৎ 'সর্ব্বতঃ' এই অর্থে প্রযুক্ত হয়, অথবা পদপূরণ করিয়া থাকে।

প্রসীমাদিত্যোঽসৃজৎ[৩]—প্রাসৃজদিতি বা প্রাসৃজৎ সর্ব্বত ইতি বা ॥ ২৩ ॥

প্রসীমাদিত্যোঽসৃজৎ—[ আদিত্যঃ ] প্রাসৃজদিতি বা, প্রাসৃজৎ সর্ব্বত ইতি বা। আদিত্যঃ

---

১। গচ্ছত্যমিত্রান্ প্রতি ( স্কঃ স্বাঃ ) ২। সর্ব্বত ইত্যর্থকঃ ( নিঃ বিঃ )।

৩। ঋগ্বেদ ২।২৮।৪; সম্পূর্ণ মন্ত্রটী এই—প্রসীমাদিত্যোঽসৃজদ্বিধর্ত্তা। ঋতং সিন্ধবো বরুণস্য যন্তি। ন শ্রাম্যন্তি ন বিমুচন্ত্যেতে বয়ো ন পপ্তূ রঘুয়া পরিজ্মন্॥

( সূর্য্যঃ ) [ রশ্মীন্ ] ( রশ্মিসমূহ ) প্রাসৃজৎ ( প্রেরণ করেন ) ইতি বা ( হয় ইহা ), আদিত্যঃ ( সূর্য্য ) [ রশ্মীন্ ] ( রশ্মিসমূহ ) সর্ব্বতঃ ( সর্ব্বদিকে ) প্রাসৃজৎ ( প্রেরণ করেন ) ইতি বা ( আর না হয় ইহা )।

'সীম্' এই নিপাতের পরিগ্রহার্থে এবং পদপূরণার্থে প্রয়োগ একই উদাহরণের দ্বারা প্রদর্শন করিতেছেন। প্রসীম্ আদিত্যঃ অসৃজৎ—আদিত্যঃ সীং প্রাসৃজৎ। 'প্র' উপসর্গ ও 'অসৃজৎ' ক্রিয়া পরস্পর ব্যবহিত রহিয়াছে, বেদে ইহা দোষের নহে ( পাঃ ১।৪।৮২ )। 'প্রাসৃজৎ'—ইহার অর্থ বিসৃজতি ( প্রেরণ করেন ), ইহার কর্ম্মপদ 'রশ্মীন্' উহ্য আছে। 'আদিত্য সীং প্রাসৃজৎ'—ইহার অর্থ 'আদিত্য রশ্মিসমূহ প্রেরণ করেন' এইরূপও হইতে পারে, 'আদিত্য রশ্মিসমূহ সর্ব্বদিকে প্রেরণ করেন' এইরূপও হইতে পারে। প্রথম পক্ষে 'সীম্' এই নিপাতের কোন অর্থ নাই, মাত্র পদপূরণ করিবার নিমিত্ত প্রযুক্ত হইয়াছে; দ্বিতীয় পক্ষে 'সীম্' এই নিপাত পরিগ্রহার্থীয় অর্থাৎ ইহার অর্থ সর্ব্বতঃ বা সর্ব্বদিকে।[১]

অনুবাদ—প্রসীমাদিত্যোঽসৃজৎ—ইহার অর্থ হয় 'আদিত্য রশ্মিসমূহ প্রেরণ করেন', আর না হয় 'আদিত্য রশ্মিসমূহ সর্ব্বদিকে প্রেরণ করেন'।

বিসীমতঃ সুরুচো বেন আবরিতি চ[২] ব্যবৃণোৎ সর্ব্বত আদিত্যঃ ॥ ২৪ ॥

বেনঃ ( মেধাবী বা কমনীয় ) [ আদিত্যঃ ] ( আদিত্য ) সুরুচঃ ( সুদীপ্ত রশ্মিসমূহ ) সীমতঃ ( সর্ব্বদিকে ) বি-আবঃ—ব্যাবঃ ( বিবৃত বা বিকীর্ণ করিয়াছেন ) ইতি চ ( আর এই বাক্য )—ব্যবৃণোৎ সর্ব্বতঃ আদিত্যঃ ( আদিত্য সর্ব্বদিকে রশ্মিসমূহ বিবৃত বা বিকীর্ণ করিয়াছেন )।

সীমতঃ একটী নিপাত, এই নিপাতের প্রয়োগ প্রদর্শন করিতেছেন। এই নিপাতটী পরিগ্রহার্থীয় অর্থাৎ ইহার অর্থ 'সর্ব্বতঃ' বা 'সর্ব্বদিকে'।[৩] সুরুচঃ ( সু+রুচ্, ক্বিপ্—

---

১। প্রাসৃজৎ সূর্য্যো রশ্মীন্, সীমিতি পদপূরণ এব; অথ পরিগ্রহার্থীয়ঃ সর্ব্বমেব পরিগৃহ্লাতি প্রাসৃজৎ সর্ব্বত ইতি ( দুঃ )। আদিত্যঃ অদিতেঃ পুত্রো ঘৃণীন্ প্রাসৃজৎ, প্র ইত্যেষ বি ইত্যেতস্য স্থানে বিসৃজতি রশ্মীন্ ( স্কঃ স্বাঃ )। অদিতেঃ পুত্রো বরুণ. ঋতং বিধারণহেতুভূতং সত্যং যদ্বা নদীনাম্ উপাদানভূতমুদকং সীং সর্ব্বতঃ প্রাসৃজৎ প্রকর্ষেণ সৃষ্টবান্ ( সায়ণ )। "জগতের ধারক অদিতির পুত্র বরুণ প্রকৃষ্টরূপে জল সৃষ্টি করিয়াছেন; বরুণের মহিমায় নদী সকল প্রবাহিত হয়, উহারা বিশ্রাম করে না, নিবৃত্ত হয় না। ইহারা পক্ষীদিগের ন্যায় বেগে ভূমিতে গমন করে" ( রমেশ মিত্র )।

২। সম্পূর্ণ মন্ত্রটী এই—ব্রহ্ম জজ্ঞানং প্রথমং পুরস্তাদ্বিসীমতঃ সুরুচো বেন আবঃ। স বুধ্ন্যা উপমা অস্য বিষ্ঠাঃ সতশ্চ যোনিমসতশ্চ বিবঃ। ( বাজ সং ১৩।৩; অথর্ব্ববেদ ৪।১।১. সামবেদ ১।৩২১ )।

৩। নিরুক্তকার 'সর্ব্বতঃ' এই অর্থ নির্দ্দেশ করিয়া 'সীমতঃ' এই নিপাতের পরিগ্রহার্থীয়ত্বই স্বীকার করিয়াছেন। স্কন্দস্বামীর মতে এই নিপাতটী পরিগ্রহার্থীয়ও বটে, পদপূরণার্থকও বটে—অয়ং চান্যো নিপাতঃ পরিগ্রহার্থীয়ো বা পদপূরণো বা।

দ্বিতীয়ার বহুবচন ) পদের অর্থ রশ্মিসমূহকে। 'বেন' শব্দের অর্থ মেধাবী বা কান্তরুচি ( কমনীয় )।[১] এই মন্ত্রেও 'বি' উপসর্গ ও 'আবঃ' ক্রিয়া পরস্পর ব্যবহিত রহিয়াছে। আবঃ=বৃ লুঙ্দ্ ( বৈদিক রূপ ); বি+আবঃ=ব্যবৃণোৎ ( বিবৃত বা বিকীর্ণ করিয়াছেন )।[২]

অনুবাদ—বিসীমতঃ স্বরুচো বেন আবঃ=ব্যবৃণোৎ সর্ব্বতঃ আদিত্যঃ রশ্মীন্ ( মেধাবী বা কমনীয় আদিত্য সর্ব্বদিকে রশ্মিসমূহ বিতত বা বিকীর্ণ করিয়াছেন )।

স্বরুচ আদিত্যরশ্ময়ঃ স্বরোচনাৎ ॥ ২৫ ॥

স্বরুচঃ=আদিত্যরশ্ময়ঃ ( 'স্বরুচঃ' এই পদের অর্থ আদিত্যরশ্মিসমূহ ) স্বরোচনাৎ ( সুন্দর-রূপে দীপ্তি পায় বলিয়া )।

সু+রুচ্+ক্বিপ্ করিয়া 'স্বরুচ্ শব্দের নিষ্পত্তি হইয়াছে। স্বরুচ্ শব্দের প্রথমা ও দ্বিতীয়ার বহুবচনে 'স্বরুচঃ' এই পদ হয়। মন্ত্রে যে 'স্বরুচঃ' পদটী রহিয়াছে তাহা দ্বিতীয়ার বহুবচনের পদ, 'স্বরুচঃ আদিত্যরশ্ময়' এইস্থানে 'স্বরুচঃ' প্রথমার বহুবচনের পদ। 'স্বরুচঃ' ইহার অর্থ 'আদিত্যরশ্ময়ঃ, ( আদিত্য রশ্মিসমূহ )। রুচ্ ধাতুর অর্থ দীপ্তি পাওয়া, স্বরোচন বলিয়া বা সুন্দররূপে দীপ্তি পাওয়া নিবন্ধনই আদিত্যরশ্মিসমূহ স্বরুচঃ ( সুন্দর দীপ্তিবিশিষ্ট )।[৩]

অনুবাদ—'স্বরুচঃ' এই পদের অর্থ আদিত্যরশ্ময়ঃ ( আদিত্যরশ্মিসমূহ ), আদিত্যরশ্মিসমূহ সুন্দররূপে দীপ্তি পায় বলিয়া।

অপিবা সীমেত্যেতদনর্থকমুপবন্ধমাদদীত পঞ্চমীকর্ম্মাণং সীম্নঃ সীমতঃ সীমাতো মর্য্যাদাতঃ ॥ ২৬ ॥

অপিবা ( অথবা ) সীম ইতি এতৎ ( সীম এই শব্দ ) পঞ্চমীকর্ম্মাণম্ ( পঞ্চমী বিভক্তির অর্থপ্রকাশক ) অনর্থকম্ ( অন্য অর্থের অপ্রকাশক ) উপবন্ধম্ ( প্রত্যয় )[৪] আদদীত ( গ্রহণ করিতে পারে ); [ কাজেই ] সীম্নঃ ( 'সীম্নঃ' এই অর্থে ) সীমতঃ ( 'সীমতঃ' শব্দের প্রয়োগ হইতে পারে ); সীমতঃ=সীমাতঃ=মর্য্যাদাতঃ ( অবধি বা প্রান্তভাগ হইতে আরম্ভ করিয়া )।

---

১। অজতেঃ ধাপৃবস্যজাতিভ্যো নঃ ( উ ২৮৬ ) ইতি ন প্রত্যয়ঃ, বী-ভাবঃ। গচ্ছতি সংস্কারং লোকে, অবগচ্ছত্যর্থান্, অবগচ্ছত্যাম্নাদর্গসংশয়ান্, গচ্ছন্ত্যেনং বিদ্যার্থিনঃ। যদ্বা বেনতেঃ কান্তিকর্ম্মণঃ পুংসি সংজ্ঞায়াং ঘঃ ( দেঃ )।

২। ব্যাবৃণোত্তি বিশেষেণাবৃণোতি ; বৃঙ্ বরণে ইত্যস্মাৎ 'ছন্দসি লুঙ্ লঙ্ লিটঃ' ইতি বর্ত্তমানে লুঙ্। 'মন্ত্রে ঘস' ইত্যাদিনা চ্লের্লুক্। হলঙ্যাদিলোপে 'ছন্দস্যপি দৃশ্যতে' ইতি আডাগমঃ ( সায়ণ )।

৩। স্বরুচঃ শোভনা দীপ্তীঃ স্বকীয়াঃ সুষ্ঠু রোচমানান্ লোকান্ বা ব্যাবঃ বিবৃণোতি বিশেষেণ আবৃণোতি। প্রভামণ্ডলেন অন্ধতমসং নিরাকৃত্য সর্ব্বং জগৎ ছাদয়তীত্যর্থঃ ( সায়ণ, অথর্ব্ববেদ ৪।১।১ )।

৪। প্রকৃতে সমীপে বধ্যমানত্বাদ্ উপবন্ধঃ প্রত্যয় উচ্যতে ( স্কঃ স্বাঃ )।

'সীমতঃ' একটী পরিগ্রহার্থীয় নিপাত, ইহা বলা হইয়াছে। নিরুক্তকার এক্ষণে বলিতেছেন 'সীমতঃ' নিপাত না হইয়া নামপদও হইতে পারে।[১] নামরূপে গ্রহণ করিলে 'সীমন্' শব্দের উত্তর তস্ প্রত্যয় করিয়া ইহার সিদ্ধি করিতে হইবে। 'তস্' প্রত্যয় সমস্ত বিভক্তির অর্থে এবং অন্যান্য নানা অর্থ বুঝাইতে প্রযুক্ত হইতে পারে।[২] কিন্তু এখানে 'তস্' প্রত্যয় হইবে মাত্র অপাদান বা পঞ্চমীর অর্থ বুঝাইতে।[৩] 'তস্' প্রত্যয় এখানে কেবল পঞ্চমীকর্ম্মা বা ইহা মাত্র পঞ্চমীর অর্থ ই প্রকাশ করিবে, ইহার অন্য কোন ও অর্থ নাই, ইহাই হইল 'অনর্থকং পঞ্চমীকর্ম্মাণম্ উপবন্ধম্' ইত্যাদির তাৎপর্য্য।[৪] 'সীমতঃ' ইহার অর্থ হইবে 'সীমা হইতে অর্থাৎ পৃথিবীর প্রান্ত প্রদেশসমূহ হইতে আরম্ভ করিয়া'।[৫] সহজ কথায় 'সীম্নঃ' (সীমন্ শব্দের পঞ্চমীর একবচন) বলিতে যাহা বুঝাইবে, 'সীমতঃ' বলিতেও ঠিক তাহাই বুঝাইবে। 'সীমন্' শব্দ ও 'সীমা' শব্দ একার্থক, কাজেই সীমতঃ = সীমাতঃ। সীমা শব্দের অর্থ মর্য্যাদা (অন্ত, প্রান্তভাগ বা অবধি), কাজেই সীমতঃ = সীমাতঃ = মর্য্যাদাতঃ (অবধি বা প্রান্ত ভাগ হইতে আরম্ভ করিয়া)।

অনুবাদ—অথবা 'সীম' এই শব্দ পঞ্চমী বিভক্তির অর্থপ্রকাশক অন্য অর্থের অপ্রকাশক [তস্] প্রত্যয় গ্রহণ করিতে পারে; [তাহা হইলে] সীম্নঃ = সীমতঃ = সীমাতঃ = মর্য্যাদাতঃ (অবধি বা প্রান্ত ভাগ হইতে আরম্ভ করিয়া)।

### সীমা মর্য্যাদা বিষীব্যতি দেশাবিতি ॥ ২৭ ॥

'সীমা' = মর্য্যাদা (অবধি বা প্রান্ত), দেশৌ (দুইটী দেশ বা স্থানকে) বিষীব্যতি (পরস্পর বিচ্ছিন্ন করিয়া দেয়) ইতি (এই হেতু)।

'সীমা' শব্দের অর্থ মর্য্যাদা বা অবধি। সীমা শব্দের ব্যুৎপত্তিগত অর্থ প্রদর্শন করিতেছেন। নিরুক্তকারের মতে দিবাদি 'সিব্' ধাতু হইতে সীমা শব্দ নিষ্পন্ন হইয়াছে।[৬] 'সিব্' ধাতুর অর্থ তন্তুসন্তান বা অবিচ্ছিন্ন সম্বন্ধ সাধন করা; বি+সিব্ ধাতুর অর্থ ইহার বিপরীত অর্থাৎ সম্বন্ধের বিচ্ছেদ সাধন করা। দুইটী দেশ অর্থাৎ গ্রাম বা ক্ষেত্রের মধ্যে যে সম্বন্ধ তাহার বিচ্ছেদ সাধন করে, উভয়ের মধ্যস্থ সীমা, এই জন্যই সীমার সীমাত্ব।[৭] উণাদি সূত্রে 'সীমা'

---

১। অপি বা সীমেত্যেতন্নামপদং ন নিপাতঃ (স্কঃ স্বাঃ)।

২। পাণিনি ৫।৪।৪৪—৪৯।

৩। পাণিনি ৫।৪।৪৫।

৪। অনর্থকং পঞ্চমী কর্ম্মাণমিতি বচনাৎ পঞ্চম্যর্থাদতোঽনর্থকমিত্যেবমেতদ্ দ্রষ্টব্যম্ (স্কঃ স্বাঃ)

৫। সীমভ্যঃ লোকমর্যাদাভ্যো দিক্প্রান্তদেশেভ্য আরভ্য (সায়ণ, অথর্ব্ববেদ ৪।১।১)।

৬। সম্ভবতঃ মনিন্ প্রত্যয়ে সীমন্ (পৃষোদরাদিত্বাৎ). তদুত্তর ডাপ্ (পাণিনি ৪।১।১৩)।

৭। বিশব্দো বিগমে, সীব্যতিঃ সন্তানার্থঃ 'ষিবু তন্তুসন্তানে' ইতি। বিগতসন্তানৌ বিচ্ছিন্নসন্তানৌ গ্রামলক্ষণৌ ক্ষেত্রলক্ষণৌ বা দেশৌ করোতি (স্কঃ স্বাঃ)।

শব্দ সাধিত হইয়াছে 'সি' ধাতু হইতে ( উ ৫৯০ ); সি ধাতুর অর্থ বন্ধন করা; এই মতে সীমা শব্দের অর্থ 'যাহা দুইটী দেশকে ( ক্ষেত্র বা গ্রামকে ) বন্ধন করে' অর্থাৎ 'যাহা দুইটী দেশের মধ্যে পরস্পর সম্বন্ধ বা যোগ স্থাপন করে'। এই অর্থ পূর্ব্বোক্ত অর্থের বিপরীত, ইহা বলাই বাহুল্য।

অনুবাদ—সীমা = মর্য্যাদা ( অবধি বা প্রান্ত ), যেহেতু দুইটা দেশকে বিচ্ছিন্ন করিয়া দেয়।

ত্ব ইতি বিনিগ্রহার্থীয়ং সর্ব্বনামানুদাত্তম্ ॥ ২৮ ॥

ত্বঃ ইতি ( 'ত্ব' এই শব্দটী ) বিনিগ্রহার্থীয়ং ( বিনিগ্রহার্থক ) সর্ব্বনাম ( সর্ব্বনাম ), অনুদাত্তম্ ( অনুদাত্তস্বরবিশিষ্ট )।

'ত্ব' এই শব্দটীকে কেহ কেহ নিপাত বলিয়া সন্দেহ করেন, কাজেই সন্দেহ নিবৃত্তির জন্য নিপাত প্রকরণেই ইহা নিপাত কি নাম তদ্বিষয়ে বিচার করিতেছেন।[১] বাস্তবিকপক্ষে 'ত্ব' নিপাত নহে, সর্ব্বনাম। 'ত্ব' শব্দটী বিনিগ্রহরূপ অর্থের প্রকাশক এবং এক শব্দের সমানার্থক;[২] ইহা অনুদাত্ত স্বরবিশিষ্ট ( ফি. সূ ৪।৭৮ )। বিনিগ্রহ শব্দের অর্থ নিরোধ—একই পদার্থের দুই স্থলে প্রাপ্তির সম্ভাবনা থাকিলে একত্র তাহার নিয়মন ( ১।২।১।৩৭ দ্রষ্টব্য )।

অনুবাদ—'ত্ব' এই শব্দটী বিনিগ্রহার্থক সর্ব্বনাম, অনুদাত্ত।

অর্দ্ধনামেত্যেকে ॥ ২৯ ॥

[ ত্ব ইতি ] ( 'ত্ব' এই শব্দটী ) অর্দ্ধনাম ( অর্দ্ধের নাম অর্থাৎ অর্দ্ধশব্দপর্য্যায় ) ইতি ( ইহা ) একে ( কেহ কেহ ) [ মন্যন্তে ] ( মনে করেন )।

'ত্ব' এই শব্দের অর্থ 'অর্দ্ধ', ইহা কেহ কেহ মনে করেন। কোথায় এই শব্দটী পরিগ্রহার্থক সর্ব্বনাম এবং কোথায়ই বা অর্দ্ধার্থক, তাহা প্রকরণ ও যুক্তি দ্বারা স্থির করিতে হইবে।

অনুবাদ—'ত্ব' এই শব্দটী অর্দ্ধের নাম ( অর্থাৎ 'ত্ব' এই শব্দের অর্থ 'অর্দ্ধ' ) ইহা কেহ কেহ মনে করেন ॥

॥ তৃতীয় পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। নিপাতত্বেনৈতদপি সন্দিহ্যতে, বক্ষ্যতি হি 'নিপাত ইত্যেকে' ( ১।২।৪।১৭ ) ইতি। অতত্ব ইতি হেবং নিপাতকাণ্ড উদাহ্রিয়তে সংশয় পরিশোধনায় ( দুঃ )।

২। ত্ব ইতি বিনিগ্রহার্থীয়ম্ একশব্দপর্য্যায়ং সর্ব্বনাম ( স্কঃ স্বাঃ )।

# চতুর্থ পরিচ্ছেদ

ঋচাং ত্বঃ পোষমাস্তে পুপুষ্বান্ গায়ত্রং ত্বো গায়তি শক্বরীষু।
ব্রহ্মা ত্বো বদতি জাতবিদ্যাং যজ্ঞস্য মাত্রাং বিমিমীত উ ত্বঃ ॥

( ঋগ্বেদ ১০।৭১।১১ )

ইত্যৃত্বিক্কর্ম্মণাং বিনিয়োগমাচষ্টে ॥ ১ ॥

ত্বঃ ( একজন ঋত্বিক্—হোতা ) ঋচাং ( ঋক্ মন্ত্রসমূহের ) পোষং পুপুষ্বান্ ( পুষ্টিসাধন-করতঃ ) আস্তে ( বর্ত্তমান থাকেন ); ত্বঃ ( একজন ঋত্বিক্—উদ্গাতা ) শক্বরীষু ( শক্বরী ঋক্-সমূহে ) গায়ত্রং ( স্তুতি ) গায়তি ( গান করেন ); ব্রহ্মা ত্বঃ ( ব্রহ্মনামক একজন ঋত্বিক্ ) জাতবিদ্যাং ( প্রায়শ্চিত্তকারণ সমুদিত হইলে অর্থাৎ যজ্ঞে ক্রটী-বিচ্যুতি বা প্রমাদ ঘটিলে কি কর্ত্তব্য তৎসম্বন্ধে নিজের বিদ্যা বা জ্ঞান ) বদতি ( বলেন ); উ ত্বঃ ( একজন ঋত্বিক্—অধ্বর্য্যু ) যজ্ঞস্য ( যজ্ঞের ) মাত্রাং ( শরীর ) বিমিমীতে ( বিশেষভাবে নির্ম্মাণ করেন )। ইতি ( এই মন্ত্রের দ্বারা ) ঋত্বিক্কর্ম্মণাং ( ঋত্বিক্কর্ম্মের ) বিনিয়োগম্ ( প্রতিনিয়ম অর্থাৎ ঋত্বিক্গণের কে কি করেন তাহা ) আচষ্টে ( বলিতেছেন )।

'ত্ব' শব্দের বিনিগ্রহার্থীয়ত্ব প্রদর্শন করিতেছেন। এই মন্ত্রে ঋত্বিক্কর্ম্মের বিনিয়োগ অর্থাৎ প্রধান ঋত্বিক্গণের মধ্যে কে কি কার্য্য করেন, তাহা বর্ণিত হইয়াছে।[১] যজ্ঞকার্য্যে প্রধান ঋত্বিক্ চারি জন—হোতা, উদ্গাতা, ব্রহ্মা এবং অধ্বর্য্যু। (১) হোতা বহু মন্ত্র উচ্চারণ করিয়া যজ্ঞস্থলে দেবতার আহ্বান করেন। তিনি মন্ত্র উচ্চারণ করেন স্পষ্টভাবে এবং উচ্চৈঃস্বরে। তাঁহার পাঠ্য অধিকাংশ মন্ত্রই ঋক্ মন্ত্র। তিনি ঋগ্বেদে পারদর্শী। (২) উদ্গাতা গান করিয়া দেবতার স্তুতি করেন; শক্বরী নামক কতকগুলি মন্ত্র আছে,[২] এই মন্ত্রসমূহেই স্তুতিগান হয়, অর্থাৎ এই মন্ত্রসমূহই সুর করিয়া গাহিয়া উদ্গাতা দেবতার স্তুতি করেন। ইহাই সামগান। উদ্গাতা সামবেদে বিশেষজ্ঞ। (৩) ব্রহ্মা সকলের কর্ম্ম পরিদর্শন করেন, কোথাও ভুলভ্রান্তি ঘটিলে সংশোধনের ব্যবস্থা কি তাহা বলিয়া দেন। তিনি সকলের উপরে, তিনি ত্রিবেদজ্ঞ। (৪) অধ্বর্য্যু পুরোডাশ প্রস্তুত হইতে আরম্ভ করিয়া আহুতি দান পর্য্যন্ত সমস্ত কার্য্য করেন—তিনিই যেন যজ্ঞের দেহনির্ম্মাতা।[৩] সমস্ত কার্য্যই মুখ্যতঃ তাঁহাকে যজুর্মন্ত্র সাহায্যে করিতে হয়। তিনি যজুর্ব্বেদে অভিজ্ঞ।

মন্ত্রে চতুর্থ চরণে 'উ' এই নিপাতটী পদপূরণের জন্য ব্যবহৃত হইয়াছে, ইহার কোনও

---

১। বিনিয়োগঃ প্রতিনিয়মঃ এক ঋত্বিগিদং কর্ম্ম করোত্যন্য ইদমন্য ইদমিতি ( স্কঃ ভাঃ )

২। গোভিলগৃহ্যসূত্র ৩।২ দ্রষ্টব্য।

৩। একাদশ সূত্র দ্রষ্টব্য।

অর্থ নাই ( নিঃ. ১।২।১।৪২ )।[১] ঋত্বিক্‌গণের মধ্যে যাঁহার যে কার্য্য তিনিই সেই কার্য্য করিবেন, একজনের কার্য্য আর একজন করিবেন না। বিভিন্ন ঋত্বিক্ যে স্ব স্ব কর্ম্মে বিনিগৃহীত ( নিয়ন্ত্রিত ) তাহা ব্যক্ত হইতেছে প্রত্যেক ঋত্বিক্ সম্পর্কে 'ত্ব' এই শব্দের প্রয়োগে। কাজেই 'ত্ব' এই শব্দটী বিনিগ্রহার্থীয় ( বিনিগ্রহরূপ অর্থের প্রকাশক )।

অনুবাদ—একজন ঋত্বিক্ ( হোতা ) ঋক্ মন্ত্রসমূহের পুষ্টিসাধনকরতঃ বর্ত্তমান থাকেন অর্থাৎ পুষ্টিসাধন করেন; একজন ঋত্বিক্ ( উদ্গাতা ) শক্বরী নামক ঋক্‌সমূহে স্তুতিগান করেন; ব্রহ্মনামক একজন ঋত্বিক্ প্রায়শ্চিত্তকারণ সমুপস্থিত হইলে কর্ত্তব্য সম্বন্ধে নিজের বিদ্যা খ্যাপন করেন; একজন ঋত্বিক্ ( অধ্বর্য্যু ) যজ্ঞের দেহ বিশেষভাবে নির্ম্মাণ করেন।

এই মন্ত্রের দ্বারা ঋত্বিক্‌কর্ম্মের বিনিয়োগ অর্থাৎ ঋত্বিক্‌গণের কে কি কার্য্য করেন তাহা বলিতেছেন।

ঋচামেকঃ পোষমাস্তে পুপুষ্বান্ হোতা ॥ ২ ॥

ঋচাং ত্বঃ পোষমাস্তে পুপুষ্বান্=ঋচামেকঃ পোষমাস্তে পুপুষ্বান্ হোতা। একঃ হোতা ( একজন ঋত্বিক্ অর্থাৎ হোতা ) ঋচাং ( ঋক্‌সমূহের ) পোষং পুপুষ্বান্ ( পুষ্টিসাধনকরতঃ ) আস্তে ( বর্ত্তমান থাকেন )।

ত্ব শব্দের অর্থ 'একজন'। 'ঋচাং ত্বঃ পোষমাস্তে পুপুষ্বান্'—একজন ঋত্বিক্ অর্থাৎ হোতা ঋক্‌সমূহের পুষ্টিসাধন করেন। ঋক্‌সমূহের পুনঃ পুনঃ বা উচ্চৈঃস্বরে অধ্যয়নই তাহাদের পুষ্টি।[২] পোষম্—পুষ্+ণমুল ( পাঃ ৩।৪।৪০ )।[৩] পুপুষ্বান্=পুষ্+ক্বসু ( বর্ত্তমানে ); 'পুপুষ্বান্' পদের অর্থ 'পুষ্যন্'। যে ধাতুর উত্তর ণমুল প্রত্যয় হয়, সেই ধাতু হইতে নিষ্পন্ন ক্রিয়ারই পুনঃপ্রয়োগ হয় ( পাঃ ৩।৪।৪৬ ), কাজেই 'পোষং' এই ণমুল প্রত্যয়ান্ত পদের পর 'পুষ্' ধাতু নিষ্পন্ন 'পুপুষ্বান্' পদের প্রয়োগ হইয়াছে। 'পোষং' এই পদের কোনও অর্থ নাই; কারণ ণমুল প্রত্যয় হইয়াছে নিরর্থক 'পুষ্' ধাতুর উত্তর। ফলে, 'পোষং পুপুষ্বান্ আস্তে'—ইহার অর্থ 'পুষ্যন্ আস্তে' ( পুষ্টি সাধন করেন )।

অনুবাদ—'ঋচাং ত্বঃ পোষমাস্তে পুপুষ্বান্'—ইহার অর্থ 'ঋচামেকঃ পোষমাস্তে পুপুষ্বান্ হোতা' ( একজন ঋত্বিক্ অর্থাৎ হোতা ঋক্‌সমূহের পুষ্টিসাধন করেন )।

---

১। উ ইতি পদপূরণঃ ( স্কঃ স্বাঃ )

২। ঋচাং পোষং পুষ্টিং পুপুষ্বান্ পুনঃ পুনঃ ভৃশং বা……ঋচোঽধীয়ান আস্তে, স হি তাসাং পোষঃ ( দুঃ ); স্কন্দস্বামীর মতে—ঋক্‌সমূহের যথাবিধি কর্ম্মে বিনিয়োগই তাহাদের পুষ্টি—( ঋচো যথাবিধি কর্ম্মণি প্রযুঞ্জান ইত্যর্থঃ )। সায়ণের মতে ভিন্ন ভিন্ন স্থানে আম্নাত ঋক্‌সমূহ একত্র সংগৃহীত করিয়া শস্ত্ররূপে বিন্যাসই তাহাদের পুষ্টি ( ভিন্নপ্রদেশেষাম্নাতানাম্ ঋচামেকত্র সম্পাদ্যৈতাবদিদং শস্ত্রমিতি কৢপ্তিং করোতি সেয়ং পুষ্টিঃ )।

৩। উপপদ না থাকিলেও ণমুল প্রত্যয় হইয়াছে 'বাহুলকাৎ'।

ঋগর্চ্চনী ॥ ৩ ॥

ঋক্ = অর্চ্চনী ( যাহা দ্বারা অর্চ্চনা করা যায় )।

'ঋচাং পোষমাস্তে'—এইস্থলে 'ঋচ্' শব্দের ষষ্ঠ্যন্ত পদ 'ঋচাম্' রহিয়াছে। 'ঋচ্' শব্দের ব্যুৎপত্তিগত অর্থ প্রদর্শন করিতেছেন। অর্চ্চনার্থক বা স্তত্যর্থক 'ঋচ্' ধাতুর উত্তর করণ-বাচ্যে ক্বিপ্ প্রত্যয় করিয়া 'ঋচ্' শব্দ নিষ্পন্ন হইয়াছে। ঋচ্ শব্দের অর্থ 'অর্চ্চনী' ( যাহা দ্বারা দেববিশেষকে, ক্রিয়াবিশেষকে অথবা ক্রিয়ার সাধনবিশেষকে অর্চ্চনা বা প্রশংসা করা যায় )।[১] অর্চ্চনী – অর্চ্চ + করণে অনট্ স্ত্রীলিঙ্গে ঈপ্; ইহার অর্থও 'যাহা দ্বারা অর্চ্চনা করা যায়।'

অনুবাদ—ঋক্ ( ঋচ্ শব্দের প্রথমার একবচন ) = অর্চ্চনী ( যাহা দ্বারা অর্চ্চনা বা প্রশংসা করা যায় )।

গায়ত্রমেকো গায়তি শক্করীষূদ্গাতা ॥ ৪ ॥

গায়ত্রং ত্বো গায়তি শক্করীষু = গায়ত্রমেকো গায়তি শক্করীষু উদ্গাতা। একঃ উদ্গাতা ( একজন ঋত্বিক্ অর্থাৎ উদ্গাতা ) শক্করীষু ( শক্করীনামক ঋক্‌সমূহে ) গায়ত্রং ( স্তুতি ) গায়তি ( গান করেন )।

অনুবাদ—গায়ত্রং ত্বো গায়তি শক্করীষু – গায়ত্রমেকো গায়তি শক্করীষূদ্গাতা ( একজন ঋত্বিক্ অর্থাৎ উদ্গাতা শক্করীনামক ঋক্‌সমূহে স্তুতি গান করেন )।

গায়ত্রং গায়তেঃ স্তুতিকর্ম্মণঃ ॥ ৫ ॥

গায়ত্রং ( 'গায়ত্র' এই শব্দটী ) স্তুতিকর্ম্মণঃ ( স্তত্যর্থক ) গায়তেঃ ( 'গৈ' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে )।

'গৈ' ধাতুর উত্তর করণবাচ্যে ষ্ট্রন্ প্রত্যয় করিয়া 'গায়ত্র' শব্দ নিষ্পন্ন হইয়াছে। 'গৈ' ধাতুর অর্থ শব্দ বা গান করা, কিন্তু সকল ধাতুই অনেকার্থ বলিয়া এখানে ইহার অর্থ স্তুতি করাও হইতে পারে।[২] 'গায়ত্র' শব্দ স্তত্যর্থ 'গৈ' ধাতু হইতেই নিষ্পন্ন। ইহার অর্থ 'স্তুতি' অর্থাৎ যাহা দ্বারা স্তব করা হয়।

অনুবাদ—গায়ত্র শব্দ স্তত্যর্থক 'গৈ' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে।

শক্কর্য্য ঋচঃ শক্নোতেঃ ॥ ৬ ॥

শক্কর্য্যঃ – ঋচঃ ( শক্করী – কতকগুলি ঋক্ ), শক্নোতেঃ ( 'শক্' ধাতু হইতে শক্করী শব্দ নিষ্পন্ন হইয়াছে )।

---

১। অর্চ্চ্যতে প্রশস্যতেঽনয়া দেববিশেষঃ ক্রিয়াবিশেষস্তৎসাধনবিশেষো বা ( সায়ণ )

২। ধাতুসমূহের যে যে অর্থ ব্যাকরণশাস্ত্রে নির্দ্দিষ্ট হইয়াছে তাহা পর্য্যাপ্ত নহে; নির্দ্দিষ্ট অর্থ ব্যতিরেকেও ধাতুসমূহের অন্যান্য অর্থ আছে। 'ধাতুনামনেকার্থত্বেন স্তুতিক্রিয়াবাচিনো গায়তিধাতোরুৎপন্নো গায়ত্রশব্দঃ' ( সায়ণ )।

শক্করীনামক কতকগুলি ঋক্ আছে[১], ইহা বলা হইয়াছে। 'শক্' ধাতুর উত্তর 'বনিপ্' প্রত্যয় করিয়া শক্কন্ শব্দ নিষ্পন্ন হইয়াছে ( উ ৫৫২ );[২] 'শক্' ধাতুর অর্থ 'সমর্থ হওয়া'। শক্করী ( শক্কন্ শব্দের স্ত্রীলিঙ্গে ) শব্দের অর্থ 'যাহা দ্বারা সমর্থ হওয়া যায় বা যাহা দ্বারা সামর্থ্য জন্মে'। ( পরবর্ত্তী সূত্র দ্রষ্টব্য )।

অনুবাদ—শক্কর্য্যঃ=ঋচঃ ( শক্করী শব্দে ঋক্‌সমূহ বুঝায় ), শক্ ধাতু হইতে শক্করী শব্দ নিষ্পন্ন।

তদ্‌যদাভির্বৃত্রমশকদ্ধন্তুং তচ্ছক্করীণাং শক্করীত্বমিতি বিজ্ঞায়তে ॥ ৭ ॥

যৎ ( যেহেতু ) আভিঃ ( এই শক্করীনামক ঋক্‌সমূহের দ্বারা ) [ ইন্দ্রঃ ] ( ইন্দ্র ) বৃত্রং ( বৃত্রকে ) হন্তুম্ ( বধ করিতে ) অশকৎ ( সমর্থ হইয়াছিলেন ) তৎ ( সেই জন্য ) শক্করীণাং ( শক্করীসমূহের ) শক্করীত্বম্ ( শক্করীত্ব ) ইতি ( ইহা ) বিজ্ঞায়তে ( জানা যায় )।

সূত্রে প্রথম 'তৎ' শব্দের কোনও অর্থ নাই, বাক্যারম্ভে ব্যবহৃত হইয়াছে মাত্র। 'শক্করী' শব্দের ধাতুগত অর্থ 'যাহা দ্বারা সমর্থ হওয়া যায়'—ইহা পূর্ব্ব সূত্রে বলা হইয়াছে। এই অর্থের অনুকূলে বলিতেছেন—যেহেতু শক্করীনামক ঋক্‌সমূহের সাহায্যে ইন্দ্র বৃত্রাসুরকে বধ করিতে সমর্থ হইয়াছিলেন, সেই জন্যই শক্করী ঋক্‌সমূহের শক্করীত্ব অর্থাৎ তাহাদের নাম শক্করী।[৩] শক্করীনামক ঋক্‌সমূহের সাহায্যে ইন্দ্র বৃত্রবধ করিয়াছিলেন—ইহার তাৎপর্য্য এই যে শক্করীনামক ঋক্‌সমূহের দ্বারা স্তুত হওয়ায়[৪] ইন্দ্রের শক্তি জন্মিয়াছিল এবং তাহাতেই তিনি বৃত্রবধ করিতে সমর্থ হইয়াছিলেন।[৫]

অনুবাদ—যেহেতু শক্করীনামক ঋক্‌সমূহের দ্বারা ইন্দ্র বৃত্রকে বধ করিতে সমর্থ হইয়াছিলেন, সেইজন্য শক্করীসমূহের শক্করীত্ব, ইহা পরিজ্ঞাত হওয়া যায়।

ব্রহ্মৈকো জাতে জাতে বিদ্যাং বদতি ॥ ৮ ॥

ব্রহ্মা ত্বো বদতি জাতবিদ্যাম্=ব্রহ্মা একো জাতে জাতে বিদ্যাং বদতি। ব্রহ্মা একঃ ( ব্রহ্মনামক একজন ঋত্বিক্ ) জাতে জাতে ( সময়ে সময়ে প্রায়শ্চিত্তরূপ কর্ত্তব্য কর্ম্ম সমুপস্থিত হইলে ) বিদ্যাং ( তদ্বিষয়ে স্বীয় জ্ঞান ) বদতি ( বলেন বা ব্যক্ত করেন )।

---

১। Śakvarī—Name of particular verses or hymns ( especially of the Mahānāmnī verses belonging to the Śakvara sāman )—Monier Williams.

২। ঐতরেয় ব্রাহ্মণেও 'শক্' ধাতু হইতেই শক্করী শব্দের নিষ্পত্তি প্রদর্শিত হইয়াছে ( ৫।২ )

৩। শক্করী মন্ত্রের সাহায্যে ইন্দ্র কর্ত্তৃক বৃত্রবধের কথা কৌষীতকী ব্রাহ্মণে আছে ( ২৩।২ )।

৪। যস্মাদাভিরভিষ্টুত ইন্দ্রো বৃত্রমশকদ্ধন্তুম্ ( দুঃ )

৫। যত্তাসামভিষ্টুতিদ্বারা শক্তিজনকত্বং তদেব শক্করীত্বমিতি পর্য্যবসিতোঽর্থঃ ( নিঃ বিঃ )।

মূলে আছে 'বদতি জাতবিদ্যাম্'। ইহার অর্থ ই—জাতে জাতে ( প্রায়শ্চিত্তে সঞ্জাতে ) বিদ্যাং ( স্ববিজ্ঞানং ) বদতি। তাৎপর্য্য এই যে, যজ্ঞে সময়ে সময়ে ত্রুটী বিচ্যুতি বা প্রমাদ ঘটিলে কি কর্ত্তব্য তৎসম্বন্ধে ব্রহ্মা তাঁহার জ্ঞান বিবৃত করেন, অর্থাৎ তৎসম্বন্ধে কি প্রায়শ্চিত্ত তাঁহার জানা আছে তাহা ঋত্বিক্গণকে বলিয়া দেন।[১] ব্রহ্মা ত্রিবেদজ্ঞ, তিনি সকল ঋত্বিকের উপরে, তিনি সকল ঋত্বিকেরই কর্ম্ম পরিদর্শন করেন, ইহা বলা হইয়াছে। ঐতরেয় ব্রাহ্মণে বর্ণিত হইয়াছে—ব্রহ্মা যজ্ঞের ভিষক্ ( চিকিৎসক ), তিনি যজ্ঞের ভেষজ ( বৈকল্যনাশ বা চিকিৎসা ) করেন, ঋক্ মন্ত্র যজুর্মন্ত্র বা সামমন্ত্র হইতে অথবা কোনও অজ্ঞাত কারণে যজ্ঞের আর্ত্তি ( প্রমাদ ) ঘটিলে তিনি যথাযথ প্রায়শ্চিত্তের ব্যবস্থা করেন।[২]

অনুবাদ - ব্রহ্মা ( তন্নামক একজন ঋত্বিক্ ) প্রায়শ্চিত্তরূপ কর্ত্তব্য কর্ম্ম সমুপস্থিত হইলে তদ্বিষয়ে স্বীয় জ্ঞান বিবৃত করেন।

ব্রহ্মা সর্ব্ববিদ্যঃ সর্ব্বং বেদিতুমর্হতি ॥ ৯ ॥

ব্রহ্মা ( ব্রহ্মা ) সর্ব্ববিদ্যঃ ( সর্ব্ববিদ্যাসম্পন্ন অর্থাৎ সর্ব্ববেদজ্ঞ ) সর্ব্বং ( সকলই ) বেদিতুম্ ( জানিতে ) অর্হতি ( সমর্থ হন )।

হোতা ঋগ্বেদে, অধ্বর্য্যু যজুর্ব্বেদে এবং উদ্গাতা সামবেদে অভিজ্ঞ, কিন্তু ব্রহ্মা তিন বেদেই অভিজ্ঞ। কাজেই তিনি সকলই জানেন, সকল ঋত্বিকেরই কর্ম্ম পরিদর্শন করিতে পারেন এবং যাঁহারই ভুলভ্রান্তি হউক তজ্জনিত প্রায়শ্চিত্তের ব্যবস্থা করিতে পারেন। ঐতরেয় ব্রাহ্মণ বলিতেছেন, 'যদি এই প্রশ্ন হয়—কিসের দ্বারা ব্রহ্মার কর্ম্ম নিষ্পন্ন হইবে, তাহা হইলে তাহার উত্তর এই যে ত্রয়ী বিদ্যার দ্বারাই হইবে'।[৩]

অনুবাদ—ব্রহ্মা সর্ব্ববিদ্য ( সর্ব্ববেদজ্ঞ ), তিনি সমস্তই জানিতে সমর্থ হন।

ব্রহ্মা পরিবৃঢ়ঃ শ্রুততঃ, ব্রহ্ম পরিবৃঢ়ং সর্ব্বতঃ ॥ ১০ ॥

ব্রহ্মা ( ব্রহ্মা—ঋত্বিক্ ) শ্রুততঃ ( বিদ্যায় বা জ্ঞানে ) পরিবৃঢ়ঃ ( প্রভু ), ব্রহ্ম ( বেদান্ত প্রতিপাদ্য পরব্রহ্ম ) সর্ব্বতঃ ( সর্ব্বথা বা সর্ব্বপ্রকারে ) পরিবৃঢ়ং ( প্রভু )।

ব্রহ্মা ( ঋত্বিক্ ) ব্রহ্মন্ শব্দের পুংলিঙ্গের এবং ব্রহ্ম ( পরব্রহ্ম ) ব্রহ্মন্ শব্দের ক্লীবলিঙ্গের রূপ। ব্রহ্মন্ শব্দের ব্যুৎপত্তিগত অর্থ 'পরিবৃঢ়' ( ব্রহ্মন্ ও পরিবৃঢ় উভয় শব্দই বৃদ্ধ্যর্থক 'বৃহ্' ধাতু হইতে নিষ্পন্ন )। পরিবৃঢ় শব্দ প্রভুবাচক ( পা ৭।২।২১ )।[৪] ব্রহ্মা জ্ঞানে সকল ঋত্বিকের প্রভু বা শ্রেষ্ঠ; কারণ, হোতা, অধ্বর্য্যু এবং উদ্গাতা—

---

১। জাতে জাতে প্রায়শ্চিত্তে বিদ্যাং বদতি, বিদ্যাত্রয়হেতুত্বাদাত্মনো বিদ্যাং বিজ্ঞানং বদতীতরেরভ্য ঋত্বিগ্ভ্য ইদমত্র কুরুতেদমত্র কুরুতেতি ( দুঃ )　　২। ৫.৮

৩। ৫।৮ ( অথ কেন ব্রহ্মত্বং ক্রিয়ত ইতি ? ত্রয্যা বিদ্যয়েতি )।

৪। স্কন্দস্বামী পরিবৃঢ় শব্দের অর্থ করিয়াছেন পরিবৃদ্ধ ( বৃদ্ধিসম্পন্ন )।

ইহারা প্রত্যেকে এক এক বেদ জানেন, ব্রহ্মা তিন বেদই জানেন।[১] ব্রহ্ম (পরব্রহ্ম) সকলের নিয়ামক, তাঁহার নিয়মেই চরাচর ব্রহ্মাণ্ড চলিতেছে, তাঁহার নিয়মের ব্যতিক্রম কোথাও কেহ করিতে পারে না, তাঁহা হইতে অত্যধিক (শ্রেষ্ঠ) অথবা তাঁহার সমান কিছুই নাই—তিনি সর্ব্বথা সকলের প্রভু।

শ্রুততঃ ও সর্ব্বতঃ—এই দুই স্থলে তস্ প্রত্যয় হইয়াছে তৃতীয়ার্থে; শ্রুততঃ—ইহার অর্থ 'শ্রুতেন' (বিদ্যায় বা জ্ঞানে), সর্ব্বতঃ—ইহার অর্থ 'সর্ব্বপ্রকারৈঃ' (সর্ব্বপ্রকারে)।

**অনুবাদ**—ব্রহ্মা (ঋত্বিক্) জ্ঞানে সকলের প্রভু বা শ্রেষ্ঠ, ব্রহ্ম (পরব্রহ্ম) সর্ব্বপ্রকারে সকলের প্রভু বা শ্রেষ্ঠ।

যজ্ঞস্য মাত্রাং বিমিমীত একোঽধ্বর্য্যুঃ ॥ ১১ ॥

যজ্ঞস্য মাত্রাং বিমিমীত উ ক্তঃ—যজ্ঞস্য মাত্রাং বিমিমীত একোঽধ্বর্য্যুঃ। একঃ অধ্বর্য্যুঃ (অধ্বর্য্যু নামক একজন ঋত্বিক্) যজ্ঞস্য (যজ্ঞের) মাত্রাং (স্বরূপ বা শরীর) বিমিমীতে (বিশেষভাবে নির্ম্মাণ করেন)।

অধ্বর্য্যু যজুর্মন্ত্র উচ্চারণপূর্ব্বক যজ্ঞের উপযোগী হব্য দ্রব্যসমূহ প্রস্তুত করেন, বেদি নির্ম্মাণ করেন, যজ্ঞের সরঞ্জামগুলি সংগ্রহ করিয়া যথাকালে বেদির উপর সাজাইয়া রাখেন, অগ্নি প্রজ্বলিত করেন, অগ্নিতে আহুতি প্রদান করেন। যজ্ঞের ইতিকর্ত্তব্যতা সম্পাদন প্রধানতঃ তাঁহার উপরই নির্ভর করে—তিনিই যেন যজ্ঞের মাত্রা (স্বরূপ বা দেহ)[২] নির্ম্মাণ করেন।

**অনুবাদ**—অধ্বর্য্যু নামক একজন ঋত্বিক্ যজ্ঞের মাত্রা (স্বরূপ বা দেহ) বিশেষভাবে নির্ম্মাণ করেন।

অধ্বর্য্যুরধ্বরযুরধ্বরং যুনক্ত্যধ্বরস্য নেতা ॥ ১২ ॥

অধ্বর্য্যুঃ—অধ্বরযুঃ, অধ্বরং (যজ্ঞকে) যুনক্তি (তৎ সাধন অথবা অনুষ্ঠানের সহিত যুক্ত করেন), অধ্বরস্য (যজ্ঞের) নেতা (সমাপ্তি বিধায়ক)।

অধ্বর্য্যু শব্দের ব্যুৎপত্তিগত অর্থ প্রদর্শন করিতেছেন। 'অধ্বরয়ু' শব্দই অধ্বর্য্যু হইয়াছে, পৃষোদরাদিত্বনিবন্ধন অকার লোপে। অধ্বরয়ু শব্দটী দুই প্রকারে নিষ্পন্ন করা যাইতে

---

১। অন্য ঋত্বিজ একবিদ্যাঃ, ব্রহ্মা তু ত্রয়ীবিদ্যঃ, অতঃ স তেভ্যঃ পরিবৃদ্ধঃ শ্রুততঃ (স্কঃ স্বাঃ)।

২। মাত্রাং স্বরূপম্ (সায়ণ) মীয়তেঽনেনেতি মাত্রা তাং যাং কাঞ্চিদিতিকর্ত্তব্যতাম্ অভিষবগ্রহণাদিরূপাং (যজ্ঞশরীরং) বিমিমীতে নানাপ্রকারং নির্ম্মিমীতে (নিঃ বিঃ)। দুর্গাচার্য্য 'মাত্রা' শব্দের অর্থ করিয়াছেন 'কর্ম্ম' (মীয়তে ইতি মানং কর্ম্ম তন্মাত্রেত্যুচ্যতে, যা কাচিদিতিকর্ত্তব্যতা যজ্ঞস্য তাং বিমিমীতে অধ্বর্য্যুঃ। নানাপ্রকারাং করোতীত্যর্থঃ)। তাঁহার মতে 'যজ্ঞস্য মাত্রাং বিমিমীতে'—ইহার অর্থ 'অধ্বর্য্যু নানাপ্রকারে যজ্ঞের ইতিকর্ত্তব্যতাসমূহ সম্পাদন করেন'।

পারে। (১) অধ্বর+যুজ্+ডু ; ইহার অর্থ হইবে 'অধ্বরং যুনক্তি'—যিনি অধ্বরকে (যজ্ঞকে) যুক্ত করেন। কাহার সহিত ? যজ্ঞের যে সমুদায় সাধন (উপকরণ) তাহার সহিত অথবা অনুষ্ঠানের সহিত।[১] ইহা দ্বারা এই বলা হইল যে, যিনি যজ্ঞকে সাধনসম্পন্ন করেন অথবা যিনি যজ্ঞের অনুষ্ঠাতা তিনিই অধ্বরয়ু বা অধ্বর্যু। (২) অধ্বর+যা+কু (উ ৩৭) ; ইহার অর্থ 'অধ্বরং যাতি'। 'যা' ধাতুর অর্থ গমন করা, ধাতুটী এই স্থানে অন্তর্গত ণিজর্থ[২], অর্থাৎ যা=যা+ণিচ্ (গমন করান)। অধ্বরং যাতি=অধ্বরং যাপয়তি গময়তি নয়তি বা—যিনি যজ্ঞকে গমন করান, পৌঁছাইয়া দেন বা নিয়া যান অর্থাৎ যিনি যজ্ঞের নেতা। 'নেতা' পদের অর্থ 'যিনি নিয়া যান' (নী+তৃচ্)। কোথায় নিয়া যান বা পৌঁছাইয়া দেন ? সমাপ্তিতে।[৩] ইহা দ্বারা এই বলা হইল যে, যিনি যজ্ঞের সমাপ্তিবিধায়ক অর্থাৎ যাঁহার উপর যজ্ঞনিষ্পাদন নির্ভর করে, তিনিই অধ্বরয়ু বা অধ্বর্যু।

অনুবাদ—অধ্বর্যু=অধ্বরয়ু ; অধ্বরয়ু শব্দের অর্থ—(১) যিনি যজ্ঞকে তৎসাধন বা অনুষ্ঠানের সহিত যুক্ত করেন ; (২) যিনি যজ্ঞের সমাপ্তিবিধায়ক।

অধ্বরং কাময়ত ইতি বা ॥ ১৩ ॥

বা (অথবা) অধ্বরং (যজ্ঞ) কাময়তে (অনুষ্ঠান করিবার ইচ্ছা করেন) ইতি (ইহাই 'অধ্বর্যু' শব্দের ব্যুৎপত্তি)।

'অধ্বর' শব্দের নিষ্পত্তি আর একপ্রকারে প্রদর্শন করিতেছেন। অধ্বর শব্দের উত্তর ইচ্ছার্থে ক্যচ্ প্রত্যয়ে (পা ৩।১।১৮) অধ্বর্য্য[৪] ধাতু, তদুত্তর উ প্রত্যয়ে (পা ৬।২।১৭০) অধ্বর্যু শব্দ নিষ্পন্ন। এই প্রকারে নিষ্পন্ন 'অধ্বর্যু' শব্দের অর্থ হইবে—'যিনি যজ্ঞ ইচ্ছা করেন অর্থাৎ যজ্ঞানুষ্ঠান যাঁহার অভিপ্রেত'।[৫]

অনুবাদ—অথবা যজ্ঞানুষ্ঠান কামনা করেন, ইহাই অধ্বর্যু শব্দের ব্যুৎপত্তি।

অপিবাধীয়ানে যুরুপবন্ধঃ ॥ ১৪ ॥

অপিবা (অথবা) অধীয়ানে ('অধ্বরশাস্ত্রের অধ্যেতা বা পাঠক' এই অর্থ বুঝাইতে) যুঃ উপবন্ধঃ ('যু' এই প্রত্যয় প্রযুক্ত হইয়াছে অধ্বর শব্দের উত্তর)।

আরও এক প্রকারে 'অধ্বর্যু' শব্দের নিষ্পত্তি প্রদর্শন করিতেছেন। অধ্বর শব্দের অর্থ

---

১। স্বসাধনৈরনুষ্ঠানেন চ (স্কঃ স্বাঃ)।
২। 'যা প্রাপণে' ইত্যস্মাদন্তর্হিতণ্যর্থস্ত…(স্কঃ স্বাঃ)।
৩। অধ্বরস্য নেতা প্রাপয়িতেত্যর্থঃ। স হি অন্তং প্রাপয়ত্যধ্বরম্ (দুঃ)।
৪। অকারলোপবিষয়ে পা ৭।৪।৩৯ দ্রষ্টব্য।
৫। অধ্বরং কাময়তে কর্ত্ত মিত্যধ্বর্যুঃ (দুঃ), অনুষ্ঠাতুং হ্যধ্বর্যুরধ্বরমিচ্ছতি (স্কঃ স্বাঃ)।

ইহারা প্রত্যেকে এক এক বেদ জানেন, ব্রহ্মা তিন বেদই জানেন।[১] ব্রহ্ম (পরব্রহ্ম) সকলের নিয়ামক, তাঁহার নিয়মেই চরাচর ব্রহ্মাণ্ড চলিতেছে, তাঁহার নিয়মের ব্যতিক্রম কোথাও কেহ করিতে পারে না, তাঁহা হইতে অত্যধিক (শ্রেষ্ঠ) অথবা তাঁহার সমান কিছুই নাই—তিনি সর্ব্বথা সকলের প্রভু।

শ্রুততঃ ও সর্ব্বতঃ—এই দুই স্থলে তস্ প্রত্যয় হইয়াছে তৃতীয়ার্থে ; শ্রুততঃ—ইহার অর্থ 'শ্রুতেন' (বিদ্যায় বা জ্ঞানে), সর্ব্বতঃ—ইহার অর্থ 'সর্ব্বপ্রকারৈঃ' (সর্ব্বপ্রকারে)।

**অনুবাদ**—ব্রহ্মা (ঋত্বিক্) জ্ঞানে সকলের প্রভু বা শ্রেষ্ঠ, ব্রহ্ম (পরব্রহ্ম) সর্ব্বপ্রকারে সকলের প্রভু বা শ্রেষ্ঠ।

যজ্ঞস্য মাত্রাং বিমিমীত একোঽধ্বর্য্যুঃ ॥ ১১ ॥

যজ্ঞস্য মাত্রাং বিমিমীত উ স্কঃ—যজ্ঞস্য মাত্রাং বিমিমীত একোঽধ্বর্য্যুঃ। একঃ অধ্বর্য্যুঃ (অধ্বর্য্যু নামক একজন ঋত্বিক্) যজ্ঞস্য (যজ্ঞের) মাত্রাং (স্বরূপ বা শরীর) বিমিমীতে (বিশেষভাবে নির্ম্মাণ করেন)।

অধ্বর্য্যু যজুর্মন্ত্র উচ্চারণপূর্ব্বক যজ্ঞের উপযোগী হব্য দ্রব্যসমূহ প্রস্তুত করেন, বেদি নির্ম্মাণ করেন, যজ্ঞের সরঞ্জামগুলি সংগ্রহ করিয়া যথাকালে বেদির উপর সাজাইয়া রাখেন, অগ্নি প্রজ্বলিত করেন, অগ্নিতে আহুতি প্রদান করেন। যজ্ঞের ইতিকর্ত্তব্যতা সম্পাদন প্রধানতঃ তাঁহার উপরই নির্ভর করে—তিনিই যেন যজ্ঞের মাত্রা (স্বরূপ বা দেহ)[২] নির্ম্মাণ করেন।

**অনুবাদ**—অধ্বর্য্যু নামক একজন ঋত্বিক্ যজ্ঞের মাত্রা (স্বরূপ বা দেহ) বিশেষভাবে নির্ম্মাণ করেন।

অধ্বর্য্যুরধ্বরযুরধ্বরং যুনক্ত্যধ্বরস্য নেতা ॥ ১২ ॥

অধ্বর্য্যুঃ—অধ্বরযুঃ, অধ্বরং (যজ্ঞকে) যুনক্তি (তৎ সাধন অথবা অনুষ্ঠানের সহিত যুক্ত করেন), অধ্বরস্য (যজ্ঞের) নেতা (সমাপ্তি বিধায়ক)।

অধ্বর্য্যু শব্দের ব্যুৎপত্তিগত অর্থ প্রদর্শন করিতেছেন। 'অধ্বরয়ু' শব্দই অধ্বর্য্যু হইয়াছে, পৃষোদরাদিত্বনিবন্ধন অকার লোপে। অধ্বরয়ু শব্দটী দুই প্রকারে নিষ্পন্ন করা যাইতে

১। অন্য ঋত্বিজ একবিদ্যাঃ, ব্রহ্মা তু ত্রয়ীবিদ্যঃ, অতঃ স তেভ্যঃ পরিবৃদ্ধঃ শ্রুততঃ (স্কঃ স্বাঃ)।

২। মাত্রাং স্বরূপম্ (সায়ণ) মীয়তেঽনেনেতি মাত্রা তাং যাং কাঞ্চিদিতিকর্ত্তব্যতাম্ অভিষবগ্রহণাদিরূপাং (যজ্ঞশরীরং) বিমিমীতে নানাপ্রকারং নির্মিমীতে (নিঃ বিঃ)। দুর্গাচার্য্য 'মাত্রা' শব্দের অর্থ করিয়াছেন 'কর্ম্ম' (মীয়তে ইতি মানং কর্ম্ম তন্মাত্রেত্যুচ্যতে, যা কাচিদিতিকর্ত্তব্যতা যজ্ঞস্য তাং বিমিমীতে অধ্বর্য্যুঃ। নানাপ্রকারাং করোতীত্যর্থঃ)। তাঁহার মতে 'যজ্ঞস্য মাত্রাং বিমিমীতে'—ইহার অর্থ 'অধ্বর্য্যু নানাপ্রকারে যজ্ঞের ইতিকর্ত্তব্যতাসমূহ সম্পাদন করেন'।

পারে। (১) অধ্বর+যুজ্+ডু ; ইহার অর্থ হইবে 'অধ্বরং যুনক্তি'—যিনি অধ্বরকে (যজ্ঞকে) যুক্ত করেন। কাহার সহিত ? যজ্ঞের যে সমুদায় সাধন (উপকরণ) তাহার সহিত অথবা অনুষ্ঠানের সহিত।[১] ইহা দ্বারা এই বলা হইল যে, যিনি যজ্ঞকে সাধনসম্পন্ন করেন অথবা যিনি যজ্ঞের অনুষ্ঠাতা তিনিই অধ্বরয়ু বা অধ্বর্য্যু। (২) অধ্বর+যা+কু (উ ৩৭); ইহার অর্থ 'অধ্বরং যাতি'। 'যা' ধাতুর অর্থ গমন করা, ধাতুটী এই স্থানে অন্তর্গত ণিজর্থ[২], অর্থাৎ যা=যা+ণিচ্ (গমন করান)। অধ্বরং যাতি=অধ্বরং যাপয়তি গময়তি নয়তি বা—যিনি যজ্ঞকে গমন করান, পৌছাইয়া দেন বা নিয়া যান অর্থাৎ যিনি যজ্ঞের নেতা। 'নেতা' পদের অর্থ 'যিনি নিয়া যান' (নী+তৃচ্)। কোথায় নিয়া যান বা পৌছাইয়া দেন ? সমাপ্তিতে।[৩] ইহা দ্বারা এই বলা হইল যে, যিনি যজ্ঞের সমাপ্তিবিধায়ক অর্থাৎ যাঁহার উপর যজ্ঞনিষ্পাদন নির্ভর করে, তিনিই অধ্বরয়ু বা অধ্বর্য্যু।

অনুবাদ—অধ্বর্য্যু=অধ্বরয়ু ; অধ্বরয়ু শব্দের অর্থ—(১) যিনি যজ্ঞকে তৎসাধন বা অনুষ্ঠানের সহিত যুক্ত করেন ; (২) যিনি যজ্ঞের সমাপ্তিবিধায়ক।

অধ্বরং কাময়ত ইতি বা ॥ ১৩ ॥

বা (অথবা) অধ্বরং (যজ্ঞ) কাময়তে (অনুষ্ঠান করিবার ইচ্ছা করেন) ইতি (ইহাই 'অধ্বর্য্যু' শব্দের ব্যুৎপত্তি)।

'অধ্বর' শব্দের নিষ্পত্তি আর একপ্রকারে প্রদর্শন করিতেছেন। অধ্বর শব্দের উত্তর ইচ্ছার্থে ক্যচ্ প্রত্যয়ে (পা ৩।১।১৮) অধ্বর্য্য[৪] ধাতু, তদুত্তর উ প্রত্যয়ে (পা ৩।২।১৭০) অধ্বর্য্যু শব্দ নিষ্পন্ন। এই প্রকারে নিষ্পন্ন 'অধ্বর্য্যু' শব্দের অর্থ হইবে—'যিনি যজ্ঞ ইচ্ছা করেন অর্থাৎ যজ্ঞানুষ্ঠান যাঁহার অভিপ্রেত'।[৫]

অনুবাদ—অথবা যজ্ঞানুষ্ঠান কামনা করেন, ইহাই অধ্বর্য্যু শব্দের ব্যুৎপত্তি।

অপিবাধীয়ানে যুরুপবন্ধঃ ॥ ১৪ ॥

অপিবা (অথবা) অধীয়ানে ('অধ্বরশাস্ত্রের অধ্যেতা বা পাঠক' এই অর্থ বুঝাইতে) যুঃ উপবন্ধঃ ('যু' এই প্রত্যয় প্রযুক্ত হইয়াছে অধ্বর শব্দের উত্তর)।

আরও এক প্রকারে 'অধ্বর্য্যু' শব্দের নিষ্পত্তি প্রদর্শন করিতেছেন। অধ্বর শব্দের অর্থ

---

১। স্বসাধনৈরনুষ্ঠানেন চ (স্কঃ স্বাঃ)।

২। 'যা প্রাপণে' ইত্যস্যান্তর্হিতণ্যর্থস্য…(স্কঃ স্বাঃ)।

৩। অধ্বরস্য নেতা প্রাপয়িতেত্যর্থঃ। স হি অন্তং প্রাপয়ত্যধ্বরম্ (দুঃ)।

৪। অকারলোপবিষয়ে পা ৭।৪।৩৯ দ্রষ্টব্য।

৫। অধ্বরং কাময়তে কর্ত্তু মিত্যধ্বর্য্যুঃ (দুঃ), অনুষ্ঠাতুং হ্যধ্বর্য্যুরধ্বরমিচ্ছতি (স্কঃ স্বাঃ)।

'অধ্বরশাস্ত্র' ( যজ্ঞশাস্ত্র )। অধ্বর শব্দের উত্তর 'তাহার অধ্যেতা'[১] এই অর্থ বুঝাইতে 'যু' উপবন্ধ বা প্রত্যয় প্রযুক্ত হইয়াছে। এইভাবে নিষ্পন্ন 'অধ্বরয়ু' শব্দই 'অধ্বর্যু' হইয়াছে পৃষোদরাদিত্বনিবন্ধন। সূত্রের এই ব্যাখ্যা স্কন্দস্বামিসম্মত।[১] দুর্গাচার্য্যের মতে—অধ্বর শব্দের অর্থই লক্ষণা দ্বারা 'অধ্বরশাস্ত্রের অধ্যেতা', যেমন মঞ্চাঃ ক্রোশন্তি ( মঞ্চ ক্রন্দন করিতেছে )—এই স্থলে মঞ্চ শব্দের অর্থ লক্ষণা দ্বারা 'মঞ্চস্থ বালক'। 'অধ্বরশাস্ত্রের অধ্যেতা'—এতদর্থক অধ্বর শব্দের উত্তর 'যু' উপবন্ধ প্রযুক্ত হইয়া অধ্বরয়ু শব্দের নিষ্পত্তি।[২] অধ্বরয়ু শব্দ হইতে অধ্বর্য্যু শব্দ। উপবন্ধ শব্দের অর্থ দুর্গাচার্য্য করেন 'নামকরণ বা সংজ্ঞাকরণ' অর্থাৎ নিরর্থক প্রত্যয় ( a nominal affix )।

**অনুবাদ**—অথবা অধ্বরশাস্ত্রের অধ্যেতা বা পাঠক এই অর্থ বুঝাইতে 'যু' এই উপবন্ধ ( প্রত্যয় ) প্রযুক্ত হইয়াছে 'অধ্বর' শব্দের উত্তর।

**অধ্বর ইতি যজ্ঞনাম ধ্বরতির্হিংসাকর্ম্মা তৎপ্রতিষেধঃ ॥ ১৫ ॥**

অধ্বরঃ ইতি ( 'অধ্বর' এই শব্দ ) যজ্ঞনাম ( যজ্ঞের নাম) ধ্বরতিঃ ( ধ্বৃ ধাতু ) হিংসাকর্ম্মা ( হিংসার্থক ), তৎপ্রতিষেধঃ ( যজ্ঞ হিংসাভাববিশিষ্ট )।

'অধ্বর' যজ্ঞের নাম অর্থাৎ অধ্বর ও যজ্ঞ সমানার্থক। ধ্বৃ ধাতুর অর্থ হিংসা বা বধ করা। ধ্বর বা ধ্বরা ( ধ্বর্ + অচ্ )= হিংসা। ধ্বর বা ধ্বরা যাহাতে নাই তাহা অধ্বর। 'তৎপ্রতিষেধঃ' ইহার অর্থ—'তাহার ( হিংসার্থক ধ্বর বা ধ্বরার ) প্রতিষেধ ( অভাব ) যাহাতে ( তস্য প্রতিষেধোঽস্মিন্নিতি বহুব্রীহিঃ )। অথবা, ধ্বৃ ধাতুর উত্তর অধিকরণ বাচ্যে ঘ প্রত্যয় ( পা ৩৩।১১৮ ) করিয়া 'ধ্বর' শব্দের নিষ্পত্তি; ধ্বর শব্দের অর্থ—'যে কার্য্যে বধ বা হিংসা করা হয়'। অধ্বর ( ন ধ্বরঃ ) তাহার প্রতিষেধ বা বিপরীতধর্ম্মবিশিষ্ট। এই পক্ষে 'তৎপ্রতিষেধঃ' ইহার অর্থ 'তাহার প্রতিষেধ বা বিপরীতধর্ম্মবিশিষ্ট' ( তস্য প্রতিষেধঃ )। যে ভাবেই ব্যাখ্যা করা যাউক, হিংসার অভাব আছে বলিয়াই অধ্বরের অধ্বরত্ব, ইহাই প্রতিপাদিত হইল। প্রশ্ন হইতে পারে, অধ্বরে ( যজ্ঞে ) হিংসার অভাব কোথায়? যজ্ঞে ত পশু বধ করা হয়, তৃণ বৃক্ষাদি ছেদন করা হয়। ইহার উত্তরে বলা যাইতে পারে যে, দ্বেষপূর্ব্বক প্রাণবিনাশই হিংসা, যেখানে দ্বেষ নাই সেখানে হিংসা নাই। বেদ স্মৃতি প্রভৃতি গ্রন্থে ঘোষিত হইয়াছে যে, যজ্ঞে হিংসা নাই, যজ্ঞে যে পশু তৃণ বৃক্ষ প্রভৃতির প্রাণনাশ করা হয়, তাহা

---

১। অপি বা অধীয়ানে অধ্যেতরীত্যর্থঃ। 'তদধীতে তদ্বেদ' ( পা ৪।২।৫৯ ) ইত্যস্মিন্নর্থেঽয়ং যুরুপবন্ধঃ প্রত্যয়ঃ

২। অথবা অধীয়ানে তমধ্বরং কস্মিংশ্চিল্লক্ষণে অধ্বর ইতীয়মেব সংজ্ঞা ভবতি মঞ্চক্রোশনবৎ। এতস্মিংশ্চ নির্ব্বচনে 'যুঃ' অয়মুপবন্ধঃ নামকরণঃ। অধ্বরমধীতে যঃ সোঽধ্বর্য্যুঃ।

দ্বারা তাহাদিগকে হিংসা করা হয় না, তাহাদের উপকারই করা হয়; কারণ, যজ্ঞার্থে বিনাশ প্রাপ্ত হইয়া তাহারা স্বর্গে চলিয়া যায়, তাহাদের উন্নতগতি লাভ হয়, তাহাদের অভ্যুদয় হয়।[১]

অনুবাদ—'অধ্বর' এই শব্দটী যজ্ঞের নাম, ধ্বর্ ধাতু হিংসার্থক, যজ্ঞ হিংসাভাববিশিষ্ট।

## নিপাত ইত্যেকে ॥ ১৬ ॥

[ ত্বঃ ] ( 'ত্ব' এই শব্দটী ) নিপাতঃ ( নিপাত ) ইতি ( ইহা ) একে ( কেহ কেহ ) [ মন্যন্তে ] ( মনে করেন )।

কেহ কেহ মনে করেন 'ত্ব' এই শব্দটী নাম নহে, নিপাত। ( ১।১।৩।২৮ দ্রষ্টব্য। )

অনুবাদ—'ত্ব' একটী নিপাত, ইহা কেহ কেহ মনে করেন।

## তৎ কথমনুদাত্তপ্রকৃতি নাম স্যাৎ ॥ ১৭ ॥

তৎ ( 'ত্ব' এই শব্দস্বরূপ ) কথম্ ( কিরূপে ) অনুদাত্তপ্রকৃতি ( অনুদাত্তস্বভাববিশিষ্ট ) নাম ( নাম ) স্যাৎ ( হইতে পারে )।

যাঁহারা বলেন 'ত্ব' এই শব্দটী সর্ব্বনাম এবং অনুদাত্তস্বরবিশিষ্ট তাঁহাদের প্রতি প্রশ্ন হইতেছে—তৎ কথম্ ইত্যাদি। সাধারণ নিয়ম এই যে, সমস্ত প্রাতিপদিক বা নামই অন্তোদাত্ত ( ফিঃ সূঃ ১।১ ) অর্থাৎ অন্তে উদাত্ত স্বরবিশিষ্ট। 'ত্ব' ইহার মধ্যে স্বর মাত্র একটীই, 'ত্ব' নাম হইলে ইহার স্বরটী উদাত্ত হওয়াই স্বাভাবিক। কিন্তু নিরুক্তকারই বলিয়াছেন ( ১।১।৩।২৮ ) যে, 'ত্ব' অনুদাত্তস্বরবিশিষ্ট। 'ত্ব' নাম অথচ অনুদাত্তস্বরবিশিষ্ট—ইহা কিরূপে সম্ভব হইতে পারে? প্রশ্ন অবশ্য সঙ্গত। ইহার উত্তর এই যে, সর্ব্বত্রই সাধারণ নিয়ম হইতে বিশেষ নিয়ম বলীয়ান্; 'ত্ব' শব্দ সম্বন্ধেও বিশেষ নিয়ম আছে ( ফিঃ সূঃ ৪।৭৮ ) যন্নিবন্ধন নাম হইয়াও ইহা অনুদাত্তস্বরবিশিষ্ট।

অনুবাদ—'ত্ব' এই শব্দস্বরূপ কিরূপে অনুদাত্তস্বভাব নাম হইতে পারে?

## দৃষ্টব্যয়ং তু ভবতি ॥ ১৮ ॥

তু ( কিন্তু ) [ ত্বঃ ] ( 'ত্ব' এই শব্দ স্বরূপ ) দৃষ্টব্যয়ং ভবতি ( দৃষ্টব্যয় হইয়া থাকে অর্থাৎ বিভক্তি যোগে ইহার ব্যয় বা বিকৃতি দৃষ্ট হইয়া থাকে )।

'তু' শব্দ পক্ষব্যাবৃত্ত্যর্থ অথাৎ 'ত্ব' শব্দ নিপাত—এই যে পক্ষ তাহার নিরাস হইতেছে সূত্রস্থ 'তু' শব্দের দ্বারা। ব্যয় শব্দের অর্থ বিকৃতি, পরিবর্ত্তন বা অন্যথাভাব। কোনও অবস্থায় নিপাতের কোন ব্যয় ( বিকৃতি বা পরিবর্ত্তন ) হয় না; সমস্ত লিঙ্গে, সমস্ত বিভক্তিতে

---

১। ন বা উ এতন্ম্রিয়সে......( বাঃ সং ২৩।১৬ ); ওষধ্যঃ পশবো বৃক্ষাস্তির্য্যঞ্চ পক্ষিণস্তথা। যজ্ঞার্থং নিধনং প্রাপ্তাঃ প্রাপ্ন বন্ত্যুচ্ছ্রিতাং গতিম্ ( প্রাপ্নুবন্ত্যৎসৃতীঃ পুনঃ )। ( মনু ৫।৪০ )।

এবং সমস্ত বচনে নিপাত একরূপ থাকে, ইহা অব্যয়। যে হেতু 'ত্ব' এই শব্দের বিভক্তি যোগে বিকৃতি বা পরিবর্ত্তন দৃষ্ট হয়, সেইজন্যই ইহা নিপাত নহে। 'ঋচাং ত্বঃ পোষমাস্তে'— এই মন্ত্রে 'ত্ব' শব্দের প্রথমার একবচনে 'ত্বঃ' আকারে পরিবর্ত্তন দেখিয়াছি। অন্যান্য বিভক্তি-যোগে ও যথাযোগ্য পরিবর্ত্তন হয়; তাহা পরবর্ত্তী সন্দর্ভত্রয়ে প্রদর্শিত হইবে।

অনুবাদ—কিন্তু 'ত্ব' শব্দ দৃষ্টব্যয় হয় অর্থাৎ বিভক্তিযোগে ইহার ব্যয় (বিকৃতি বা পরিবর্ত্তন) দৃষ্ট হইয়া থাকে।

উত ত্বং সখ্যে স্থিরপীতমাহুরিতি দ্বিতীয়ায়াম্ ॥ ১৯ ॥

উত (আর) ত্বং (একজনকে—বেদাদি শাস্ত্রকুশল ব্যক্তিকে) সখ্যে (বাক্যজনিত সখিভাবে অর্থাৎ বিদ্বৎসমাজের সৎকথায় বা সদালাপে) স্থিরপীত (দৃঢ় বা উত্তম ভাবগ্রাহী) আহুঃ (বলিয়া থাকেন)—ইতি (এই বাক্যে) দ্বিতীয়ায়াম্ (দ্বিতীয়া বিভক্তিতে) [ব্যয়ো দৃষ্টো ভবতি] ('ত্ব' শব্দের বিকৃতি বা পরিবর্ত্তন পরিদৃষ্ট হয়)।

উত ত্বং সখ্যে স্থিরপীতমাহুঃ—ইহা একটী মন্ত্রের (ঋগ্বেদ ১০।৭১।৫) প্রথম চরণ। সম্পূর্ণ মন্ত্রটী নিরুক্তকার ১।৩।৬ পরিচ্ছেদে ব্যাখ্যা করিবেন, সেই ব্যাখ্যার আলোচনা প্রসঙ্গেই 'সখ্যে' 'স্থিরপীতম্' প্রভৃতি পদের অর্থ সম্যক্ রূপে আলোচিত হইবে। এইস্থানে লক্ষ্য করার বিষয় এই যে, দ্বিতীয়া বিভক্তির একবচনে 'ত্ব' শব্দের ব্যয় (বিকৃতি বা পরিবর্ত্তন) দৃষ্ট হইতেছে 'ত্বম্' এই আকারে।

অনুবাদ—উত ত্বং সখ্যে স্থিরপীতমাহুঃ (আর একজনকে অর্থাৎ কাহাকেও সখিভাবে বা বিদ্বৎসমাজের সদালাপে উত্তম ভাবগ্রাহী বলিয়া বর্ণনা করিয়া থাকেন), এই বাক্যে দ্বিতীয়া বিভক্তিতে 'ত্ব' শব্দের ব্যয় (বিকৃতি বা পরিবর্ত্তন) দৃষ্ট হয়।

উতো ত্বস্মৈ তন্বং বিসস্রে ইতি চতুর্থ্যাম্ ॥ ২০ ॥

উতো (কিন্তু) [বাক্] (বাগ্‌দেবী) ত্বস্মৈ (একজনের অর্থাৎ অর্থজ্ঞ ব্যক্তির নিকট) তন্বং (শরীর) বিসস্রে (বিবৃত করেন)—ইতি (এই মন্ত্রে) চতুর্থ্যাম্ (চতুর্থী বিভক্তিতে) [ব্যয়ো দৃষ্টোভবতি] ('ত্ব' শব্দের বিকৃতি বা পরিবর্ত্তন পরিদৃষ্ট হয়)।

উতো ত্বস্মৈ তন্বং বিসস্রে—ইহা একটী মন্ত্রের (ঋগ্বেদ ১০।৭১।৪) তৃতীয় পাদ। নিরুক্তকার সম্পূর্ণ মন্ত্রের ব্যাখ্যা করিবেন ১।৩।৫ পরিচ্ছেদে। সেই ব্যাখ্যার আলোচনা প্রসঙ্গেই 'তন্ব' 'বিসস্রে' ইত্যাদি পদের অর্থ সম্যক্ রূপে আলোচিত হইবে। এই স্থানে লক্ষ্য করার বিষয় এই যে, চতুর্থীর একবচনে 'ত্ব' শব্দের ব্যয় (বিকৃতি বা পরিবর্ত্তন) দৃষ্ট হইতেছে 'ত্বস্মৈ' এই আকারে। 'উতো' শব্দ 'তু' শব্দের সমানার্থক।[1] উতোত্বস্মৈ—ত্বস্মৈ তু—(কিন্তু একজনের নিকট)।

---

১ 'উতো' ইতি তুশব্দস্যার্থে—(স্কঃ স্বাঃ)।

অনুবাদ—উতো ত্বস্মৈ তন্বং বিসস্রে ( কিন্তু বাগ্দেবী একজনের অর্থাৎ কাহারও নিকট শরীর বিবৃত করেন )—এই বাক্যে চতুর্থী বিভক্তিতে 'ত্ব' শব্দের ব্যয় ( বিকৃতি বা পরিবর্ত্তন ) দৃষ্ট হয়।

অথাপি প্রথমা বহুবচনে ॥ ২১ ॥

অথ ( আর ) প্রথমা বহুবচনে অপি ( প্রথমা বিভক্তির বহুবচনেও ) [ ব্যয়ো দৃষ্টোভবতি ] ( 'ত্ব' শব্দের বিকৃতি বা পরিবর্ত্তন পরিদৃষ্ট হয় )।

প্রথমার একবচনে 'ত্ব' শব্দের 'ত্বঃ' রূপে ব্যয় ( বিকৃতি ) 'ঋচাং ত্বঃ পোষমাস্তে' এই মন্ত্রে দৃষ্ট হইয়াছে। প্রথমার বহুবচনে ইহার ব্যয় বক্ষ্যমাণ মন্ত্রে দৃষ্ট হইবে।

অনুবাদ—আর প্রথমার বহুবচনেও 'ত্ব' শব্দের ব্যয় ( বিকৃতি বা পরিবর্ত্তন ) দৃষ্ট হয়।

॥ চতুর্থ পরিচ্ছেদ সমাপ্ত ॥

## পঞ্চম পরিচ্ছেদ

অক্ষণ্বন্তঃ কর্ণবন্তঃ সখায়ো মনোজবেষ্বসমা বভূবুঃ।
আদঘ্নাস উপকক্ষাস উ ত্বে হ্রদা ইব স্নাত্বা উ ত্বে দদৃশে ॥ ১ ॥

ঋ ( ১০।৭১।৭ )

অক্ষণ্বন্তঃ ( নেত্রসম্পন্ন ) কর্ণবন্তঃ ( কর্ণসম্পন্ন ) সখায়ঃ ( সখিত্বসম্পন্ন অর্থাৎ তুল্য নামে আখ্যাত ব্যক্তিগণ ) মনোজবেষু ( মনোগম্য অর্থাৎ মনের দ্বারা বোদ্ধব্য বিষয়সমূহে ) অসমাঃ ( অতুল্য অর্থাৎ ন্যূনাধিকতাবিশিষ্ট ) বভূবুঃ ( হন );[১] উ ত্বে ( কেহ কেহ ) আদঘ্নাসঃ ( আস্যদঘ্নাসঃ—মুখপ্রমাণ অর্থাৎ মুখ পর্য্যন্ত পৌছে ঈদৃশ জলবিশিষ্ট ) হ্রদা ইব ( হ্রদের ন্যায় ) দদৃশে ( দদৃশিরে—দৃষ্ট হন ) উ ত্বে ( কেহ কেহ ) উপকক্ষাসঃ ( উপকক্ষপ্রমাণ অর্থাৎ কক্ষের বা বাহুমূলের নিকট পর্য্যন্ত পৌছে ঈদৃশ জলবিশিষ্ট ) হ্রদাঃ ইব ( হ্রদের ন্যায় ) দদৃশে ( দদৃশিরে—দৃষ্ট হন ), উ ত্বে ( কেহ কেহ ) স্নাত্বাঃ ( স্নানযোগ্য অর্থাৎ গভীরজলবিশিষ্ট ) হ্রদাঃ ইব ( হ্রদের ন্যায় ) দদৃশে ( দদৃশিরে—দৃষ্ট হন )।[২]

মন্ত্রে 'উ' এই নিপাতটী দুই বারই পদপূরণার্থ প্রযুক্ত হইয়াছে—ইহার কোনও অর্থ নাই।[৩] 'ত্বে'—এই পদটী লক্ষ্য করিবার বিষয়, প্রথমার বহুবচনে 'ত্ব' শব্দ 'ত্বে' এই আকারে বিকৃত বা পরিবর্ত্তিত হইয়াছে। 'ত্ব' শব্দের প্রথমার একবচনের রূপ 'ত্বঃ', দ্বিতীয়ার একবচনের রূপ 'ত্বম্' এবং চতুর্থীর একবচনের রূপ 'ত্বস্মৈ' ইহা পূর্ব্ব পূর্ব্ব উদাহরণে দেখা গিয়াছে। এই মন্ত্রে 'ত্ব' শব্দের প্রথমার বহুবচনের রূপও বিদ্যমান রহিয়াছে। যখন বিভিন্ন বিভক্তি যোগে 'ত্ব' শব্দের ভিন্ন ভিন্ন রূপ দেখা যায়, তখন ইহা নিপাত নহে—নাম, ইহাই পরিস্ফুট হইল।

অনুবাদ—নেত্রসমন্বিত কর্ণসমন্বিত সখিত্বসম্পন্ন ( তুল্যনামে আখ্যাত ) ব্যক্তিগণ মনোগম্য বিষয়সমূহে অতুল্য ( ন্যূনাধিকতাবিশিষ্ট ); কেহ কেহ মুখপ্রমাণ ( মুখ পর্য্যন্ত পৌছে এইরূপ জলবিশিষ্ট ) হ্রদের ন্যায়, কেহ কেহ উপকক্ষপ্রমাণ ( বাহুমূলের নিকট পর্য্যন্ত পৌছে এইরূপ জলবিশিষ্ট ) হ্রদের ন্যায়, কেহ কেহ স্নানযোগ্য জলবিশিষ্ট ( সুগভীর ) হ্রদের ন্যায়।[৪]

---

১। বভূবুর্ভবন্তি ( স্কঃ স্বাঃ )।

২। দদৃশে দদৃশিরে দৃশ্যন্তে ইতি সমস্তার্থঃ ( দুঃ )।

৩। উ ইতি পদপূরণঃ, উ ইতি পদপূরণঃ ( স্কঃ স্বাঃ )।

৪। তাৎপর্য্য এই যে—সকল মানুষই মানুষ নামে আখ্যাত, সকলেরই হস্ত পদ চক্ষু কর্ণ প্রভৃতি অবয়ব আছে, সকলেই গমনাদি ক্রিয়া করে, সকলেরই ক্ষুধা তৃষ্ণা আছে, সকলেই ক্ষুধাতৃষ্ণা নিবারণের জন্য ব্যস্ত—এই ভাবে

অক্ষিমন্তঃ কর্ণবন্তঃ সখায়ঃ ॥ ২ ॥

অক্ষণ্বন্তঃ কর্ণবন্তঃ সখায়ঃ—অক্ষিমন্তঃ কর্ণবন্তঃ সখায়ঃ। অক্ষিমন্তঃ ( নেত্রসম্পন্ন ) কর্ণবন্তঃ ( কর্ণসম্পন্ন ) সখায়ঃ।

অক্ষণ্বন্তঃ=অক্ষিমন্তঃ; অক্ষিশব্দের উত্তর মতুপ্ প্রত্যয় করিয়া অক্ষণ্বন্ ( প্রথমার বহুবচনে অক্ষণ্বন্তঃ ) শব্দটী নিষ্পন্ন হইয়াছে ( পা ৭।১।৭৬ ও ৮।২।১৬ )। সখায়ঃ ( সখিশব্দের প্রথমার বহুবচনে )—সখিত্বসম্পন্ন মানুষরূপ ব্যক্তিগণ। সকল মানুষই মানুষ নামে আখ্যাত, সকল মানুষেরই হস্তপদাদি অবয়ব আছে—এই ভাবে মানুষ পরস্পর সমান, মানুষের মধ্যে পরস্পর সখিত্ব বিদ্যমান আছে বলা যায়। অক্ষি ও কর্ণ সমস্ত ইন্দ্রিয় ও অবয়বের উপলক্ষণ অর্থাৎ 'অক্ষিমন্তঃ' ও 'কর্ণবন্তঃ' এই দুইটী বিশেষণের দ্বারা 'সমস্ত ইন্দ্রিয় ও অবয়ব বিশিষ্টের' বোধ হইবে।

অনুবাদ—অক্ষণ্বন্তঃ কর্ণবন্তঃ সখায়ঃ=অক্ষিমন্তঃ কর্ণবন্তঃ সখায়ঃ ( নেত্রসম্পন্ন কর্ণসম্পন্ন সখিত্ববিশিষ্ট ব্যক্তিগণ )।

অক্ষি চষ্টেঃ ॥ ৩ ॥

অক্ষি ( অক্ষি শব্দ ) চষ্টেঃ ( চক্ষিঙ্ ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে )।

দর্শনার্থক চক্ষিঙ্ ধাতুর [১] উত্তর ক্সি ( উ ৪৩৫ ) প্রত্যয় করিয়া অক্ষি শব্দ নিষ্পন্ন হইয়াছে। ইহার অর্থ দৃশ্যতে অনেন ( যাহা দ্বারা দেখা যায় )। উণাদিসূত্রকারের মতে 'অশ্' ধাতুর উত্তর 'ক্সি' প্রত্যয় করিয়া অক্ষি শব্দের নিষ্পত্তি ( উ ৪৩৬ )। অশ্ ধাতু হইতে নিষ্পন্ন অক্ষি শব্দের অর্থ হইবে—অশ্নুতে বিষয়ান্ ( যাহা বিষয়সমূহকে ব্যাপ্ত করে )।

অনুবাদ—অক্ষি শব্দ 'চক্ষিঙ্' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে।

---

ধরিতে গেলে মানুষের মধ্যে পরস্পর কোনও পার্থক্য নাই, তাহারা পরস্পর সমান, পরস্পর সখিত্বসম্পন্ন। পার্থক্য আছে মনোগম্য বা প্রজ্ঞাগম্য বিষয়সমূহ নিয়া। কেহও মধ্যমপরিমাণ জলবিশিষ্ট হ্রদের ন্যায় অর্থাৎ মধ্যমপ্রজ্ঞ—কতক বিষয় বুঝে, কতক বিষয় বুঝে না; কেহও অগভীর ( স্বল্পজলবিশিষ্ট ) হ্রদের ন্যায় অর্থাৎ অল্পপ্রজ্ঞ—সহজে কোন বিষয় বুঝিতে পারে না এবং অল্পবিষয়েই অভিজ্ঞতাসম্পন্ন; কেহ বা সুগভীর ( বহুজলবিশিষ্ট ) হ্রদের ন্যায় অর্থাৎ বহুপ্রজ্ঞ—সহজেই বহুবিষয় বুঝিতে পারে এবং বহুবিষয়ে অভিজ্ঞতাসম্পন্ন। মুখপ্রমাণ জলবিশিষ্ট=মধ্যমপরিমাণ জলবিশিষ্ট, উপকক্ষপ্রমাণ জলবিশিষ্ট=স্বল্পজলবিশিষ্ট, স্নানযোগ্য জলবিশিষ্ট=বহুজলবিশিষ্ট। এই ব্যাখ্যা দুর্গাচার্য্যের সম্মত। স্কন্দস্বামীর মতে—আদঘ্নাসঃ উপকক্ষাসঃ, এই উভয়ের তাৎপর্য্য 'স্বল্পোদক বিশিষ্টত্বে' ( আদঘ্নাসঃ উপকক্ষাসঃ হ্রদাঃ স্বল্পোদকা ইত্যর্থঃ )। তাঁহার মতে স্বল্পপ্রজ্ঞ ও বহুপ্রজ্ঞ এই দুই শ্রেণীর লোকের কথাই বলা হইয়াছে। মন্ত্রে 'চক্ষু' ও 'কর্ণ' এই দুইটী শব্দ সমস্ত ইন্দ্রিয়ের এবং অবয়বের উপলক্ষণ—সমানেন্দ্রিয়াঃ সমানপৃষ্ঠোদরপাণিপাদাঃ সন্তঃ ( দুঃ ), এবং 'মনস্' শব্দ প্রজ্ঞাবাচক—মনোজবাঃ প্রজ্ঞাগম্যাঃ ( স্কঃ স্বাঃ )।

১। চক্ষিঙ্ ব্যক্তায়াং বাচি। অয়ং দর্শনেঽপি ( সিঃ কৌঃ )।

13—1845 B.

অনক্তেরিত্যাগ্রায়ণঃ ॥ ৪ ॥

অনক্তেঃ ( অঞ্জ্ ধাতু হইতে অক্ষিশব্দ নিষ্পন্ন ) ইতি ( ইহা ) আগ্রায়ণঃ ( আগ্রায়ণ নামক আচার্য্য ) [ মন্যতে ] ( মনে করেন )।

অঞ্জ্ ধাতুর অর্থ ব্যক্ত হওয়া ; অঞ্জ্ ধাতুর উত্তর 'ক্সি' প্রত্যয় করিয়া অক্ষি শব্দ নিষ্পন্ন হইয়াছে, ইহা আগ্রায়ণ নামক আচার্য্য মনে করেন। অঞ্জ্ ধাতু হইতে নিষ্পন্ন অক্ষি শব্দের অর্থ হইবে—ব্যক্তং ভবতি ( যাহা ব্যক্ত হয় )। বাস্তবিকই চক্ষু ঔজ্জ্বল্যবশতঃ অন্যান্য অঙ্গ অপেক্ষা ব্যক্ততর বা অধিক প্রকাশময়।[১]

অনুবাদ—অক্ষি শব্দ অঞ্জ্ ধাতু হইতে নিষ্পন্ন, ইহা আগ্রায়ণ মনে করেন।

'তস্মাদেতে ব্যক্ততরে ইব ভবতঃ' ইতি হ বিজ্ঞায়তে ॥ ৫ ॥

তস্মাৎ ( সেই হেতু ) এতে ( অক্ষিদ্বয় ) ব্যক্ততরে ইব ( অধিকতর ব্যক্ত বলিয়া প্রতীয়মান ) ভবতঃ ( হয় ), ইতি হ ( এই কথা ) বিজ্ঞায়তে ( ব্রাহ্মণ গ্রন্থ হইতে জানা যায় )।

অক্ষিশব্দ ব্যক্ত্যর্থক অঞ্জ্ ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে এবং ইহার অর্থ 'যাহা ব্যক্ত হয়'— এই মতের অনুকূলে 'তস্মাদেতে' ইত্যাদি ব্রাহ্মণ গ্রন্থ উদ্ধৃত করিতেছেন।[২] অক্ষি তেজোবয়বভূয়িষ্ঠ অর্থাৎ তেজোময় উপাদানের প্রাচুর্য্য অক্ষিতে আছে, কাজেই অক্ষিদ্বয় অন্যান্য অঙ্গ অপেক্ষা অধিকতর প্রকাশময় বলিয়া প্রতীয়মান হয়, ইহাই ব্রাহ্মণোদ্ধৃত 'তস্মাদেতে ব্যক্ততরে ইব ভবতঃ', এই বাক্যের তাৎপর্য্য। দেখা যায় বাস্তবিকই রাত্রিচর প্রাণীদিগের চক্ষু অন্ধকারেও প্রকাশ পায়, অন্যান্য অঙ্গ প্রকাশ পায় না।[৩] 'হ' এই নিপাতটী পদপূরণার্থ।

অনুবাদ—'কাজেই ( অর্থাৎ অক্ষি তেজোবয়বভূয়িষ্ঠ বলিয়াই ) অধিকতর ব্যক্ত বলিয়া প্রতীয়মান হয়', এই কথা ( ব্রাহ্মণ গ্রন্থ হইতে ) জানা যায়।

কর্ণঃ কৃন্ততের্নিকৃত্তদ্বারো ভবতি ॥ ৬ ॥

কর্ণঃ ( 'কর্ণ' এই শব্দটী ) কৃন্ততেঃ ( 'কৃৎ' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে ), [ কর্ণঃ ] ( কর্ণ ) নিকৃত্তদ্বারঃ ( ছিন্নদ্বার ) ভবতি ( হয় )।

ছেদনার্থক 'কৃৎ' ধাতুর উত্তর নন্ প্রত্যয় করিয়া পৃষোদরাদিত্বাৎ কর্ণ শব্দের নিষ্পত্তি হইয়াছে। 'কর্ণ' শব্দের অর্থ হইবে 'কৃত্ত' ( ছিন্ন )। দেখা যায় কর্ণের দ্বারপ্রদেশ ছিন্ন।

---

১। তদ্ধ্যুজ্জ্বলত্বাদ্ ব্যক্ততরমন্যেভ্যোঽঙ্গেভ্যঃ ( স্কঃ স্বাঃ )।

২। তথাহি ব্রাহ্মণেঽপি বিজ্ঞায়তে ( স্কঃ স্বাঃ )।

৩। যস্মাদেতে তেজোবয়বভূয়িষ্ঠে তস্মাৎ কারণাৎ ব্যক্ততরে স্পষ্টতরে প্রকাশতরে ভবতঃ। অন্ধকারেঽপি হ্যেতে প্রকাশেতে নক্তঞ্চরাদীনাং ন তথেতরাণ্যঙ্গানি ( দুঃ )

'নিকৃত্তদ্বার'—ইহার অর্থ নিকৃত্ত ( ছিন্ন ) হইয়াছে দ্বার যাহার। উণাদিসূত্রকার বিক্ষেপার্থক 'কৃ' ধাতু হইতে 'কর্ণ' শব্দের নিষ্পত্তি করেন ( উ ২৯০ )। কৃ ধাতু নিষ্পন্ন কর্ণ শব্দের অর্থ হইবে 'যথায় বায়ুদ্বারা শব্দ বিক্ষিপ্ত হয়'।

অনুবাদ—কর্ণ শব্দ 'কৃৎ' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে ; কর্ণ ছিন্নদ্বার হয়।

ঋচ্ছতেরিত্যাগ্রায়ণঃ ॥ ৭ ॥

ঋচ্ছতেঃ ( ঋ ধাতু হইতে কর্ণ শব্দ নিষ্পন্ন ) ইতি ( ইহা ) আগ্রায়ণঃ ( আগ্রায়ণ নামক আচার্য্য ) মন্যতে ( মনে করেন )।

'ঋ' ধাতুর[1] অর্থ গতি, ইহার উত্তর নন্ প্রত্যয় করিয়া ( উ ২৯০ ) পৃষোদরাদিত্বাৎ কর্ণ শব্দের নিষ্পত্তি হইয়াছে, আগ্রায়ণ নামক আচার্য্য ইহা মনে করেন। 'ঋ' ধাতু হইতে নিষ্পন্ন কর্ণ শব্দের অর্থ 'ঋচ্ছন্তি গচ্ছন্তি শব্দা এতৌ' ( যাহাতে শব্দসমূহ গমন করে )।

অনুবাদ—'ঋ' ধাতু হইতে কর্ণ শব্দ নিষ্পন্ন হইয়াছে, ইহা আগ্রায়ণ মনে করেন।

ঋচ্ছন্তীব খে উদগন্তাম্, ইতি হ বিজ্ঞায়তে ॥ ৮ ॥

শব্দাঃ ( শব্দসমূহ ) খে ( কর্ণবিবরদ্বয়ে ) ঋচ্ছন্তীব ( যেন গমন করে ), [খে] ( কর্ণবিবরদ্বয় ) উদগন্তাম্ ( শব্দকে যেন প্রত্যুদ্গমন করে ), ইতি হ ( এই কথা ) বিজ্ঞায়তে ( ব্রাহ্মণ গ্রন্থ হইতে জানা যায় )।

কর্ণ শব্দ গমনার্থক 'ঋ' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে এবং ইহার অর্থ 'যাহাতে শব্দসমূহ গমন করে'—এই মতের অনুকূলে 'ঋচ্ছন্তীব' ইত্যাদি ব্রাহ্মণ গ্রন্থ উদ্ধৃত করিতেছেন। ঋচ্ছন্তি=ঋ+লট অন্তি ( পা ৭।৩।৩৮ ) ; 'ঋচ্ছন্তি' এই ক্রিয়ার কর্ত্তৃপদ 'শব্দাঃ' উহ্য আছে, কর্ম্মপদ 'খে' ( খ শব্দের দ্বিতীয়ার দ্বিবচন ) ; 'উদগন্তাম্' এই ক্রিয়ার কর্ত্তৃপদ 'খে' ( খ শব্দের প্রথমার দ্বিবচন ) উহ্য আছে, কর্ম্মপদ 'শব্দান্', তাহাও উহ্য আছে। সম্পূর্ণ বাক্যটী এই—শব্দাঃ খে ঋচ্ছন্তীব, খে শব্দান্ উদগন্তাম্। 'খ' শব্দের অর্থ ছিদ্র, এখানে 'খে' ইহার অর্থ করিতে হইবে 'কর্ণছিদ্রদ্বয়'।[2] 'উদগন্তাম্' এই পদটী বৈদিক, উৎ পূর্ব্বক গম্ ধাতুর উত্তর লঙ্ 'তাম্' বিভক্তিযোগে নিষ্পন্ন। 'উদগচ্ছতাম্' হওয়া উচিত ছিল। লট্ বিভক্তির অর্থে লঙ্ বিভক্তির প্রয়োগ হইয়াছে, ইহাও দ্রষ্টব্য। সম্পূর্ণ বাক্যটীর অর্থ—শব্দ কর্ণবিবরদ্বয়ে যেন গমন করে, কর্ণবিবরদ্বয় শব্দকে প্রত্যুদ্গমন করে অর্থাৎ আগ্রহসহকারে গ্রহণ করে। সহজ কথায় বলিলে বলিতে হয় 'শব্দ কর্ণে প্রবেশ করে এবং কর্ণ শব্দ গ্রহণ করে'। 'হ' এই নিপাতটী পদপূরণার্থ। দুর্গাচার্য্যের মতে সম্পূর্ণ বাক্যটী এই—খে ( অভিব্যক্তাঃ ) শব্দাঃ

১। ঋ ধাতু স্থলে ঋচ্ছ্ আদেশ হয় ( পা ৭।৩।৭৮ ) ; তুদাদি গত্যর্থক 'ঋচ্ছ্' ধাতুও আছে।
২। খে কর্ণাবিতি ( দুঃ )।

কর্ণৌ ঋচ্ছন্তীব, কর্ণৌ শব্দান্ উদগন্তাম্। অর্থের দিক্ দিয়া বিবেচনা করিলে এই বাক্যের সহিত পূর্ব্বোক্ত বাক্যের বিশেষ কোন পার্থক্য নাই; তবুও দুর্গাচার্য্যের মত গ্রহণ করিলে দোষ এই হয় যে, ব্রাহ্মণ বাক্যে 'খে উদগন্তাম্' এই স্থলে সন্ধির যে অভাব রহিয়াছে তাহার কোন কারণ থাকে না, কারণ দুর্গাচার্য্যের মতে 'খে' এই পদটী সপ্তমী বিভক্তির একবচনের পদ। 'খে' এই পদটী দ্বিবচনান্ত হইলেই প্রগৃহ্যসংজ্ঞ হইবে এবং ইহার সহিত অন্য কোনও পদের সন্ধি নিষিদ্ধ হইয়া পড়িবে।[১]

অনুবাদ—'শব্দ কর্ণবিবরদ্বয়ে যেন গমন করে, কর্ণবিবরদ্বয় শব্দের প্রত্যুদ্গমন করে'—এই কথা ব্রাহ্মণ গ্রন্থ হইতে জানা যায়।

মনসাং প্রজবেষ্বসমা বভূবুঃ ॥ ৯ ॥

মনোজবেষ্বসমা বভূবুঃ—মনসাং প্রজবেষ্বসমা বভূবুঃ। [ সখায়ঃ ] ( পরস্পর সখিত্বসম্পন্ন মনুষ্যগণ ) মনসাং ( মনের ) প্রজবেষু ( গম্য বা বোদ্ধব্য বিষয়সমূহে ) অসমাঃ ( অতুল্য ) বভূবুঃ ( ভবন্তি—হন )।

মানুষ সকলেই হস্তপদাদি অবয়ববিশিষ্ট, সকলেই গমনাদি ক্রিয়া করে, সকলেরই ক্ষুধাতৃষ্ণা আছে, সকলেই মানুষ নামে আখ্যাত—এইভাবে বিবেচনা করিলে মানুষের মধ্যে পরস্পর কোনও পার্থক্য নাই, সকলেই পরস্পর সখিত্ববিশিষ্ট, সকলেই পরস্পর সমান। মানুষের মধ্যে পার্থক্য মনোগম্য বা প্রজ্ঞাগম্য বিষয়সমূহ নিয়া—কেহ বা অল্পপ্রজ্ঞ, অল্পবিষয়ে ধারণা-সম্পন্ন; কেহ বা মধ্যমপ্রজ্ঞ, অপেক্ষাকৃত অধিক বিষয়ে ধারণাসম্পন্ন; কেহ বা বহুপ্রজ্ঞ, বহুবিষয়ে ধারণাসম্পন্ন। মনস্ শব্দের অর্থ প্রজ্ঞা[২] ( মন্যন্তে জ্ঞায়ন্তে বিষয়া অনেন—যাহার দ্বারা বিষয়সমূহ পরিজ্ঞাত হওয়া যায় )। মনসাং—এখানে বহুবচন হইয়াছে মানুষের বহুত্ব নিবন্ধন।[৩] 'প্রজব' শব্দটী গত্যর্থক 'জু' ধাতুর উত্তর কর্মবাচ্যে 'অপ্' প্রত্যয়ে নিষ্পন্ন হইয়াছে; ইহার অর্থ—প্রজূয়তে গম্যতে এবং, যাহা গম্য বা বোদ্ধব্য হয় অর্থাৎ বোদ্ধব্য বিষয়। মনোজবেষু—মনসাং প্রজবেষু ( মনের বা প্রজ্ঞার দ্বারা বোদ্ধব্য বিষয়ে )। অসমাঃ=অতুল্যাঃ ( ন্যূনাধিকভাবিশিষ্ট )। বভূবুঃ=ভবন্তি ( লটের অর্থ লিট্ )।[৪]

অনুবাদ—মনোগম্য অর্থাৎ প্রজ্ঞার দ্বারা বোদ্ধব্য বিষয়সমূহে ন্যূনাধিকভাবিশিষ্ট হয়।

আস্যদঘ্না অপর উপকক্ষদঘ্না অপরে ॥ ১০ ॥

আদঘ্নাস উপকক্ষাসঃ উ ত্বে=আস্যদঘ্নাঃ [ হ্রদা ইব ] অপরে, উপকক্ষদঘ্নাঃ [ হ্রদা ইব ]

১। পা ১।১।১১

২। মনোজবাঃ প্রজ্ঞাগম্যাঃ ( স্কঃ স্বাঃ )।

৩। পুরুষভেদাদ্ বহুবচনম্ ( নিঃ বিঃ )।

৪। ছান্দসো লিট ( নিঃ বিঃ )।

অপরে। অপরে ( কেহ কেহ ) আস্যদঘ্নাঃ ( মুখপ্রমাণ অর্থাৎ মুখ পর্য্যন্ত পৌছে ঈদৃশ জলবিশিষ্ট ) [ হ্রদাঃ ইব ] ( হ্রদের ন্যায় ), অপরে ( কেহ কেহ ) উপকক্ষদঘ্নাঃ ( উপকক্ষপ্রমাণ অর্থাৎ কক্ষের বা বাহুমূলের নিকট পর্য্যন্ত পৌছে ঈদৃশ জলবিশিষ্ট ) [ হ্রদাঃ ইব ] ( হ্রদের ন্যায় )।

মূলে আছে 'আদঘ্নাস উপকক্ষাস উ ত্বে হ্রদা ইব'। 'আদঘ্নাসঃ' ও 'উপকক্ষাসঃ' এই দুইটী পদই বৈদিক, প্রথমার বহুবচনের রূপ ( পা ৭।১।৫০ )। আদঘ্নাসঃ=আদঘ্নাঃ, উপকক্ষাসঃ= উপকক্ষাঃ। 'আদঘ্ন' এই শব্দটী আস্য শব্দের উত্তর প্রমাণার্থে দঘ্নচ্[১] প্রত্যয় করিয়া ( পা ৫।২।৩৭ ) নিষ্পন্ন; আস্য শব্দের 'স্য' লুপ্ত হইয়াছে পৃষোদরাদিত্বনিবন্ধন। 'ত্বে' ইহার অর্থ 'অপরে' ( কেহ কেহ )। উ ত্বে আদঘ্নাসঃ হ্রদা ইব=অপরে ( কেচন ) আস্যদঘ্নাঃ হ্রদা ইব ( কেহ কেহ মুখপ্রমাণ বা মুখ পর্য্যন্ত পৌছে ঈদৃশ জলবিশিষ্ট অর্থাৎ মধ্যমপরিমাণ জলবিশিষ্ট হ্রদের ন্যায় )। ইহাদ্বারা বলা হইল যে, কেহ কেহ মধ্যমপ্রজ্ঞ। 'উপকক্ষাঃ' ইহার অর্থ 'উপকক্ষদঘ্নাঃ'। 'উপকক্ষদঘ্ন' এই শব্দটী উপকক্ষ শব্দের উত্তর প্রমাণার্থে দঘ্নচ্ প্রত্যয় করিয়া নিষ্পন্ন। কক্ষ শব্দের অর্থ 'বাহুমূল'। উ ত্বে উপকক্ষাসঃ হ্রদা ইব—অপরে ( কেচন ) উপকক্ষদঘ্নাঃ হ্রদা ইব ( কেহ কেহ উপকক্ষপ্রমাণ বা বাহুমূলের নিকট পর্য্যন্ত পৌছে ঈদৃশ জলবিশিষ্ট অর্থাৎ স্বল্পোদক হ্রদের ন্যায় )। ইহাদ্বারা বলা হইল যে, কেহ কেহ অল্পপ্রজ্ঞ।

অনুবাদ—আদঘ্নাস উপকক্ষাস উ ত্বে—আস্যদঘ্না অপরে উপকক্ষদঘ্না অপরে ( কেহ কেহ মুখপ্রমাণজলবিশিষ্ট হ্রদের ন্যায়, কেহ কেহ উপকক্ষপ্রমাণজলবিশিষ্ট হ্রদের ন্যায় )।

আস্যমস্যতেঃ ॥ ১১ ॥

আস্যম্ ( 'আস্য' এই শব্দটী ) অস্যতেঃ ( অস্ ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে )।

'আস্য শব্দটী ক্ষেপণার্থক দিবাদি অস্ ধাতুর উত্তর ণ্যৎ প্রত্যয় করিয়া নিষ্পন্ন হইয়াছে। ইহার অর্থ 'যাহাতে অন্ন নিক্ষিপ্ত হয়'।[২]

অনুবাদ—'আস্য' শব্দটী 'অস্' ধাতু হইতে নিষ্পন্ন।

আস্যন্দত এনদন্নমিতিবা ॥ ১২ ॥

বা ( অথবা ) অন্নং ( খাদ্যদ্রব্য ) এনৎ ( আস্যকে ) আস্যন্দতে ( আস্যন্দয়তি—আর্দ্র বা সরস করে ), ইতি ( ইহাই আস্য শব্দের নির্ব্বচন )।

আ+স্যন্দ্ ধাতুর উত্তর ড করিয়াও 'আস্য' শব্দের নিষ্পাদন করা যাইতে পারে।

---

১। 'দঘ্ন' একটী নাম শব্দও ( পরবর্ত্তী ১৩ সূ দ্রষ্টব্য )।

২। ক্ষিপ্যতে হি তত্রান্নম্ ( স্কঃ স্বাঃ ) ক্ষিপ্যতে হেত্তদাভিমুখ্যেনান্নম্ ( দুঃ )।

আ+স্যন্দ্ ধাতু অকর্ম্মক, এই স্থানে ইহাকে অন্তর্গতণিজর্থরূপে কল্পনা করিয়া ইহার সকর্ম্মকত্ব সাধন করিতে হইবে। আস্যন্দতে=আস্যন্দয়তি। 'আস্যন্দয়তি' ইহার অর্থ 'আর্দ্র বা সরস করে'। ইহার কর্ম্ম 'এনৎ' ( আস্য বা মুখ ), এবং কর্ত্তৃপদ অন্নম্। দেখা যায়, খাদ্যদ্রব্য মুখে গেলেই মুখ রসযুক্ত হয়। কাজেই আ+স্যন্দ্ ধাতু হইতে নিষ্পন্ন 'আস্য' শব্দের অর্থ 'অন্ন যাহাকে আর্দ্র বা রসযুক্ত করে'। 'এনৎ' যদিও দ্বিতীয়ার একবচনের পদ ( বা ২।৪।৩৪ ), তথাপি প্রথমার একবচনের পদ গণ্য করিয়া দুর্গাচার্য্য ইহাকেই কর্ত্তৃপদরূপে কল্পনা করেন। তাঁহার মতে এনৎ=এতৎ। 'এনৎ' কর্ত্তৃপদ হইলে 'অন্নম্' অবশ্যই কর্ম্মপদ হইবে। দুর্গাচার্য্যের মতে 'আস্যন্দতে এনদন্নম্'—ইহার অর্থ—অন্নং প্রাপ্য এনৎ ( আস্যম্ ) আস্যন্দতে স্রবতি ( অন্ন প্রাপ্ত হইয়া মুখ রসক্ষরণ করে )। দেখা যায়, মুখ শুষ্ক থাকিলেও খাদ্যদ্রব্য মুখে গেলে তাহা রসযুক্ত হয়।[১] কাজেই দুর্গাচার্য্যের মতে 'আস্য' শব্দের অর্থ 'যাহা অন্ন বা খাদ্যদ্রব্য রসযুক্ত করে'। স্কন্দস্বামী 'আস্যন্দতে এতদন্নমিতি বা' এইরূপ পাঠ করিয়া 'এতৎ অন্নং প্রাপ্য আস্যন্দতে'—অন্ন প্রাপ্ত হইয়া ইহা রসযুক্ত হয়, অথবা 'অন্নম্ এতদ্ আস্যন্দতে' ( আস্যন্দয়তি )—ইহাকে অন্ন রসযুক্ত করে, এইরূপ ব্যাখ্যা করেন।[২] 'এতৎ' পাঠ হইলে ইহাকে কর্ত্তৃপদরূপেও গণ্য করা যাইতে পারে, তাহাতে কোন দোষের উদ্ভব হয় না।

অনুবাদ—অথবা অন্ন ইহাকে আস্যন্দিত ( আর্দ্র ) করে, ইহাই 'আস্য' শব্দের নির্ব্বচন।

দঘ্নং দঘ্যতেঃ স্রবতিকর্ম্মণঃ ॥ ১৩ ॥

দঘ্নং ( 'দঘ্ন' এই শব্দটী ) স্রবতিকর্ম্মণঃ ( স্রবণ বা ক্ষরণার্থক ) দঘ্যতেঃ ( 'দঘ্' ধাতু হইতে নিষ্পন্ন )।

প্রমাণার্থে 'দঘ্নচ্' ( দঘ্ন ) প্রত্যয় হয় এবং প্রমাণার্থে দঘ্নচ্ প্রত্যয় করিয়াই আদঘ্ন ( আস্যদঘ্ন ) পদ নিষ্পন্ন, ইহা বলা হইয়াছে ( সূ ১০ )। 'দঘ্ন' একটী পরিমাণার্থক নামশব্দও বটে, সারূপ্যনিবন্ধন এই 'দঘ্ন' শব্দের ব্যুৎপত্তিপ্রদর্শন করিতেছেন। অথবা এইরূপও হইতে পারে যে নিরুক্তকারের সময়ে 'দঘ্ন' নামরূপেই ব্যবহৃত হইত, প্রত্যয়রূপে নহে ; আদঘ্ন= আস্যদঘ্ন=আস্যপরিমাণ ( বহুব্রীহিসমাসে )। কাজেই 'দঘ্ন' শব্দের নির্ব্বচন প্রদর্শনে কোনও অসঙ্গতি নাই। 'দঘ্ন' শব্দ স্রবণার্থক দঘ্ ধাতুর উত্তর নন্ প্রত্যয়ে নিষ্পন্ন। যদিও দঘ্ ধাতু স্বাদি ধাতু মধ্যে পঠিত এবং ইহার অর্থ (১) ঘাতন এবং (২) পালন, তথাপি ইহার দিবাদিত্বে এবং স্রবণার্থকত্বে নিরুক্তকারের বচনই প্রমাণ। দঘ্ন শব্দের অর্থ 'পরিমাণ',

১। শুষ্কেঽপি হ্যেতদন্নে আগতে স্রবত্যেব শ্লেষ্মাণম্।

২। আস্যন্দতে স্রবতি দ্রবীভবতি শুষ্কমপ্যেদন্নং প্রাপ্যেতি বাক্যশেষঃ। অন্তর্হিতণ্যর্থো বা স্যন্দিঃ আস্যন্দয়তি দ্রাবয়ত্যেতদন্নমিত্যর্থঃ, শুষ্কমপ্যন্নমাস্যং দ্রাবয়তি।

কেননা ইহা স্রুত; দেখা যায় সকল পরিমাণই উন্নততর পরিমাণের সমক্ষে যেন স্রুত ( গলিত বা ক্ষরিত ) হয় অর্থাৎ ন্যূন বলিয়া প্রতীয়মান হয়।[১]

অনুবাদ—'দঘ্ন' শব্দ স্রবণার্থক 'দঘ্' ধাতু হইতে নিষ্পন্ন।

দস্যতে র্বা স্যাদ্বিদস্ততরং ভবতি ॥ ১৪ ॥

বা ( অথবা ) দস্যতে ( দস্ ধাতু হইতে ) স্যাৎ ( 'দঘ্ন' শব্দের নিষ্পত্তি হইতে পারে ), [ দঘ্নং ] ( পরিমাণ ) বিদস্ততরং ( অধিকতর উপক্ষীণ ) ভবতি ( হয় )।

উপক্ষয়ার্থক দস ধাতুর উত্তর নন্ প্রত্যয় করিয়া ও পৃষোদরাদিত্বাৎ 'দঘ্ন' শব্দের নিষ্পত্তি হইতে পারে। বিদস্ত ( বি+দস্+ক্ত ) শব্দের অর্থ 'ক্ষীণ'। দঘ্ন শব্দ পরিমাণবোধক, কেননা সমস্ত পরিমাণই উন্নততর পরিমাণ হইতে বিদস্ততর বা ক্ষীণতর।[২]

অনুবাদ—অথবা দস্ ধাতু হইতে দঘ্ন শব্দ নিষ্পন্ন, দঘ্ন ( পরিমাণ ) বিদস্ততর ( ক্ষীণতর ) হয়।

প্রস্নেয়া হ্রদা ইবৈকে প্রস্নেয়া দদৃশিরে স্নানার্হাঃ ॥ ১৫ ॥

হ্রদা ইব স্নাত্বা উ ত্বে দৃদৃশে=প্রস্নেয়া হ্রদা ইবৈকে প্রস্নেয়া দদৃশিরে স্নানার্হাঃ।

একে ( কেহ কেহ ) প্রস্নেয়াঃ—স্নানার্হাঃ[৩] ( স্নান যোগ্য অর্থাৎ অগাধ ) হ্রদাঃ ইব ( হ্রদের ন্যায় ) প্রস্নেয়াঃ ( অগাধ অর্থাৎ অগাধ প্রজ্ঞ ) দদৃশিরে ( দৃষ্ট হন )।

মন্ত্রের চতুর্থ চরণের ব্যাখ্যা করিতেছেন। উ ত্বে=একে ( কেহ কেহ ); স্নাত্বাঃ হ্রদা ইব=প্রস্নেয়াঃ স্নানার্হাঃ হ্রদা ইব প্রস্নেয়াঃ। 'স্নাত্বাঃ' এইটী একটী বৈদিক পদ, 'স্নাত্ব' শব্দের প্রথমার বহুবচনের রূপ। স্না ধাতুর উত্তর অর্হার্থে 'ত্বন্' ( পা ৩।৩।১৬৯, ৩।৪।১৪ ) করিয়া 'স্নাত্ব' শব্দ নিষ্পন্ন। স্নাত্বাঃ=প্রস্নেয়াঃ=স্নানার্হাঃ=অগাধাঃ। একে প্রস্নেয়া হ্রদা ইব প্রস্নেয়াঃ—( কেহ কেহ স্নানযোগ্য অর্থাৎ অগাধ বা গভীর হ্রদের ন্যায় অগাধ বা গভীর )—ইহার তাৎপর্য্য 'কেহ কেহ গভীরপ্রজ্ঞাবিশিষ্ট'।[৪] মন্ত্রস্থ 'দদৃশে'=দদৃশিরে=দৃশ্যন্তে ( দৃষ্ট হন )।

অনুবাদ—হ্রদা ইব স্নাত্বা উত্বে দদৃশে=প্রস্নেয়া হ্রদা ইবৈকে প্রস্নেয়া দদৃশিরে স্নানার্হাঃ ( কেহ কেহ প্রস্নেয় অর্থাৎ স্নানার্হ গভীর হ্রদের ন্যায় গভীরপ্রজ্ঞাবিশিষ্ট )।

---

১। স্রুততরমিব তদ্ভবত্যুত্তরাৎ ( উত্তরাৎ=উন্নততরাৎ ) পরিমাণাৎ ( দুঃ )।
সর্ব্বং হি পরিমাণম্ উত্তরস্মাৎ পরিমাণাৎ স্রুতং ন্যূনমিত্যর্থ ( স্কঃ স্বাঃ )।

২। বিদস্ততরমুপক্ষীণতরং তদ্ ভবত্যুত্তরস্মাৎ পরিমাণাৎ ( দুঃ )।
দস্যতে র্বা স্যাদুপক্ষয়কর্ম্মণঃ বিদস্ততরং ভবতি ক্ষীণতরমিত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

৩। প্রকর্ষেণ স্নাতুং যোগ্যমগাধত্বাত্তে প্রস্নেয়াঃ স্নানার্হা ইত্যর্থ ( দুঃ )।

৪। প্রজ্ঞয়া প্রস্নেয়া অগাধাঃ ( অগাধপ্রজ্ঞাঃ )—( নিঃ বিঃ )।

হ্রদো হ্রাদতেঃ শব্দকর্ম্মণঃ ॥ ১৬ ॥

হ্রদঃ ( 'হ্রদ' শব্দ ) শব্দকর্ম্মণঃ ( শব্দকরণার্থক ) হ্রাদতেঃ ( হ্রাদ্ ধাতু হইতে নিষ্পন্ন )।

হ্রাদ্ ধাতুর অর্থ ( অব্যক্ত ) শব্দকরণ, ইহার উত্তর পচাদ্যচ্ করিয়া 'হ্রাদ' শব্দের নিষ্পত্তি ; পরে বাহুলকাৎ আকারের হ্রস্বত্বে হ্রদ। হ্রদ শব্দের অর্থ 'যাহা শব্দ করে'; দেখা যায় বায়ুর দ্বারা আহত বা তাড়িত হইলে জলের আধিক্যবশতঃ হ্রদে শব্দ উৎপন্ন হয়।[১]

অনুবাদ—'হ্রদ' শব্দ শব্দকরণার্থক 'হ্রাদ্' ধাতু হইতে নিষ্পন্ন।

হ্লাদতে র্বাস্যাচ্ছীতীভাবকর্ম্মণঃ ॥ ১৭ ॥

বা ( অথবা ) শীতীভাবকর্ম্মণঃ ( 'শীতল হওয়া' এই অর্থের প্রকাশক ) হ্লাদতেঃ ( হ্লাদ্ ধাতু হইতে ) [ হ্রদো নিষ্পন্নঃ ] ( হ্রদ শব্দ নিষ্পন্ন হইয়াছে )।

হ্লাদ্ ধাতুর অর্থ 'শীতল হওয়া'।[২] ইহার উত্তর পচাদ্যচ্ করিয়া হ্লাদ ; হ্লাদ শব্দই পৃষোদরাদিত্বাৎ 'হ্রদ' হইয়াছে। হ্রদ শব্দের অর্থ 'যাহা শীতল হয়'; বাস্তবিকই দেখা যায়, অনেক জল থাকে বলিয়া গ্রীষ্মকালেও সূর্য্যরশ্মিদ্বারা হ্রদ উত্তপ্ত হয় না, সর্ব্বদা শীতলই থাকে।[৩]

অনুবাদ—অথবা 'শীতল হওয়া' এই অর্থের প্রকাশক হ্লাদ্ ধাতু হইতে হ্রদ শব্দ নিষ্পন্ন।

অথাপি সমুচ্চয়ার্থে ভবতি ॥ ১৮ ॥

অথাপি ( আর ) সমুচ্চয়ার্থে ( সমুচ্চয়রূপ অর্থ প্রকাশ করিতে ) [ ত্বৎ ইতি নিপাতঃ ] ( 'ত্বৎ' এই নিপাতটী ) ভবতি ( প্রযুক্ত হয় )।

'চ' এই নিপাতের ন্যায় 'ত্বৎ' এই নিপাতও সমুচ্চয়ার্থ প্রকাশ করে।

অনুবাদ—আর, সমুচ্চয়ার্থ প্রকাশ করিতে 'ত্বৎ' এই নিপাতটী প্রযুক্ত হয়।

পর্য্যায়া ইব ত্বদাশ্বিনম্,[৪] আশ্বিনঞ্চ পর্য্যায়াশ্চেতি ॥ ১৯ ॥

পর্য্যায়া ইব ত্বৎ আশ্বিনম্—আশ্বিনঞ্চ পর্য্যায়াশ্চেতি। আশ্বিনঞ্চ ( আশ্বিন শব্দও ) পর্য্যায়াশ্চ ( পর্য্যায় বা পরিক্রমণসমূহও ) ইতি ( ইহাই ) [ 'পর্য্যায়া ইব ত্বদাশ্বিনম্'—এই অংশের অর্থ ]।

সমুচ্চয়ার্থক 'ত্বৎ' এই নিপাতের প্রয়োগ প্রদর্শন করিতেছেন। 'পর্য্যায়া ইব ত্বদাশ্বিনম্' —এই বাক্যে 'ইব' শব্দ বাক্যপূরণের নিমিত্ত প্রযুক্ত হইয়াছে, ইহার কোনও অর্থ নাই ;[৫]

---

১। সহি বহূদকত্বাদভিহন্যমানঃ শব্দং করোতি ( স্কঃ স্বাঃ )।

২। হ্লাদী সুখে চ ( সি, কৌ )।

৩। ভবতি হি সর্ব্বদা শীতোঽসৌ বহূদকত্বাদাদিত্যরশ্মিভিঃ সন্তাপয়িতুমশক্যত্বাৎ ( স্কঃ স্বাঃ )।

৪। কৌ ব্রা ১৭।৪

৫। অত্রেব শব্দোবাক্যপূরণোঽনর্থকঃ ( স্কঃ স্বাঃ )।

'ত্বৎ' শব্দ সমুচ্চয়রূপ অর্থ অর্থাৎ চ কারের অর্থ প্রকাশ করিতেছে। কাজেই ইহার অর্থ—আশ্বিনঞ্চ পর্য্যায়াশ্চ (আশ্বিন ও পর্য্যায়সমূহ)। আশ্বিন শব্দের অর্থ আশ্বিন শস্ত্র, অতিরাত্র যজ্ঞে 'পর্য্যায়'ত্রয়ের অনুষ্ঠানের পর রাত্রিশেষে পাঠ্য। "অতিরাত্র যজ্ঞে তিন পর্য্যায় অনুষ্ঠিত হয়। প্রত্যেক পর্য্যায়ে চারিবার সোমপূর্ণ চমস ঋত্বিক্‌গণকে ঘুরিয়া আসে। এক একবার ঘুরিয়া আসিবার সময় এক এক শস্ত্র ও এক এক যাজ্যা পঠিত হয়। যাজ্যান্তে সোমাহুতি হয়। প্রথম পর্য্যায়ে প্রথমে হোতার, পরে মৈত্রাবরুণের, পরে ব্রাহ্মণাচ্ছংসীর ও তৎপরে অচ্ছাবাকের চমস ঘুরিয়া আসে। এইরূপ আর দুইটী পর্য্যায় অনুষ্ঠিত হয়। চমস ঘুরিয়া আসে বা পরিক্রমণ করে বলিয়া উহার নাম 'পর্য্যায়'। রাত্রিকে ত্রিশ দণ্ড ধরিয়া তিন ভাগ করিয়া প্রত্যেক ভাগ দশদণ্ড ব্যাপী হয়। তিন ভাগে তিন পর্য্যায় অনুষ্ঠিত হয়"।[১]

অনুবাদ—পর্য্যায়া ইব ত্বদাশ্বিনম্—আশ্বিনঞ্চ পর্য্যায়াশ্চ (আশ্বিন শস্ত্র ও পরিক্রমণসমূহ)।

অথ যে প্রবৃত্তেঽর্থেঽমিতাক্ষরেষু গ্রন্থেষু বাক্যপূরণা আগচ্ছন্তি
পদপূরণাস্তে মিতাক্ষরেষ্বনর্থকাঃ কমীমিদ্বিতি ॥ ২০ ॥

যে (যাহারা) অমিতাক্ষরেষু গ্রন্থেষু (গদ্য গ্রন্থে) অর্থে প্রবৃত্তে (অর্থ পরিসমাপ্ত হইলে) বাক্যপূরণাঃ (বাক্যপূরকরূপে) আগচ্ছন্তি (বাক্যমধ্যে প্রবেশলাভ করে) [অতএব] অনর্থকাঃ (অর্থহীন) তে (তাহারা) মিতাক্ষরেষু [গ্রন্থেষু] (পদ্য গ্রন্থে) পদপূরণাঃ (পদপূরণার্থ নিপাত) [ভবন্তি] (হইয়া থাকে), [যেমন] কম্ ঈম্ ইৎ উ—ইতি (ইহারা)।

নিরুক্তকার উপমার্থক এবং কর্ম্মোপসংগ্রহার্থক নিপাতের কথা বলিয়াছেন; প্রসঙ্গতঃ অন্যান্য অর্থে প্রযুক্ত নিপাতের কথাও বলিয়াছেন; এক্ষণে পদপূরণার্থক নিপাতের কথা বলিতেছেন। এমন অনেক নিপাত আছে যাহারা যজুর্ব্বেদ ও ব্রাহ্মণাদি অমিতাক্ষর অর্থাৎ গদ্যগ্রন্থে[২] প্রবেশলাভ করে—মাত্র বাক্যপূর্ত্তির জন্যই। বাক্যের অর্থ পরিসমাপ্ত হয় বাক্যস্থ অন্যান্য পদের দ্বারা, বাক্যের অর্থবোধের প্রতি তাহাদের কোন প্রয়োজন নাই—তাহারা নিরর্থক। ঈদৃশ নিপাত যদি ঋগ্বেদাদি মিতাক্ষর অর্থাৎ পদ্যগ্রন্থে[৩] প্রবেশ লাভ করে, তাহা হইলে তাহারাই পদপূরণ বলিয়া পরিগণিত হয়। গদ্যগ্রন্থ বাক্যবদ্ধ, কাজেই তাহাতে নিরর্থক নিপাত বাক্যপূরণ; আর পদ্যগ্রন্থ পদ বা চরণবদ্ধ, কাজেই তাহাতে নিরর্থক নিপাত পদপূরণ। কম্ ঈম্ ইৎ উ—ইহারা চারিটী পদপূরণ নিপাত। উ খলু নূনম্ উত সীম্—এই সকল নিপাত পদপূরণার্থও প্রযুক্ত হয়, ইহা পূর্ব্ব পূর্ব্ব সূত্রে উক্ত হইয়াছে। প্রশ্ন হইতে পারে—

১। ঐ ব্রা ৪।১৬-১৭; রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয়ের অনুবাদ দ্রষ্টব্য।

২। অমিতাক্ষরেষু গদ্যগ্রন্থেষু যজুঃষু ব্রাহ্মণেষু চ (স্কঃ স্বাঃ)।

৩। মিতাক্ষরেষু ঋক্‌পাদেষু (স্কঃ স্বাঃ)।

লক্ষণ করিয়া চারিটী নিপাতের আবার পদপূরণত্ব নির্দ্দেশ করিবার প্রয়োজন কি ? উত্তরে বলা যাইতে পারে, ইহাদ্বারা এই বুঝা যাইতেছে যে, পূর্ব্ব পূর্ব্ব সূত্রে পদপূরণার্থক বলিয়া যে সকল নিপাতের উল্লেখ হইয়াছে তাহারা অধিকাংশ স্থলেই অর্থবান্, স্থলবিশেষে পদপূরণ ; আর এখানে 'কম্' প্রভৃতি যে চারিটী নিপাতের উল্লেখ হইয়াছে তাহারা প্রায়শঃই পদপূরণ।[১] অবশ্য পদপূরণ নিপাতের লক্ষণ উভয়ত্রই খাটিবে। 'উ' এই নিপাতের পদপূরণত্ব পূর্ব্বেও ( ১৷২৷১৷৪২ ) উল্লিখিত হইয়াছে, এখানেও হইয়াছে। পূর্ব্বে যে উল্লিখিত হইয়াছে তাহা প্রসঙ্গক্রমে, আর এখানে উল্লিখিত হইয়াছে স্বপ্রকরণে। পূর্ব্বে যদি মাত্র ইহার বিনিগ্রহার্থীয়ত্বই ( ১.২৷১৷৪০ ) উল্লিখিত হইত, পদপূরণত্ব উল্লিখিত না হইত, তাহা হইলে বর্ত্তমান সূত্রটীকে বিনিগ্রহার্থীয়ত্বের অপবাদ সূত্ররূপে গ্রহণ করার সম্ভাবনা থাকিত, অর্থাৎ বর্ত্তমান সূত্রের দ্বারা ইহার বিনিগ্রহার্থীয়ত্ব বাধিত হইতে পারিত।[২] আর বর্ত্তমান সূত্রে ইহার উল্লেখ না থাকিলে মুখ্যভাবে ইহার পদপূরণত্ব প্রতিপাদিত হইত না, নূনম্, উত প্রভৃতি নিপাতের ন্যায় ইহারও পদপূরণত্ব অমুখ্য হইয়া পড়িত। একস্থানে মুখ্যভাবে এবং অন্যস্থানে অমুখ্যভাবে ইহার পদপূরণত্ব উল্লিখিত হওয়ায় ইহাই প্রতিপাদিত হইল যে, ইহার অন্য অর্থ—অর্থাৎ বিনিগ্রহার্থীয়ত্ব অমুখ্যও বটে, মুখ্যও বটে—ইহার বিনিগ্রহার্থীয়ত্ব এবং পদপূরণত্ব সমকক্ষ। নিপাত সম্বন্ধে স্থূল কথা এই যে, যেখানেই নিপাতের কোন অর্থ কল্পনা করা যাইতে পারিবে সেইস্থানে অর্থ কল্পনা না করিয়া পদপূরণত্ব নির্দ্দেশ করা অসঙ্গত হইবে। কারণ, মনে রাখিতে হইবে, শব্দ সমস্তই অর্থপ্রধান, অনর্থক শব্দ অতি বিরল—নাই বলিলেও চলে ; আর লোকে কেনই বা অনর্থক শব্দ ব্যবহার করিবে ? নিপাতের পদপূরণত্ব কল্পনা যেখানে আর গতি নাই সেই স্থানে—যখন কোন অর্থই সুসঙ্গত হয় না, নিরর্থকত্ব-কল্পনা ব্যতিরেকে আর উপায় কি ?[৩] সূত্রে 'অথ' শব্দটী অধিকারার্থ—এক্ষণে পদপূরণ নিপাত অধিকৃত অর্থাৎ পদপূরণ নিপাতের কথা এক্ষণে প্রারব্ধ হইতেছে, ইহাই 'অথ' শব্দের দ্বারা সূচিত হইতেছে।[৪]

অনুবাদ—যাহারা অর্থ পরিসমাপ্ত হইলেও গদ্যগ্রন্থে বাক্যপূরণের জন্যই প্রবেশ লাভ করে [ অতএব ] অনর্থক, তাহারা পদ্যগ্রন্থে পদপূরণ নিপাত হয় ; যেমন—কম্ ঈম্ ইৎ উ, ইহারা।

॥ পঞ্চম পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। তে প্রায়েণার্থবন্তঃ কদাচিদনর্থকা এতে পুনঃ প্রায়েণানর্থকাঃ কদাচিদর্থবন্তঃ ( দুঃ )।

২। যদি হ্যয়মুকারস্তত্র পদপূরণত্বেন নোচ্যেতেহৈবোচ্যেত ততঃ পূর্ব্বোক্তস্য বিনিগ্রহার্থীয়ত্বস্যায়মপবাদ ইতি গম্যেত ( দুঃ )।

৩। ত এতে সর্ব্ব এবার্থাসম্ভবে সত্যনর্থকা এব। অর্থসম্ভবে অর্থবন্ত ইতি। কিং কারণম্। নহি কস্মিংশ্চিদর্থলবে সম্ভবত্যনর্থকল্পনা ন্যায্যা শব্দস্য। অর্থপ্রধানো হি শব্দঃ, স নাকস্মাদভিধেয়েনার্থেন বিনা বাক্যে সংহন্যেত। তস্মাদ্ যাবদগম্যমেব তাবদর্থঃ কল্পয়িতব্যঃ। তদেতৎ সর্ব্বথাপ্যর্থাসম্ভবে সত্যগত্যা সত্যাং ভবতি ( দুঃ )।

৪। তত্রাধিকারার্থোঽয়মথ-শব্দঃ ( দুঃ )।

## ষষ্ঠ পরিচ্ছেদ

নিষ্টক্ত্রাসশ্চিদিন্নরো ভূরিতোকা বৃকাদিব।
বিভ্যস্যন্তো ববাশিরে শিশিরং জীবনায় কম্ ॥ ১ ॥

নিষ্টক্ত্রাসঃ (বস্ত্রহীন) ভূরিতোকাঃ (বহু অপত্যবিশিষ্ট) নরঃ (মনুষ্যগণ) বৃকাদিব [হিমাৎ] (বাঘের ন্যায় শীত হইতে) বিভ্যস্যন্তঃ (পুনঃ পুনঃ বা অত্যন্ত ভয় পাইয়া) ববাশিরে (চীৎকার করে) শিশিরং (অল্পশীত বসন্তকাল) জীবনায় (বাঁচাইবার নিমিত্ত) [আগচ্ছতি] (আসে)।

'কম্' এই নিপাতের পদপূরণত্ব প্রদর্শন করিতেছেন। মন্ত্রটী কোথাকার তাহা নির্দ্ধারণ করা যায় নাই। 'কম্' এই নিপাতের পদপূরণত্ব সম্পর্কে ঋগ্বেদ ১০ ১৬১।১৩ দ্রষ্টব্য। 'চিৎ' ও 'ইৎ' এই দুইটী নিপাতের এই মন্ত্রে কোনও অর্থ নাই, ইহারা পদপূরণার্থক।[১] যাহাদের বহু সন্তান্ আছে, যাহাদের পরিবার কাপড়খানাও নাই, এইরূপ দরিদ্রগণ শীতকে বাঘের মতই ভয় করে। তাহারা শীতার্ত্ত হইয়া চীৎকার করিয়া বলে—আঃ কি কষ্ট, শীতে আর পারি না, শিশির (বসন্তকাল) আসিলে বাঁচিতাম, শিশিরে আমরা সুখে বাস করিতে পারি। নিষ্টক্ত্রাসঃ (প্রথমার বহুবচনের পদ)—নিষ্টক্ত্রাঃ (পা। ৭।১।৫০); ত্বক্ বা চর্ম্মকে ত্রাণ করে যে তাহা ত্বক্ত্র (ত্বক্+ত্রৈ+ড); ত্বক্ত্র শব্দের অর্থ 'বস্ত্র', যাহাদের ত্বক্ত্র বা বস্ত্র নাই তাহারা নিষ্টক্ত। তোক শব্দের অর্থ 'অপত্য', ভূরিতোকাঃ—যাহাদের বহু অপত্য আছে, নরঃ—মনুষ্যবাচক 'নৃ' শব্দের বহুবচন। বিভ্যস্যন্তঃ (যঙন্ত ভী ধাতুর উত্তর শতৃ প্রত্যয়ের প্রথমার বহুবচনের বৈদিক রূপ)—পুনঃ পুনঃ বা অত্যন্ত ভয় পাইয়া।[২] কি হইতে ভয় পায়? বৃকাদিব হিমাৎ—বৃকতুল্য হিম বা শীত হইতে।[৩] 'হিমাৎ' এই পদ উহ্য আছে। ববাশিরে (লটের অর্থে লিট্)[৪]—বাশ্যন্তে (শব্দ বা চীৎকার করে)। কি বলিয়া চীৎকার করে? শিশিরং জীবনায় কম্—শিশির আমাদিগকে বাঁচাইবার নিমিত্ত। শিশিরং—যাহাতে শীত অল্প এইরূপ কাল অর্থাৎ বসন্তকাল।[৫] 'কম্' এই নিপাতের কোনও অর্থ নাই; 'চিৎ' ও 'ইৎ' এই দুই নিপাতের ন্যায় 'কম্' এই নিপাতটীও উদ্ধৃত মন্ত্রে পদপূরণ।

---

১। চিদিত্তৌ পদপূরণৌ (স্কঃ)।

২। পুনঃ পুনর্ভৃশং বা বিভ্যতঃ (দুঃ)।

৩। বৃকাদিব হিমাৎ (দুঃ)।

৪। ছান্দসো লিট্ লড়র্থে (নিঃ বিঃ)।

৫। অল্পতরং শীতং হি শিশিরম্ (দুঃ)। It comprises the period from the middle of January to the middle of March (L.S.).

অনুবাদ—বস্ত্রহীন বহুসন্তানবিশিষ্ট মনুষ্যগণ বাঘের ন্যায় ( ভীষণ ) শীত হইতে অত্যন্ত ভয় পাইয়া চীৎকার করিয়া বলে—শিশির ( অল্পশীত বসন্তকাল ) বাঁচাইবার নিমিত্ত আগমন করে।

শিশিরং জীবনায় ॥ ২ ॥

শিশিরং জীবনায় কম্—শিশিরং জীবনায়।

শিশিরং ( শিশির বা অল্পশীত বসন্তকাল ) জীবনায় ( বাঁচাইবার নিমিত্ত ) [ আগচ্ছতি ] ( আসে )।

'কম্' এই নিপাতটী যে পদপূরণার্থ প্রযুক্ত হইয়াছে তাহা প্রদর্শন করিতেছেন। শিশিরং জীবনায় কম্—ইহার অর্থ 'শিশিরং জীবনায়'; কম্ নিপাতের কোনও অর্থ নাই।

অনুবাদ—শিশিরং জীবনায় কম্=শিশিরং জীবনায় ( অল্পশীত শিশির বা বসন্তকাল বাঁচাইবার নিমিত্ত আগমন করে )।

শিশিরং শৃণাতেঃ শম্নাতের্বা ॥ ৩ ॥

শিশিরং ( 'শিশির' এই শব্দটী ) শৃণাতেঃ ( শৄ ধাতু হইতে ) বা ( অথবা ) শম্নাতেঃ ( শম্ ধাতু হইতে ) [ নিষ্পন্নম্ ] ( নিষ্পন্ন হইয়াছে )।

শৄ ধাতুর অর্থ হিংসা, শম্ ( ক্র্যাদি ) ধাতুর অর্থও হিংসা। 'শিশির' শব্দ শৄ ধাতুর উত্তর অথবা শম্ ধাতুর উত্তর কিরচ্ প্রত্যয় ( উ ৫৩ ) করিয়া নিষ্পন্ন। শিশির শব্দের অর্থ 'যাহাতে ( যে সময়ে ) হিংসা অনুষ্ঠিত হয়'। বাস্তবিকই দেখা যায়—দাবাগ্নি শিশিরে ( বসন্ত কালে ) তৃণ, লতা, বৃক্ষ, প্রভৃতি দগ্ধ করে, এবং এই কালেই শীত ঋতুতে জাত যবাদি শস্য যেন রৌদ্রে পুড়িয়া যায়।[১]

অনুবাদ—শিশির শব্দটী শৄ ধাতু অথবা শম্ ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে।

এমেনং সৃজতা সুতে[২] ॥ ৪ ॥

সুতে ( সোম অভিষুত হইলে অর্থাৎ সোমলতা হইতে সোমরস নিষ্কাশিত হইলে ) এনং ( সোমরস ) ইন্দ্রায় ( ইন্দ্রের উদ্দেশ্যে ) আসৃজতা ( উৎসর্গ কর )।

---

১। শিশিরং শৃণাতেঃ হিংসাংস্থ শম্নাতের্বা হিংসাং স্তৈব। হিনস্তি হি তস্মিন্ কালেঽপ্রতিবধ্যমানোঽতিশয়েন দাবাগ্নিঃ শুষ্কানোষধিবনস্পতীন্ ( দুঃ )। হিংস্যতে হি তত্র দিবোষ্ণেন হেমন্তজং যবাদিশস্যং দাবাগ্নিনা তৃণৌষধ্যাদি ( স্কঃ স্বাঃ )। হিংসার্থক শন্ ধাতুর উল্লেখ পাণিনীয় ধাতুপাঠে নাই। নিঘণ্টুতে ( ২।১৯ ) শৃণাতি ও শম্নাতি উভয়ই বধার্থক বলিয়া উল্লিখিত হইয়াছে। শম্ উপশমে ব্যত্যয়েন শ্না অর্থাৎ শম্ ধাতু দিবাদি. ইহার ক্র্যাদিত্ব ব্যত্যয়নিবন্ধন—ইহা দেবরাজের মত। সিদ্ধান্তকৌমুদীর মতে গত্যর্থক শশ্ ধাতুর উত্তর কিরচ্ প্রত্যয় করিয়া 'শিশির' শব্দ নিষ্পন্ন ( শশেরুপধায়া ইত্বম্ )।

২। সম্পূর্ণ মন্ত্রটী এই—এমেনং সৃজতা সুতে মন্দিমিন্দ্রায় মন্দিনে। চক্রিং বিশ্বায় চক্রয়ে॥ ( ঋগ্বেদ ১।৯।২ )।

'ঈম্' এই নিপাতের পদপূরণত্ব প্রদর্শন করিতেছেন। এমেনং=আ+ঈম্+এনং। 'আ' উপসর্গের সহিত 'সৃজতা' এই ক্রিয়ার সম্বন্ধ; বেদে উপসর্গ ও ক্রিয়া অনেক সময় ব্যবহিতও থাকে ( পাঃ ১।৪।৮২ )। আসৃজতা=আসৃজত ( পা ৬।৩।১৩৩ )=দত্ত ( দেও বা উৎসর্গ কর )। ঋত্বিক্‌গণকে উদ্দেশ করিয়া বলিতেছেন—সোম অভিষুত হইলে অর্থাৎ সোমলতা হইতে সোমরস বাহির করিলে[১] ইন্দ্রের অংশ ইন্দ্রকে প্রদান করুন।[২] 'ঈম্' নিপাতের কোনও অর্থ নাই।

অনুবাদ—এমেনং ( আ+ঈম্+এনং ) সৃজতা সুতে ( সোম অভিষুত হইলে সোমরস ইন্দ্রের উদ্দেশ্যে উৎসর্গ কর )—[ এইস্থলে 'ঈম্' পদপূরণার্থ ]।

তমিদ্ বর্দ্ধন্তু নো গিরঃ[৩] ॥ ৫ ॥

নঃ ( আমাদিগের ) গিরঃ ( স্তুতিবাক্যসমূহ ) তং ( তাহাকে অর্থাৎ সোমকে ) বর্দ্ধন্তু ( বর্দ্ধিত অর্থাৎ বীর্য্যযুক্ত করুক )।

'ইৎ' এই নিপাতের পদপূরণত্ব প্রদর্শন করিতেছেন। বর্দ্ধন্তু=বর্দ্ধয়ন্তু ( বৃদ্ধিসম্পন্ন করুক )। গিরঃ=স্তুতয়ঃ ( স্তুতিবাক্যসমূহ )। 'ইৎ' নিপাতের কোনও অর্থ নাই।

অনুবাদ—তম্ ইৎ বর্দ্ধন্তু নো গিরঃ ( আমাদের স্তুতিবাক্যসমূহ তাহাকে অর্থাৎ সোমকে বর্দ্ধিত অর্থাৎ বীর্য্যযুক্ত করুক ) [ এইস্থলে 'ইৎ' পদপূরণার্থ ]।

তং বর্দ্ধয়ন্তু নো গিরঃ স্তুতয়ঃ ॥ ৬ ॥

তমিদ্বর্দ্ধন্তু নো গিরঃ=তং বর্দ্ধয়ন্তু নো গিরঃ, গিরঃ=স্তুতয়ঃ।

'তমিদ্বর্দ্ধন্তু নো গিরঃ'—ইহার ব্যাখ্যা 'তং বর্দ্ধয়ন্তু...। পূর্ব্বসূত্রের ব্যাখ্যা ও অনুবাদ দ্রষ্টব্য।

গিরঃ গৃণাতেঃ ॥ ৭ ॥

গিরঃ ( 'গির্' এই শব্দটী ) গৃণাতেঃ ( গৄ ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে )।

গিরঃ='গির্' শব্দের প্রথমার বহুবচনের পদ। গ ধাতুর অর্থ 'অর্চ্চনা করা'।[৪] ইহার

---

১। সোমাভিষব সম্বন্ধে ঐতরেয়ব্রাহ্মণ ( ২।৮ ) দ্রষ্টব্য।

২। এনমাভিমুখ্যেন সৃজত। ঈমিতি পদপূরণঃ। সৃজত দত্ত সোমং হে অধ্বর্যবঃ। কিমাসৃজত—যোঽয়মিন্দ্রস্য সুতে অভিষুতে সোমে শ্বাংশ এনমাসৃজত ( দুঃ )। স্কন্দস্বামী বলেন—আসৃজত=বিসৃজত, সুতে=সুতং ( সোমম্ ), তাঁহার মতে 'সুতে' এই স্থলে সপ্তমী দ্বিতীয়ার্থে। ('আ' ইত্যেষ 'বী ত্যেতস্য স্থানে, বিসৃজতাধ্বর্যবো দত্তেত্যর্থঃ। এনং সুতে সোমে, ব্যত্যয়েন সপ্তম্যেষা দ্বিতীয়ার্থে )।

৩। সম্পূর্ণ মন্ত্রটী এই—তমিদ্বর্দ্ধন্তু নো গিরো বৎসং সংশিশ্বরীরিব। য ইন্দ্রস্য হৃদংসনিঃ। ( ঋগ্বেদ ৯।৬১।১৪ )

৪। গৃণাতীত্যর্চ্চতিকর্ম্মা ( স্কঃ স্বাঃ )। ধাতুপাঠে গৄ ধাতুর অর্থ 'শব্দ করা'।

উত্তর ক্বিপ্ প্রত্যয় করিয়া 'গির্' শব্দ নিষ্পন্ন হইয়াছে। 'গির্' শব্দের অর্থ—যাহা দ্বারা অর্চ্চনা করা যায় অর্থাৎ স্তুতিবাক্য।

অনুবাদ—'গির্' শব্দ গৄ ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে।

অয়মু তে সমতসি [1] ॥ ৮ ॥

[ হে ইন্দ্র ] অয়ং ( এই সোম ) তে ( তোমার ), [ যং প্রতি ] ( যাহার দিকে ) সমতসি ( তুমি সতত সম্যক্ রূপে গমন কর অর্থাৎ ধাবমান হও )।

'উ' এই নিপাতের পদপূরণত্ব প্রদর্শন করিতেছেন। সমতসি=সম্যক্ সততং গচ্ছসি ( সম্+অত্+লট্ সি ); অত্ ধাতুর অর্থ 'সতত গমন করা'। 'উ' নিপাতের কোনও অর্থ নাই।

অনুবাদ—[ হে ইন্দ্র ] এই সোম তোমার, যাহার দিকে তুমি সতত ধাবমান হও।

অয়ং তে সমতসি ॥ ৯ ॥

অয়মু তে সমতসি=অয়ং তে সমতসি। 'উ' নিপাত নিরর্থক।

ব্যাখ্যা ও অনুবাদ সম্বন্ধে পূর্ব্ববর্ত্তী সূত্র দ্রষ্টব্য।

ইবোঽপি দৃশ্যতে ॥ ১০ ॥

ইবঃ অপি ( 'ইব' এই নিপাতটীও ) দৃশ্যতে ( কদাচিৎ নিরর্থক বাক্যপূরণ বা পদপূরণ রূপে দৃষ্ট হয় )।

গদ্যে ও পদ্যে অনেক সময় দেখা যায়—'ইব' নিপাতের কোনও অর্থ নাই। গদ্যে নিরর্থক হইলে ইহা বাক্যপূরণ এবং পদ্যে নিরর্থক হইলে ইহা পদপূরণ। [2]

অনুবাদ—'ইব' এই নিপাতটীও কদাচিৎ অনর্থক বাক্যপূরণ বা পদপূরণরূপে দৃষ্ট হয়।

সুবিদুরিব সুবিজ্ঞায়েতে ইব ॥ ১১ ॥

সুবিদুঃ ইব ( ভাল করিয়া জানিয়াছিল ), সুবিজ্ঞায়েতে ইব ( ভাল করিয়া বিজ্ঞাত বা পরিজ্ঞাত হইয়াছিল )।

ন বৈ সুবিদুরিব মনুষ্যা যজ্ঞম্ [3] ( মনুষ্যগণ ভাল করিয়া যজ্ঞ জানিতে পারে নাই ), ন বৈ সুবিদুরিব মনুষ্যা নক্ষত্রং মীমাংসন্ত ইব [4] ( ব্রাহ্মণগণ বিচার করিয়া নক্ষত্র ভাল করিয়া জানিতে পারেন নাই ), তস্মাৎ পুরুষশ্চাশ্বশ্চ নক্তং প্রত্যঞ্চৌ ন সুবিজ্ঞায়েতে ইব [5] ( কাজেই রাত্রিতে পশ্চাৎস্থিত বা পশ্চিমদিগ্‌বর্ত্তী পুরুষ এবং অশ্ব সুবিজ্ঞাত হয় নাই )—ইত্যাদি গদ্য গ্রন্থে 'ইব'

---

১। সম্পূর্ণ মন্ত্রটী এই—অয়মু তে সমতসি কপোত ইব গর্ভধিম্।' বচস্তচ্চিন্ন ওহসে॥ ( ঋগ্বেদ ১।৩০।৪ )।

২। ইবোঽপি দৃশ্যতে—অনর্থকো বাক্যপূরণঃ পদপূরণো বা ( স্কঃ স্বাঃ )।

৩। কাঃ সং ৮।৩ ৪। কাঃ সং ৮।১৩ ৫। কাঃ সং ৬।২।

নিপাতের কোনও অর্থ নাই, মাত্র বাক্যপূরণার্থ প্রযুক্ত হইয়াছে। 'সুবিজ্ঞায়েতে' একারান্ত দ্বিবচনের পদ ( প্রগৃহ্যসংজ্ঞ ), কাজেই 'ইব' শব্দের সহিত ইহার সন্ধি হয় নাই।

অনুবাদ—সুবিদুরিব ( ভাল করিয়া জানিয়াছিল ) সুবিজ্ঞায়েতে ইব ( সুবিজ্ঞাত হইয়াছিল ) [ এই স্থলদ্বয়ে 'ইব' নিপাত বাক্যপূরণার্থক ]।

অথাপি নেত্যেষ ইদিত্যনেন সংপ্রযুজ্যতে পরিভয়ে ॥ ১২ ॥

অথাপি ( আর ) ন ইত্যেষ ( 'ন' এই নিপাতটী ) ইৎ ইত্যনেন ( 'ইৎ' এই নিপাতের সহিত ) সংপ্রযুজ্যতে ( সংযুক্ত হইয়া ব্যবহৃত হয় ),[১] পরিভয়ে ( 'সর্ব্বপ্রকারের ভয়'—এই অর্থ বুঝাইতে )।

'ন' নিপাত 'ইৎ' নিপাতের সহিত যুক্ত হয় এবং 'নেৎ' নিপাত গঠিত করে। 'নেৎ' নিপাতের অর্থ—পরিভয় বা সর্ব্বপ্রকারের ভয়।[২]

অনুবাদ—আর 'ন' এই নিপাতটী 'ইৎ' এই নিপাতের সহিত যুক্ত হইয়া ব্যবহৃত হয়, 'পরিভয় বা সর্ব্বপ্রকারের ভয়'—এই অর্থ বুঝাইতে।

॥ ষষ্ঠ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। সংপ্রযুক্তঃ প্রযুজ্যতে ( দুঃ )।
২। সর্ব্বতো ভয়ং পরিভয়ম্ ( দুঃ )

## সপ্তম পরিচ্ছেদ

হবির্ভিরেকে স্বরিতঃ সচন্তে সুন্বন্ত একে সবনেষু সোমান্।
শচীর্মদন্ত উত দক্ষিণাভির্নেজ্জিহ্মায়ন্ত্যো নরকং পতাম ॥ ১ ॥

( ঋগ্বেদ খৈলিক সূক্ত ২৪ )

একে ( কেহ কেহ ) হবির্ভিঃ ( হবির্দ্বারা অর্থাৎ চরু, পুরোডাশ প্রভৃতি প্রদান করিয়া ) ইতঃ ( ইহ লোক হইতে ) স্বঃ ( স্বর্গলোকে ) সচন্তে ( গমন করে ),[১] একে ( কেহ কেহ ) সবনেষু ( প্রাতঃসবন, মাধ্যন্দিন সবন ও তৃতীয় সবন—এই সবনত্রয়ের অনুষ্ঠানকালে ) সোমান্ ( সোমলতার খণ্ডসমূহ ) সুন্বন্তঃ ( অভিষুত করিয়া অর্থাৎ নিষ্কাশিতরস করিয়া [ স্বঃ সচন্তে ] ( স্বর্গে গমন করে ), [ একে ] ( কেহ কেহ ) শচীঃ ( স্তুতিবাক্যসমূহের দ্বারা ) মদন্তঃ ( দেবতাগণের তৃপ্তি সাধন করিয়া ) উত ( আর ) দক্ষিণাভিঃ ( দক্ষিণাদানের বলে ) [ স্বঃ সচন্তে ] ( স্বর্গে গমন করে ), [ বয়ং ] ( আমরা ) জিহ্মায়ন্ত্যঃ ( স্ব স্ব পতির প্রতি কপট আচরণ করিয়া ) নরকং ( নরকে ) নেৎ পতাম ( যেন না পড়ি )।

নারদ অসুরপত্নীদিগকে বঞ্চিত করিবার চেষ্টা করিলে তাহারা নারদকে বলিতেছে,[২] 'কেহ কেহ স্বর্গে যায় হবি প্রদান করিয়া, কেহ কেহ স্বর্গে যায় সবনসমূহে সোমরস নিষ্কাশিত করিয়া, কেহ কেহ বা স্বর্গে যায় দেবতাগণের স্তুতি করিয়া এবং প্রভূত দক্ষিণা দান করিয়া; আমাদের এই সমস্ত করিবার সামর্থ্য নাই, উত্তম গতি লাভ করিবার একমাত্র উপায় আমাদের পতিশুশ্রূষা; তাঁহাদের প্রতি কপট আচরণ করিয়া, তাঁহাদের প্রতি অবিশ্বাসিনী হইয়া আমরা যেন নরকে পতিত না হই'।[৩] নরকপতনের মহাভয় সূচিত হইতেছে 'নেৎ' এই নিপাতের দ্বারা।[৪] সুন্বন্ত একে সবনেষু সোমান্—ইহার অর্থ সবনত্রয়ের অনুষ্ঠানকালে সোমলতার খণ্ডসমূহ হইতে সোমরস নিষ্কাশিত করিয়া। 'সোমযাগের শেষদিনে সোমলতা হইতে সোমরস নিষ্ক্রান্ত করিয়া ঐ রস আহুতি দেওয়া হয় ও উহা ঋত্বিকেরা ও যজমান পান করেন; ইহাই সোমযাগের প্রধান অনুষ্ঠান। ইহার নাম সবন। দিবসের মধ্যে তিনবার সবন হয়—প্রাতঃসবন, মাধ্যন্দিন সবন ও তৃতীয় সবন'। 'সোমের অভিষব, সোমাহুতি এবং সোমপান এই তিন মুখ্যকর্ম্ম ও তাহার আনুষঙ্গিক পশুযাগ ও পুরোডাশযাগ প্রত্যেক সবনে

---

১। সচন্তির্গতিকর্ম্মা ( স্কঃ স্বাঃ )।

২। নারদেন বিপ্রলভ্যমানা অসুরস্ত্রিয়ঃ প্রত্যূচুঃ ( ঐ )।

৩ ন চৈত উপায়া অস্মাকং সম্ভবন্তি কিন্তু নঃ পতিশুশ্রূষৈব কেবলমুপায়ঃ, অতো জিহ্মং নাচরামঃ ( স্কঃ স্বাঃ )।

৪ এবমত্র নরকপতনবিষয়ং পরিভয়ং যত্তন্নেদিত্যনেন প্রতিপাদ্যতে ( স্কঃ স্বাঃ )।

নিষ্পান্ন'।[১] সুন্বন্তঃ—এই পদটী শতৃপ্রত্যয়ান্ত 'সু' ( অভিষবে ) ধাতুর প্রথমা বহুবচনের রূপ। শচীঃ—শচী শব্দের দ্বিতীয়ার বহুবচনের রূপ, তৃতীয়া বিভক্তির অর্থে। শচীঃ = শচীভিঃ।[২] 'শচী' শব্দ শচ্ ( ব্যক্তায়াং বাচি গতৌ বা ) ধাতুর উত্তর ইন্ ও তদুত্তর ঙীষ্ প্রত্যয়ে নিষ্পন্ন। ইহার অর্থ 'বাক্য' ( শচতে গচ্ছতি যজ্ঞম্, শচ্যতে গম্যতে জ্ঞায়তেঽনয়াঽর্থঃ, শচতে ব্যক্তাং বাচং করোতীতি বা )।[৩] মদন্তঃ = মাদয়ন্তঃ ( অন্তর্ভূতণ্যর্থ ); ইহার অর্থ 'তর্পয়ন্তঃ' ( তৃপ্ত করিয়া )।[৪] জিহ্মায়ন্ত্যঃ = জিহ্মং কপটম্ আচরন্ত্যঃ ( জিহ্মায় নামধাতু—তদুত্তর ব্যত্যয়ে শতৃ, স্ত্রীলিঙ্গে প্রথমা বহুবচনের পদ )—কপট আচরণ করিয়া অর্থাৎ স্ব স্ব পতির প্রতি অবিশ্বাসিনী হইয়া।

অনুবাদ—কেহ কেহ হবির্দ্বারা ইহলোক হইতে স্বর্গে গমন করে, কেহ কেহ সবনত্রয়ে সোমরস নিষ্ক্রান্ত করিয়া স্বর্গে গমন করে, কেহ কেহ স্তুতিবাক্যের দ্বারা দেবতাগণের তৃপ্তি সাধন করিয়া এবং দক্ষিণা দানের দ্বারা স্বর্গে গমন করে; কপট আচরণ করিয়া আমরা যেন নরকে পতিত না হই।

নরকং ন্যরকং নীচৈর্গমনম্ ॥ ২ ॥

নরকম্ = ন্যরকম্ = নীচৈর্গমনম্ ( যথায় নিম্নগতি হয় )।

নি পূর্ব্বক গত্যর্থক ঋ ধাতুর উত্তর অধিকরণবাচ্যে বুন্ প্রত্যয় করিয়া হয় ন্যরক ( নি + অরক ) শব্দ। এই 'ন্যরক' শব্দই পৃষোদরাদিত্বাৎ 'নরক' হইয়াছে। ইহার অর্থ নীচৈর্গমনম্ = নিম্নগমনস্থান ( নীচৈরর্য্যতে গম্যতে অত্র ) অর্থাৎ যেখানে লোকের নিম্নগতি বা অধোগতি হয়। 'নীচৈঃ' একটী অব্যয় শব্দ, ইহার অর্থ নিম্ন; গমনম্—অধিকরণবাচ্যে অনট্ প্রত্যয়ে নিষ্পন্ন।

অনুবাদ—নরক = ন্যরক = নিম্নগমনস্থান।

নাস্মিন্ রমণকং স্থানমল্পমপ্যস্তীতি বা ॥ ৩ ॥

বা ( অথবা ) অস্মিন্ ( এইস্থানে—নরকলোকে ) রমণকং ( আনন্দজনক ) স্থানম্ ( স্থান ) অল্পম্ অপি ( অল্পও ) ন অস্তি ( নাই ), ইতি ( ইহাই নরক শব্দের নির্ব্বচন )।

প্রকারান্তরে নরক শব্দের নির্ব্বচন করিতেছেন। 'নরমণক' শব্দই পৃষোদরাদিত্বাৎ বর্ণলোপে 'নরক' হইয়াছে। 'নরমণক' শব্দের অর্থ—নাস্তি রমণকম্ রতিকরং স্থানং যত্র

---

১। সবন ও সোমাভিষব সম্বন্ধে ঐতরেয়ব্রাহ্মণ ও ৺রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয়ের তদনুবাদ দ্রষ্টব্য ( ২।৮—৩।১৪ )। দুর্গাচার্য্য ও স্কন্দস্বামী 'সবনেষু' ইহার অর্থ করিয়াছেন 'যজ্ঞেষু'।

২। শচীরিতি বাঙ্নাম, ব্যত্যয়েন চৈষা দ্বিতীয়া তৃতীয়াস্থানে ( স্কঃ স্বাঃ )।

৩। নিঘণ্টু ১।১১

৪। মদন্তো দেবান্ মাদয়ন্তঃ সন্তর্পয়ন্তঃ ( দুঃ ); মদতীত্যর্চ্চতিকর্ম্মা স্তুবন্তঃ ( স্কঃ স্বাঃ )।

( যেখানে রতিকর বা আনন্দজনক স্থান নাই )।[১] নরক সর্ব্বত্র যাতনাময়, অত্যল্পপরিমিত স্থানও তথায় নাই যেখানে আনন্দ পাওয়া যাইতে পারে, ইহা প্রসিদ্ধ।

অনুবাদ—অথবা এইস্থানে ( নরকলোকে ) আনন্দকর স্থান অল্পমাত্রও নাই, ইহাই নরক শব্দের নির্ব্বচন।

অথাপি ন চেত্যেষ ইদিত্যেতেন সংপ্রযুজ্যতেঽনুপৃষ্টে ॥ ৪॥

অথাপি ( আর ) ন চ ইত্যেষ ( 'নচ' এই নিপাত সমুদয় ) ইৎ ইত্যেতেন ( 'ইৎ' এই নিপাতের সহিত ) সংপ্রযুজ্যতে ( সংযুক্ত হইয়া ব্যবহৃত হয় ), অনুপৃষ্টে পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে )।

'নচেৎ' ( ন চ+ইৎ ) এই নিপাতের প্রয়োগ হয় অনুপৃষ্ট ( পুনঃপ্রশ্ন ) অর্থাৎ প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে।[২] স্কন্দস্বামীর মতে 'অনুপৃষ্ট' শব্দের অর্থ প্রশ্নমাত্র, কাজেই তাঁহার মতে 'নচেৎ' এই নিপাত প্রশ্নমাত্রের বোধক।[৩]

অনুবাদ—আর, 'নচ' এই নিপাতসমুদয় 'ইৎ' এই নিপাতের সহিত সংযুক্ত হইয়া ব্যবহৃত হয়, পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন বুঝাইতে।

ন চেৎ সুরাং পিবন্তীতি ॥ ৫ ॥

সুরাং ( সুরা ) নচেৎ পিবন্তি ( পান করে না ত ? ) ইতি ( এই বাক্য 'নচেৎ' এই নিপাতের অনুপৃষ্টার্থের উদাহরণ )।

'নচেৎ সুরাং পিবন্তি' ( সুরাপান করে না ত ? ) ইহা একটী পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন। প্রথম প্রশ্ন হইয়াছিল 'কিং তে গৃহে তিষ্ঠন্তি' ( তাহারা কি গৃহে আছে ? ); ইহার উত্তর হইয়াছিল 'তিষ্ঠন্তি' ( হঁা গৃহেই আছে ); ইহার পর আবার প্রশ্ন হইয়াছে 'নচেৎ সুরাং পিবন্তি যন্নাগচ্ছন্তি ( তবে যে আসেনা কারণ কি ? সুরপান করে না ত ? )। এই যে দ্বিতীয়বার প্রশ্ন হইয়াছে তাহার বোধক 'নচেৎ' এই নিপাতটী অর্থাৎ 'নচেৎ' এই নিপাতটী বাক্যমধ্যে থাকায় বাক্যটীর দ্বারা যে পুনঃপ্রশ্ন বা প্রশ্নানন্তর প্রশ্ন করা হইয়াছে তাহার বোধ

---

১। রম্যতে অত্র ইতি রমণম্ ( যে স্থানে আনন্দ লাভ করা যায় ); রমণ শব্দের উত্তর স্বার্থে 'ক' করিয়া রমণক। 'রমণক' শব্দের অর্থ আনন্দকর স্থান। নঞর্থক 'ন' শব্দের সহিত রমণক শব্দের বহুব্রীহি সমাসে 'নরমণক'।

২। পুনঃপ্রশ্নে প্রশ্নানন্তরমুত্তরে দত্তে পুনঃপ্রশ্নে সতীতি যাবৎ ( নিঃ বিঃ )।

৩। ১।২।১২০ দ্রষ্টব্য।

হইতেছে।[১] স্কন্দস্বামীর মতে বাক্যটী একটী প্রশ্নেরই বোধক, পুনঃপ্রশ্নের বোধক নহে অর্থাৎ বাক্যটীর দ্বারা 'তাহারা সুরা পান করে না ত ?' এই প্রশ্ন মাত্র করা হইয়াছে।

অনুবাদ—ন চেৎ সুরাং পিবন্তি ( তাহারা সুরাপান করে না ত ? ) এই বাক্যে 'নচেৎ' এই নিপাতটী অনুপৃষ্ট বা পুনঃপ্রশ্নের বোধক।

### সুরা সুনোতেঃ ॥ ৬ ॥

সুরা ( সুরা শব্দ ) সুনোতেঃ ( 'সু' ধাতু হইতে নিষ্পন্ন )।

সু ধাতুর অর্থ অভিষব অর্থাৎ নিষ্কাশন (distillation)। 'সু' ধাতুর উত্তর ক্রন্ প্রত্যয় করিয়া ( উ ১৮২ ) 'সুরা' শব্দের নিষ্পত্তি হইয়াছে। 'সুরা শব্দের অর্থ যাহা বহুবিধ দ্রব্য যেমন পিষ্ট ( ময়দা ) গুড় ও মধু হইতে নিষ্কাশিত (distilled) হয়।[২] পিষ্ট ( ময়দা ) হইতে প্রস্তুত সুরার নাম পৈষ্টী, গুড় হইতে প্রস্তুত সুরার নাম গৌড়ী, মধু হইতে প্রস্তুত সুরার নাম মাধ্বী ( গৌড়ী পৈষ্টী চ মাধ্বী চ বিজ্ঞেয়া ত্রিবিধা সুরা )।

অনুবাদ—'সুরা' শব্দ সু ধাতু হইতে নিষ্পন্ন।

### এবমুচ্চাবচেষ্বর্থেষু নিপতন্তি ত উপেক্ষিতব্যাঃ ॥ ৭ ॥

নিপাতাঃ ( নিপাতসমূহ ) এবম্ ( এই প্রকারে ) উচ্চাবচেষু ( বহুবিধ ) অর্থেষু ( অর্থে ) নিপতন্তি ( নিপতিত অর্থাৎ প্রযুক্ত হয় ), তে ( তাহারা ) উপেক্ষিতব্যাঃ ( বুদ্ধিসহকারে বিচারণীয় )।

নিপাতসমূহের ব্যাখ্যা প্রসঙ্গে কোন কোন নিপাতের একটী অর্থ এবং কোন কোন নিপাতের একাধিক অর্থ প্রদর্শিত হইয়াছে। প্রত্যেক নিপাতেরই প্রদর্শিত অর্থ ব্যতিরিক্ত আরও অনেক অর্থ আছে। নিপাত যে ভাবে একটী কি দুইটী করিয়া অর্থ ব্যক্ত করে, সেই ভাবেই অন্যান্য অর্থও ব্যক্ত করিয়া থাকে। কোন্ নিপাত কোন্ কোন্ অর্থে বর্ত্তমান, কোন্ নিপাত কোন্ বাক্যে কোন্ বিশেষ অর্থে ব্যবহৃত হইয়াছে তাহা বাক্যটী দেখিয়া

---

১। দুর্গাচার্য্যের মতে 'কিং তে তিষ্ঠন্তি ?' ইহা প্রথম প্রশ্ন ; ইহার উত্তর—'তিষ্ঠন্তি'; তৎপরে আবার প্রশ্ন 'যদি তিষ্ঠন্তি কিমর্থং নাগচ্ছন্তি ?' ; ইহার উত্তর—ন চেৎ সুরাং পিবন্তি ( আগমিষ্যন্তি )—যদি সুরাপান না করিয়া থাকে, আসিবে। এই ব্যাখ্যার অনুসরণ করিলে 'নচেৎ' এই নিপাতটী অনুপৃষ্টের ( পুনঃপ্রশ্নের ) উত্তরবোধক বলিতে হয়। বলিতে পারা যায় 'অনুপৃষ্ট বা পুনঃপ্রশ্ন' যে হইয়াছিল তাহার বোধ হইতেছে 'নচেৎ' এই নিপাতের দ্বারা।

২। সা হ্যভিষূয়তেঽনেকদ্রব্যৈঃ পিষ্টাদিভিঃ ( দু ), সা হি সূয়তে পিষ্টাদিভিঃ ( স্কঃ স্বাঃ ) ; তৃতীয়া বিভক্তি স্থানে পঞ্চমী বিভক্তি হইলে অর্থ সুগম হইত। টীকাকারগণ বোধ হয় 'সু' ধাতুর অর্থ সাধারণভাবে 'উৎপাদন' ধরিয়া লইয়াছেন। নিরুক্তবিবৃতিকার বলেন 'অভিষবোঽত্র ( 'সু' অভিষবে ) সুরাসন্ধানং সুরোৎপাদনপ্রকারঃ'।

বুদ্ধিপূর্ব্বক বিচার করিয়া লইতে হইবে।[১] 'উপেক্ষণীয়' ( উপ+ঈক্ষণীয় ) শব্দের অর্থ বুদ্ধিপূর্ব্বক পরীক্ষণীয় বা বিচারণীয়' ( ১।১।৪।২৩ দ্রষ্টব্য )। বিশেষ দ্রষ্টব্য এই যে, নিরুক্তকার যে সমস্ত নিপাতের পরিগণনা করিয়াছেন তদ্ব্যতিরিক্ত নিপাতও বেদাদি গ্রন্থে পরিদৃষ্ট হয়। ঋক্‌প্রাতিশাখ্যে ( ১২।৯ ) স্পষ্ট বলা হইয়াছে নিপাত অসংখ্য। পাণিনি 'চাদয়োঽসত্ত্বে' ( ১।৪।৫৭ ) এবং 'প্রাদয়ঃ' ( ১।৪।৫৮ ) এই দুইটী সূত্রের দ্বারা সাধারণভাবে নিপাতের নির্দ্দেশ করিয়াছেন। 'প্রাদি'—প্র, পরা প্রভৃতি কুড়িটী ; 'চাদি'—আকৃতিগণ, এই গণে শতাধিক নিপাতের উল্লেখ আছে।

অনুবাদ—এইরূপে নিপাতসমূহ বহুবিধ অর্থে নিপতিত অর্থাৎ প্রযুক্ত হয়, সেই সকল অর্থ বুদ্ধিপূর্ব্বক বিচার করিয়া লইতে হইবে।

॥ সপ্তম পরিচ্ছেদ সমাপ্ত ॥

॥ প্রথম অধ্যায়ের দ্বিতীয় পাদ সমাপ্ত ॥

---

১। তে চ কস্মিন্নর্থে ইতি তদ্বাক্যমুপগম্য ঈক্ষিতব্যাঃ ( স্কঃ স্বাঃ ) কঃ কস্মিন্নর্থে বর্ত্ততে ইত্যেবং দ্রষ্টব্যাঃ পরীক্ষ্যাঃ ইত্যর্থঃ ( দুঃ )।

## তৃতীয় পাদ

### প্রথম পরিচ্ছেদ

**ইতীমানি চত্বারি পদজাতান্যনুক্রান্তানি নামাখ্যাতে চোপসর্গনিপাতাশ্চ ॥ ১ ॥**

ইতি ( এই ভাবে ) ইমানি ( এই ) চত্বারি ( চারি প্রকারের ) পদজাতানি ( পদশ্রেণী বা পদসমূহ )—নামাখ্যাতে ( নাম ও আখ্যাত ) চ ( এবং ) উপসর্গনিপাতাশ্চ ( উপসর্গ ও নিপাত ) অনুক্রান্তানি ( যথাক্রমে বর্ণিত হইয়াছে )।

নাম আখ্যাত উপসর্গ ও নিপাত পদসমূহ এই চারি শ্রেণীতে বিভক্ত ইহা বলিয়া (১।১।১।৮) নিরুক্তকার প্রথমে আখ্যাতের বিষয়, তৎপরে নামের বিষয়, তৎপরে উপসর্গের বিষয় এবং সর্ব্বশেষে নিপাতের বিষয় বলিয়াছেন। 'অনুক্রান্ত' শব্দের অর্থ—ব্যাখ্যামুখে যথাক্রমে বর্ণিত।[১]

অনুবাদ—এই ভাবে এই চারিপ্রকারের পদশ্রেণী—নাম ও আখ্যাত এবং উসপর্গ ও নিপাত যথাক্রমে বর্ণিত হইয়াছে।

**তত্র নামান্যাখ্যাতজানীতি শাকটায়নো নৈরুক্তসময়শ্চ ॥ ২ ॥**

তত্র ( সেই পদচতুষ্টয়ের মধ্যে ) নামানি ( নামসমূহ ) আখ্যাতজানি ( আখ্যাত অর্থাৎ ধাতু হইতে সমুৎপন্ন ) ইতি ( ইহা ) শাকটায়নঃ ( শাকটায়ন ) [ মন্যতে ] ( মনে করেন ) নৈরুক্ত-সময়শ্চ ( এবং ইহাই নিরুক্তশাস্ত্রবিদ্ যাঁহারা তাঁহাদের সিদ্ধান্ত )।

আখ্যাত শব্দের অর্থ এখানে 'ধাতু'।[২] প্রসিদ্ধ বৈয়াকরণ **শাকটায়ন**[৩] মনে করেন, সমস্ত নামই ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে। মাত্র শাকটায়নেরই এই সিদ্ধান্ত নহে, যাঁহারা নিরুক্তশাস্ত্রে অভিজ্ঞ তাঁহারা সকলেই ( গার্গ্য ব্যতীত ) এই সিদ্ধান্ত পোষণ করেন। 'সময়' শব্দের অর্থ 'সিদ্ধান্ত' ( সময়াঃ শপথাচারকালসিদ্ধান্তসংবিদঃ—ইত্যমরঃ )।

---

১। অনুক্রান্তান্যানুপূর্ব্ব্যেণ। পূর্ব্বমাখ্যাতং ততো নামানি তত উপসর্গাস্ততো নিপাতা ইত্যেবমানুপূর্ব্ব্যেণ ক্রান্তানি বর্ণিতানি ব্যাখ্যায়েতি শেষঃ ( দুঃ )। এই স্থলে দ্রষ্টব্য এই যে, যে ক্রমে পদশ্রেণীর উল্লেখ নিরুক্তকার করিয়াছেন ( নাম আখ্যাত উপসর্গ ও নিপাত ) ব্যাখ্যাকালে সেই ক্রম ঠিক রক্ষিত হয় নাই, আখ্যাত ব্যাখ্যাত হইয়াছে নামের পূর্ব্বে। ঈদৃশ ক্রমভঙ্গের কারণ সম্বন্ধে ১।১।১।১০ সূত্রের ব্যাখ্যা দ্রষ্টব্য।

২। আখ্যাতং তিঙন্তপদম্, তেনাত্রৈকদেশো ধাতুর্লক্ষ্যতে, ধাতুজানীত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

৩। শাকটায়নো বৈয়াকরণবিশেষঃ ( স্কঃ স্বাঃ )।

অনুবাদ—সেই পদচতুষ্টয়ের মধ্যে নামসমূহ ধাতু হইতে নিষ্পন্ন, ইহা শাকটায়ন মনে করেন এবং ইহাই নিরুক্তশাস্ত্রবিদ্‌গণের সিদ্ধান্ত।

ন সর্ব্বাণীতি গার্গ্যঃ ॥ ৩ ॥

সর্ব্বাণি ( সমস্ত নাম ) ন ( ধাতু হইতে উৎপন্ন নহে ) ইতি ( ইহা ) গার্গ্যঃ ( গার্গ্য ) [ মন্যতে ] ( মনে করেন )।

সমস্ত নামই যে ধাতু হইতে নিষ্পন্ন, তাহা নহে—গার্গ্য নামক আচার্য্য ইহা মনে করেন। তাঁহার মতে কতকগুলি নাম অবশ্যই ধাতুনিষ্পন্ন, কিন্তু সমস্ত নাম নহে। কোন্ শ্রেণীর নাম ধাতুনিষ্পন্ন এবং কোন্ শ্রেণীর নাম ধাতুনিষ্পন্ন নহে, তাহা তিনি ৫ম সূত্রে নির্দ্দেশ করিবেন।

অনুবাদ—সমস্ত নাম ধাতুনিষ্পন্ন নহে, ইহা গার্গ্য মনে করেন।

বৈয়াকরণানাং চৈকে ॥ ৪ ॥

বৈয়াকরণানাং চ ( বৈয়াকরণদিগের মধ্যেও ) একে ( কেহ কেহ ) [ এতৎ মন্যন্তে ] ( ইহা মনে করেন )।

সমস্ত নাম ধাতুনিষ্পন্ন নহে, উহা যে কেবল আচার্য্য গার্গ্যেরই মত তাহা নহে, এক সম্প্রদায় বৈয়াকরণ আছেন ( পাণিনি এই সম্প্রদায়ের অনুবর্ত্তী ), তাঁহারাও ইহাই মনে করেন। কতকগুলি প্রাতিপদিক বা নাম আছে যাহারা অব্যুৎপন্ন অর্থাৎ যাহাদের ব্যুৎপত্তি ( প্রকৃতি প্রত্যয় এবং তদ্‌গত অর্থ ) ব্যাকরণের দ্বারা নিশ্চয় করা যায় না ; ইহারা উণাদি ( উণ্ প্রভৃতি ) প্রত্যয়নিষ্পন্ন বলিয়া কথিত হইয়া থাকে।[১]

অনুবাদ—বৈয়াকরণদিগের মধ্যেও কেহ কেহ ইহা মনে করেন।

তদ্ যত্র স্বরসংস্কারৌ সমর্থৌ প্রাদেশিকেন গুণেনান্বিতৌ স্যাতাং
সংবিজ্ঞাতানি তানি, যথা গৌরশ্বঃ পুরুষো হস্তীতি ॥ ৫ ॥

যত্র ( যে সকল নামে ) স্বরসংস্কারৌ ( উদাত্তাদি স্বর এবং প্রকৃতি প্রত্যয়াদির দ্বারা সংস্করণ বা সাধন ) সমর্থৌ ( সঙ্গতার্থ বা উপপন্ন অর্থাৎ ব্যাকরণশাস্ত্রবিহিত নিয়মের অনুগামী ) প্রাদেশিকেন গুণেন ( প্রাদেশিক বা ক্রিয়াবাচী গুণ অর্থাৎ ধাতুর সহিত ) অন্বিতৌ ( যুক্ত ) স্যাতাং ( হয় ) তানি ( তাহারা সংবিজ্ঞাতানি ( আখ্যাতজ বলিয়া সুপরিজ্ঞাত ) [ ন পুনঃ সর্ব্বাণ্যন্যানি নামানি ] যথা—গৌঃ, অশ্বঃ পুরুষঃ হস্তী ইতি ( কিন্তু অন্যাদৃশ নামসমূহ, যথা—গো অশ্ব পুরুষ হস্তিন্ প্রভৃতি আখ্যাতজ নহে )।

---

১। উণাদয়োঽব্যুৎপন্নপ্রাতিপদিকানীতি তেষাং সময়ঃ।

'তদ্' শব্দটী বাক্যারম্ভে ব্যবহৃত হইয়াছে, ইহার কোনও অর্থ নাই।[১] গার্গ্যের মতে আখ্যাতজ নামের লক্ষণ বলিতেছেন। গার্গ্য মনে করেন, নামসমূহ তিন শ্রেণীতে বিভক্ত হইতে পারে—প্রত্যক্ষক্রিয়, প্রকল্প্যক্রিয় এবং অবিদ্যমানক্রিয়। প্রত্যক্ষক্রিয় নামসমূহে ক্রিয়া বা ধাতু সাক্ষাৎ ভাবে উপলব্ধি করা যায়, যথা—হারক, পাচক, কর্ত্তা ইত্যাদি; প্রকল্প্যক্রিয় নামসমূহে ক্রিয়া বা ধাতু সাক্ষাৎ ভাবে উপলব্ধি করা যায় না বটে, কিন্তু কল্পনা বা অনুমান করা যায়, যথা—গো অশ্ব পুরুষ ইত্যাদি; অবিদ্যমানক্রিয় নামসমূহে কোন ক্রিয়া বা ধাতুর সাক্ষাৎ উপলব্ধি করা দূরে থাকুক, অনুমানও করা যায় না, যথা—ডিত্থ ডবিত্থ অরবিন্দ ইত্যাদি। প্রত্যক্ষক্রিয় নামসমূহই আখ্যাতজ বা ধাতুজ বলিয়া প্রসিদ্ধ এবং তাহাদেরই বর্ণনা করিতেছেন, 'তদ্ যত্র স্বরসংস্কারৌ'—ইত্যাদির দ্বারা। যে সকল নামের উদাত্তাদি স্বর ও সংস্কার (প্রকৃতি প্রত্যয়াদির দ্বারা সংস্করণ বা সাধন)[২] ব্যকরণশাস্ত্রসম্মত[৩] এবং সেই স্বর ও সংস্কার যে সকল নামে প্রাদেশিক গুণ বা ধাতুর[৪] সহিত সমন্বিত অর্থাৎ যে সকল নামের স্বর ও সংস্কার হইতেই পরিষ্কার ভাবে ধাতুর উপলব্ধি হয়, সেই সকল নামই আখ্যাতজ নাম, তাহাদের আখ্যাতজত্ব সম্বন্ধে কাহারও বিরোধ নাই;[৫] কিন্তু অন্যান্য নাম যাহাতে ধাতুর উপলব্ধি সাক্ষাৎ ভাবে হয়না, অনুমান করিয়া নিতে হয়, তাহারা আখ্যাতজ নাম নহে, যেমন—গো অশ্ব পুরুষ হস্তিন্ প্রভৃতি;[৬] ইহাই হইল সূত্রটীর দুর্গাচার্য্যকৃত এক প্রকার ব্যাখ্যা। এইস্থলে দ্রষ্টব্য এই যে, 'ন পুনঃ'—এই কথাটীর অধ্যাহার করিয়া এই ব্যাখ্যা করা হইয়াছে, কাজেই এই ব্যাখ্যা নির্দ্দোষ নহে। ইহা লক্ষ্য করিয়াই বোধ হয় দুর্গাচার্য্য আর প্রকার ব্যাখ্যার অবতারণা করিয়াছেন। তিনি বলেন 'তদ্ যত্র……হস্তীতি' এই সূত্রটীকে দুইটী বিভিন্ন বাক্যেও বিভক্ত করা যাইতে পারে—'তদ্ যত্র……স্যাতাম্' এই পর্য্যন্ত একটী বাক্য এবং ইহাই আখ্যাতজ নামের লক্ষণ, 'সংবিজ্ঞাতানি……পুরুষো হস্তীতি' আর একটী বাক্য, যে সমস্ত নাম আখ্যাতজ নহে তাহাদের কথা এই বাক্যে বলা হইয়াছে। প্রথম বাক্যটীর অর্থ হইবে

---

১। তদ্ যত্রেতি তদিতি বাক্যোপন্যাসে (স্কঃ স্বাঃ)।

২। স্বরশ্চোদাত্তাদিঃ সংস্কারশ্চ প্রকৃতিপ্রত্যয়াদিভিঃ—দুঃ (প্রকৃতিপ্রত্যয়াদিঃ' এইরূপ পাঠও আছে)। Accent and formation—Maxmüller. (লক্ষণ স্বরূপের অনুবাদ দ্রষ্টব্য)।

৩। সমর্থৌ সমর্থতা নামোপপত্তিরুচ্যতে। সঙ্গতার্থৌ লক্ষণশাস্ত্রবিহিতয়োপপত্ত্যা যুক্তাবিত্যর্থঃ। যথৈব লক্ষণাবিপ্রতিপত্ত্যা স্বরোঽবস্থিত এবং সংস্কারোঽপি (দুঃ)।

৪ প্রদিশ্যতে অনয়েতি প্রদেশঃ ক্রিয়া প্রদেশাখ্যায়া ক্রিয়ায়া অভিধায়কো ধাতুঃ স গুণ ইত্যুচ্যতে, তেন ধাতুরূপেণান্বিতাবনুগতৌ স্বরসংস্কারৌ স্যাতাং ভবেতাং যেষাম্ (দুঃ]।

৫। তেষু তাবদবিপ্রতিপত্তিরেবাস্মাকমাখ্যাতজানি তানীতি (দুঃ) আখ্যাতজত্বেনৈষাং নাস্তি বিপ্রতিপত্তিরিত্যর্থঃ (স্কঃ স্বাঃ)।

৬। এতেষু প্রকল্প্যন্তে ক্রিয়া ন সাক্ষাদুপলভ্যন্তে (দুঃ)।

'যত্র যেষু নামসু স্বরসংস্কারৌ সমর্থৌ প্রাদেশিকেন গুণেনান্বিতৌ স্যাতাং তানি আখ্যাতজানি নামানি' [১] ( যে সকল নামে স্বর ও সংস্কার ব্যাকরণশাস্ত্রানুগত এবং ধাতুর সহিত সমন্বিত তাহারা আখ্যাতজ নাম ); 'আখ্যাতজ' শব্দ 'যৌগিক' শব্দের সমানার্থক। দ্বিতীয় বাক্যটীতে 'সংবিজ্ঞাত' শব্দ রূঢ়ি শব্দের সমানার্থক; যে শব্দে ক্রিয়ার বোধ হয় না, যাহার ব্যুৎপত্তি নাই, যাহাতে বস্তুমাত্রের বোধ হয় তাহা রূঢ়ি শব্দ। [২] এই বাক্যটীর অর্থ হইবে 'তানি সংবিজ্ঞাতানি নামানি যানি এতদ্ বিলক্ষণানি যথা গৌরশ্বঃ পুরুষো হস্তীতি' ( আর, সেই সমস্ত নাম রূঢ়ি নাম যাহারা পূর্ব্বোক্ত লক্ষণের অন্তর্ভূত নহে, যথা—গো অশ্ব পুরুষ হস্তিন্ ইত্যাদি )। স্কন্দস্বামী সম্পূর্ণ সূত্রটীকে একটী বাক্য মনে করিলেও তাঁহার ব্যাখ্যা প্রথমোক্ত ব্যাখ্যা হইতে ভিন্নরকমের। তাঁহার মতে 'স্বরসংস্কারৌ' ( স্বর ও সংস্কার ) ইহার দ্বারা স্বরসংস্কারযুক্ত শব্দ বা নামের বোধ হইতেছে, 'প্রাদেশিক গুণ' ইহার অর্থ 'ক্রিয়া' এবং 'সমর্থ' ইহার অর্থ ক্রিয়ার অভিধানে বা প্রকাশে সামর্থ্যযুক্ত। [৩] তিনি সম্পূর্ণ বাক্যটীর তাৎপর্য্য এইরূপে বর্ণনা করেন—যখন শব্দ ( নাম ) ক্রিয়ার অভিধানে বা প্রকাশে সমর্থ, আর সেই ক্রিয়া যখন সেই শব্দের ( নামের ) অর্থে বিদ্যমান থাকে, তখনই শব্দ বা নামকে আখ্যাতজ বলিয়া নির্দ্দেশ করা যায়—যেমন, পাচক পাঠক প্রভৃতি শব্দ; আর যে সকল শব্দ এই লক্ষণের বহির্ভূত তাহারা আখ্যাতজ নহে—যেমন, গো অশ্ব ইত্যাদি। [৪]

এই সকল ব্যাখ্যা হইতে গার্গ্যের মতের স্থূল তাৎপর্য্য এই ভাবে বর্ণনা করা যায়—যে নাম উচ্চারিত হওয়া মাত্রই যে ধাতু হইতে তাহা নিষ্পন্ন হইয়াছে তাহার সাক্ষাৎ উপলব্ধি হয়, যে নামে স্বীয় অর্থ ও ধাতুর অর্থ ওতপ্রোত ভাবে সংশ্লিষ্ট থাকে তাহাই আখ্যাতজ বা যৌগিক নাম; আর যে নামে সাক্ষাৎ ভাবে ধাতুর উপলব্ধি হয় না, অনুসন্ধান করিয়া নিশ্চয় করিতে হয়, যে নামের অর্থ ধাতুর অর্থের সহিত সম্পূর্ণ সমঞ্জস নহে, সেই নাম আখ্যাতজ নাম নহে, রূঢ়ি নাম।

**অনুবাদ**—যে সকল নামে স্বর এবং সংস্কার ( প্রকৃতি প্রত্যয়াদির দ্বারা সাধন ) উপপন্ন অর্থাৎ ব্যাকরণশাস্ত্রানুযায়ী এবং প্রাদেশিক গুণ বা ধাতুর সহিত সমন্বিত তাহারা আখ্যাতজ বলিয়া সুপরিজ্ঞাত, কিন্তু অন্যাদৃশ নাম, যথা—গো অশ্ব পুরুষ হস্তিন্ প্রভৃতি আখ্যাতজ নাম নহে।

---

১। তদাখ্যাতজং গুণকৃতমিতি প্রতীম ইতি বাক্যশেষঃ ( দুঃ . ।

২। সংবিজ্ঞাতপদমিতীহ শাস্ত্রে রূঢ়িশব্দস্যেয়ং সংজ্ঞা......নিবৃত্তায়াং ক্রিয়ায়াং......বস্তুমাত্রস্য প্রতিনির্দ্দেশকং রূঢ়িরিত্যভিধীয়তে; ন হ্যেবাং গবাদীনাং ব্যুৎপত্তিলক্ষণমস্তি ( দুঃ )।

৩। স্বরসংস্কারাভ্যাং চাত্র তদুপেতঃ শব্দো লক্ষ্যতে স্বরসংস্কারোপেতঃ শব্দঃ ক্রিয়ামভিধাতুং সমর্থ—ইত্যর্থঃ। প্রাদেশিকো গুণঃ ক্রিয়াগুণঃ।

৪। যত্র শব্দঃ ক্রিয়ামভিধাতুং শক্নোতি সা চ ক্রিয়া তদভিধেয়েঽর্থে বিদ্যতে তান্যাখ্যাতজানি।

অথ চেৎ সর্ব্বাণ্যাখ্যাতজানি নামানি স্যু র্যঃ কশ্চ তৎ কর্ম্ম কুর্য্যাৎ সর্ব্বং তৎ সত্ত্বং তথাচক্ষীরন্; যঃ কশ্চনাধ্বানমশ্নুবীতাশ্বঃ স বচনীয়ঃ স্যাদ্, যৎ কিঞ্চিত্তৃন্দ্যাত্তৃণং তৎ ॥ ৬ ॥

অথ ( আর ) চেৎ ( যদি ) সর্ব্বাণি ( সমস্ত ) নামানি ( নাম ) আখ্যাতজানি ( আখ্যাত অর্থাৎ ধাতু হইতে সমুৎপন্ন ) স্যুঃ ( হয় ) যঃ কশ্চ ( যে কোন প্রাণী বা দ্রব্য ) তৎ কর্ম্ম ( কোনও বিশেষ ক্রিয়া বা একই কাজ ) কুর্য্যাৎ ( করে ) সর্ব্বং তৎ সত্ত্বং ( সেই সমস্ত প্রাণী বা দ্রব্যকে ) তথা ( সেই ভাবেই অর্থাৎ একই নামে ) আচক্ষীরন্ ( লোকের অভিহিত করা উচিত ); যঃ কশ্চন ( যে কেহ ) অধ্বানম্ অশ্নুবীত ( পথ ব্যাপ্ত করে অর্থাৎ পথে গতায়াত করে বা পথে ধাবমান হয় ) সঃ ( সেই ) অশ্বঃ ( অশ্ব বলিয়া ) বচনীয়ঃ স্যাৎ ( কথিত হইতে পারে ), যৎ কিঞ্চিৎ ( যাহা কিছু ) তৃন্দ্যাৎ ( হিংসা করে ) তৎ ( তাহাই ) তৃণং ( তৃণ বলিয়া ) [ বচনীয়ং স্যাৎ ] ( কথিত হইতে পারে )।

'সমস্ত নামই আখ্যাতজ' ইহা স্বীকার করিলে কি কি দোষের সম্ভাবনা হয় তাহা প্রদর্শন করিতেছেন। প্রথম দোষ এই হয় যে, একই ক্রিয়ার সম্পাদক সকলকেই সেই ক্রিয়াবাচী ধাতু হইতে নিষ্পন্ন শব্দ নির্ব্বিশেষে বুঝাইতে পারে। যে কোন প্রাণী পথ ব্যাপ্ত করুক ( পথে গতায়াত করুক বা ধাবমান হউক ) 'ব্যাপ্ত করা' অর্থের বাচক অশ্ ধাতু হইতে কর্তৃবাচ্যে নিষ্পন্ন 'অশ্ব' শব্দ ( অশ্+ক্বন্ উ ১৪৯ ) সেই সকল প্রাণীরই বাচক হইবে না কেন তাহার কোন কারণ থাকে না। মনুষ্য গো অশ্ব উষ্ট্র প্রভৃতি সকল প্রাণীই পথ ব্যাপ্ত করে ( পথে গতায়াত করে, পথে ধাবমান হয় )। সকল নামই আখ্যাত ( ক্রিয়া বা ধাতু ) হইতে নিষ্পন্ন অর্থাৎ সকল নামই কোন না কোন ক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট, সকল নামের পশ্চাতেই কোন না কোন ক্রিয়া আছে, ক্রিয়ার সহিত সম্বন্ধ আছে বলিয়াই নামের নামত্ব, ইহা স্বীকার করিলে একই ক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট মনুষ্য গো অশ্ব উষ্ট্র প্রভৃতি সকলকেই অশ্ব শব্দের দ্বারা অভিহিত করা সম্ভব হইয়া পড়ে—কারণ, অশ্ ধাতুর অর্থ যে 'ব্যাপ্ত করা' তাহাত অবিশেষে গো অশ্ব প্রভৃতি সকলের মধ্যেই সমভাবে বর্ত্তমান। এইরূপ তর্দ্দন বা হিংসার্থক তৃদ্ ধাতু হইতে নিষ্পন্ন তৃণ শব্দ ( তৃদ্+ক্ন )[১] হিংসাকারী বিষ শস্ত্র প্রভৃতি সকল দ্রব্য বুঝাইতেই প্রযুক্ত হইতে পারে, কারণ হিংসারূপ ক্রিয়া বিষ শস্ত্র প্রভৃতি সকল দ্রব্যের মধ্যেই সমভাবে বর্ত্তমান। সূত্রে 'যঃ কশ্চ'=যৎ কিঞ্চিৎ[২] ( যাহা কিছু ) 'তৎ সত্ত্বং' ইহার সহিত সামঞ্জস্য আছে বলিয়া। সত্ত্ব শব্দের অর্থ 'প্রাণী' বা 'দ্রব্য'। তৎ কর্ম্ম=সেই-ক্রিয়া অর্থাৎ তুল্য ক্রিয়া বা একই কাজ। তথা=সেই ভাবে অর্থাৎ একই নামে।[৩]

---

১। উণাদিসূত্রকারের মতে 'তৃহ্' ধাতু হইতে 'তৃণ' শব্দ নিষ্পন্ন ( উ ৬৮৬ )।

২। যঃ কশ্চ ব্যত্যয়েনাত্র পুংলিঙ্গত্বম্, যৎকিঞ্চিৎ ( স্ক স্বাঃ )।

৩। তথা তেনৈবৈকেন নাম্না ( দুঃ )।

অনুবাদ—আর যদি সমস্ত নাম আখ্যাতজ হয় তাহা হইলে যে কোন প্রাণী বা দ্রব্য কোনও বিশেষ ক্রিয়া সম্পাদন করে সেই সমস্ত প্রাণী বা দ্রব্যকে একই নামে অভিহিত করা উচিত—যে কেহ পথ ব্যাপ্ত করে, সেই অশ্ব বলিয়া কথিত হইতে পারে, যাহা কিছু হিংসা করে, তাহাই তৃণ বলিয়া কথিত হইতে পারে।

অথাপি চেৎ সর্ব্বাণ্যাখ্যাতজানি নামানি স্যুর্যাবদ্ভির্ভাবৈঃ
সংপ্রযুজ্যেত তাবদ্ভ্যো নামধেয়প্রতিলম্ভঃ স্যাৎ তত্রৈবং
স্থূণা দরশয়া বা সঞ্জনী চ স্যাৎ ॥ ৭ ॥

অথাপি ( আর ) চেৎ ( যদি ) সর্ব্বাণি ( সকল ) নামানি ( নাম ) আখ্যাতজানি ( আখ্যাতজ ) স্যুঃ ( হয় ), [ নামানি ] ( নাম ) যাবদ্ভিঃ ( যতগুলি ) ভাবৈঃ ( ক্রিয়ার সহিত ) সংপ্রযুজ্যেত ( সংযুক্ত বা সম্বন্ধবিশিষ্ট হয় ) তাবদ্ভ্যঃ ( ততগুলি ক্রিয়া হইতে ) নামধেয়প্রতিলম্ভঃ ( সংজ্ঞাপ্রাপ্তি ) স্যাৎ ( হইতে পারে ); তত্র এবং [ সতি ] ( যদি এইরূপই হয় তাহা হইলে ) স্থূণা ( গৃহস্তম্ভ বা খুঁটি ) দরশয়া বা সঞ্জনী চ স্যাৎ ( দরশয় ও হইতে পারে এবং সঞ্জনীও হইতে পারে )।

সমস্ত নাম আখ্যাতজ, ইহা স্বীকার করিলে দ্বিতীয় দোষ এই হয় যে, বিভিন্ন ক্রিয়ার সহিত সংস্পৃষ্ট যে কোনও নামকে তত্তৎ ক্রিয়া হইতে সমুৎপন্ন বিভিন্ন শব্দের দ্বারা অভিহিত করা সম্ভব হইয়া পড়ে। 'স্থূণা' ( স্থা+ন, উ ২৯৫ ) শব্দের অর্থ যাহা স্থির ভাবে অবস্থান করে অর্থাৎ গৃহস্তম্ভ বা খুঁটি ; 'দরশয়' ( দর+শী+অচ্, স্ত্রীলিঙ্গে আ ) শব্দের অর্থ 'যাহা দরে ( গর্ত্তে ) শয়ন করে অর্থাৎ অবস্থান করে' ; 'সঞ্জনী' ( সঞ্জ্+অনট্, স্ত্রীলিঙ্গে ঈ ) শব্দের অর্থ 'যাহাতে কোনও বস্তু সংলগ্ন থাকে'। 'স্থূণা' পদার্থ স্থা ক্রিয়ার সহিত যেরূপ সংস্পৃষ্ট, দর পূর্ব্বক শী ক্রিয়ার এবং সঞ্জ্ ক্রিয়ার সহিত ও সেইরূপ সংস্পৃষ্ট—স্থূণা ( খুঁটি ) দরে গর্ত্তে অবস্থান করে ( গর্ত্ত করিয়া খুটি পোতা হয় ) এবং খুঁটির উপর বংশ বা ঘরের পাড় সংলগ্ন থাকে ; নামমাত্রেরই আখ্যাতজত্ব স্বীকার করিলে অর্থাৎ ক্রিয়ার সহিত সম্বন্ধবশতঃই নামের উৎপত্তি, ইহা মানিয়া লইলে 'স্থূণা' শব্দের দ্বারা যে অর্থ প্রকাশ করা যায় 'দরশয়' এবং 'সঞ্জনী'[১] শব্দের দ্বারা ও ঠিক সেই অথ প্রকাশ করা যায়, ইহা স্বীকার করিতে হয়। ব্যবহারে কিন্তু তাহা দেখা যায় না। স্কন্দস্বামী 'বা সঞ্জনী' এইস্থলে 'বা সচনী' ( বা আসচনী ) এইরূপ পাঠ করেন। 'আসচনী' শব্দের অর্থ হইতে পারে 'যাহাতে কোনও বস্তু যথা বংশ ( ঘরের পাড় ) প্রভৃতি সমাগত হয়'।[২] বোধ হয় আর এক পাঠ আছে 'আসজনী'। স্কন্দস্বামী 'আসজনী' পাঠ

---

১। দরে শেতে ব্যবস্থিত ইতি দরশয়ঃ ( স্কঃ স্বাঃ ) সজ্যতে তস্যাং বংশ ইতি সঞ্জনীত্যুচ্যেত ( দুঃ )।

২। সচতির্গতিকর্ম্মা নিধীয়মানো বংশোহন্যো বা আসচতি আগচ্ছত্যস্যামিত্যাসচনী।

অপপাঠ বলিয়া মনে করেন। 'প্রতিলম্ভ' শব্দের অর্থ—প্রাপ্তি বা লাভ। 'দরশয়া বা সঞ্জনী' এইস্থলে বা শব্দ সমুচ্চয়ার্থক।

অনুবাদ—আর যদি সকল নাম আখ্যাতজ হয় তাহা হইলে যতগুলি ক্রিয়ার সহিত কোনও নাম সংসৃষ্ট থাকে ততগুলি ক্রিয়া হইতে সেই নামের সংজ্ঞাপ্রাপ্তি হইতে পারে; যদি এইরূপই হয় তাহা হইলে স্থূণা দরশয়ও হইতে পারে, সঞ্জনীও হইতে পারে।

॥ প্রথম পরিচ্ছেদ সমাপ্ত ॥

## দ্বিতীয় পরিচ্ছেদ

**অথাপি য এষাং ন্যায়বৎকার্ম্মনামিকঃ সংস্কারো যথা চাপি প্রতীতার্থানি স্যুস্তথৈনান্যাচক্ষীরন্, পুরুষং পুরিশয় ইত্যাচক্ষীরন্, অষ্টেত্যশ্বম্, তর্দ্দনমিতি তৃণম্ ॥ ১ ॥**

অথাপি ( আর ) এষাং ( নামসমূহের ) যঃ ( যাহা ) ন্যায়বৎকার্ম্মনামিকঃ ( ন্যায়বান্ অর্থাৎ ব্যাকরণসম্মত এবং কার্ম্মনামিক অর্থাৎ ক্রিয়াজনিত নামত্ব বা সংজ্ঞাত্বের বোধক ) সংস্কারঃ ( সাধন ) [ তেন ] ( তাহার দ্বারা )[১] চ ( এবং ) যথা ( যেরূপে ) প্রতীতার্থানি ( স্পষ্টার্থ সমন্বিত ) স্যুঃ ( হইতে পারে ) তথা ( সেইরূপে ) এনানি ( নামসমূহকে ) আচক্ষীরন্ ( অভিহিত করা উচিত ) ; পুরুষং ( পুরুষকে ) পুরিশয়ঃ ইতি ( 'পুরিশয়' এই নামে ) আচক্ষীরন্ ( অভিহিত করা উচিত ), অশ্বম্ ( অশ্বকে ) অষ্টা ইতি ( 'অষ্টৃ' এই নামে ), তৃণং ( তৃণকে ) তর্দ্দনম্ ( 'তর্দ্দন' এই নামে ) [ আচক্ষীরন্ ] ( অভিহিত করা উচিত )।

সমস্ত নাম আখ্যাতজ, ইহা স্বীকার করিলে তৃতীয় আপত্তি এই হয় যে, নামসমূহের যাহা ব্যাকরণসঙ্গত এবং ক্রিয়াজনিত সংজ্ঞাত্ববোধক সংস্কার ( সাধন ) অর্থাৎ নামসমূহ যে ক্রিয়া হইতে জন্মিয়াছে এবং তন্নিবন্ধনই যে তাহদের সংজ্ঞাত্ব বা নামত্ব, তদনুসারে এবং যাহাতে নামসমূহের অর্থ স্পষ্ট প্রতীত হয় তদনুসারে তাহাদিগকে অভিহিত করা কর্ত্তব্য হইয়া পড়ে। পাচক পাঠক প্রভৃতি শব্দের গঠন ব্যাকরণসঙ্গত এবং ক্রিয়াজনিত সংজ্ঞার বোধক অর্থাৎ এই সমস্ত শব্দের সাধন দ্বারাই বুঝা যায় যে ইহারা ক্রিয়াজনিত সংজ্ঞা বা নাম—পাকক্রিয়া করে বলিয়া পাচক, পাঠক্রিয়া করে বলিয়া পাঠক, ইত্যাদি;[২] ইহাদের অর্থও সুস্পষ্ট, ইহারা যে পাকক্রিয়া পাঠক্রিয়া প্রভৃতির কর্ত্তা তাহা বুঝিতে বিলম্ব হয় না। আখ্যাতজ নামসমূহ পাচক পাঠক প্রভৃতি শব্দের ন্যায়ই হইবে অর্থাৎ আখ্যাতজ নামসমূহের গঠন এইরূপ হওয়াই উচিত যাহা ব্যাকরণের দ্বারা সাধন করা যায় ( যাহার সাধনে উণাদি সূত্রের সাহায্য নিতে হয় না ), যাহাতে নামসমূহের ক্রিয়াজনিতত্ব অর্থাৎ নামসমূহ যে ক্রিয়া হইতে জন্মিয়াছে তাহা প্রকট হয় এবং যাহাতে নামসমূহের মধ্যে যে ক্রিয়ারূপ অর্থ বিদ্যমান আছে তাহা স্পষ্ট প্রতীত হয়। পুরুষ শব্দের অর্থ, 'যে দেহরূপ পুরে শয়ন বা অবস্থান করে'— পুরি হ্যসৌ শেতে ( পুর্+শী+ড, পৃষোদরাদিত্বাৎ );[৩] পুরুষ শব্দের এই অর্থ অর্থাৎ পুরে শয়নরূপ ক্রিয়ার কর্ত্তৃত্ব স্পষ্ট প্রতীত হইতে পারে যদি শব্দটী 'পুরিশয়' ( পুরি- পুরে

---

১। য ইতি শ্রুতেস্তেনেত্যধ্যাহার্য্যম্ ( স্কঃ স্বাঃ )।

২। কর্ম্মকৃতং নাম কর্ম্মনাম তৎপুনঃ পাচকলাবকাদি ( দুঃ )।

৩। পুর্ অগ্রগমনে+কুষন্ ( উ ৫।১৪ )।

শেতে ইতি পুরিশয়ঃ—অলুক সমাস ) হয় ; 'পুরিশয়' শব্দে ক্রিয়াজনিত নামত্বের যেরূপ বোধ হয় অর্থাৎ 'পুরিশয়' শব্দটা পুরে শয়নরূপ ক্রিয়া হইতেই সমুৎপন্ন ইহা যেরূপ প্রতীতির বিষয় হয়, পুরুষ শব্দে সেইরূপ হয় না। এইরূপ 'অষ্টা' ( অশ্+তৃচ্ ) বলিলে অশন বা ব্যাপন ( ব্যাপ্তি ) ক্রিয়ার কর্তৃত্ব যেরূপ বোধ হয়, অশ্ব বলিলে সেইরূপ হয় না ; 'তর্দ্দন' ( তৃদ্+অনট্ কর্ত্তরি ) বলিলে হিংসা-ক্রিয়ার কর্তৃত্ব যেরূপ বোধ হয়, তৃণ বলিলে সেইরূপ হয় না। কাজেই সমস্ত শব্দ বা নামই আখ্যাতজ ইহা স্বীকার করিলে তাহাদের আখ্যাতজত্ব যাহাতে সুপরিস্ফুট হয় অর্থাৎ তাহারা যে আখ্যাত বা ক্রিয়া হইতেই সমুৎপন্ন ইহা যাহাতে নিঃসংশয়িতভাবে ব্যক্ত হয় এইরূপ ভাবেই তাহাদিগকে গঠিত করা উচিত—পুরুষ শব্দের গঠন হওয়া উচিত ছিল পুরিশয়, অশ্ব শব্দের অষ্টা এবং তৃণ শব্দর তর্দ্দন। লৌকিক এবং বৈদিক ব্যবহারে কিন্তু পুরুষ অশ্ব প্রভৃতি শব্দ ( যাহাদের আখ্যাতজত্ব সুপ্রতীত নহে ) প্রসিদ্ধ, কাজেই সমস্ত শব্দই আখ্যাতজ ইহা স্বীকার করিতে আপত্তি আছে।

অনুবাদ—আর নামসমূহের যাহা ন্যায়সঙ্গত ( ব্যাকরণানুমোদিত ) কার্ম্মনামিক ( ক্রিয়া-জনিত সংজ্ঞাত্ববোধক ) সংস্কার ( সাধন ) তাহার দ্বারা এবং যাহাতে তাহারা স্পষ্টার্থসমন্বিত হইতে পারে সেইরূপেই তাহাদিগকে অভিহিত করা উচিত ; পুরুষকে 'পুরিশয়' বলিয়া অভিহিত করা উচিত, অশ্বকে 'অষ্টা' বলিয়া এবং তৃণকে 'তর্দ্দন' বলিয়া।

অথাপি নিষ্পন্নেঽভিব্যাহারেঽভিবিচারয়ন্তি প্রথনাৎপৃথিবীত্যাহুঃ ক এনামপ্রথয়িষ্যৎ কিমাধারশ্চেতি ॥ ২ ॥

[ শাকটায়নাদয়ঃ ] ( শাকটায়ন প্রভৃতি ) অথাপি ( আর ) নিষ্পন্নে ( নিষ্পন্ন ) অভিব্যাহারে ( নামবিষয়ে ) অভিবিচারয়ন্তি ( বিশেষ ভাবে বিচার করিয়া থাকেন ); প্রথনাৎ ( প্রথন বা বিস্তার-ক্রিয়ার সহিত সম্বন্ধবশতঃ ) পৃথিবী ইতি ( 'পৃথিবী' এই নাম ) [ তে ] ( তাহারা ) আহুঃ ( বলিয়া থাকেন ); কঃ ( কে ) এনাম্ ( এই পৃথিবীকে ) অপ্রথয়িষ্যৎ ( প্রথিত বা বিস্তৃত করিয়াছেন ? )[১] কিমাধারশ্চ ( এবং তাহার আশ্রয় বা অবলম্বন কি ছিল ? ) ইতি ( এই আপত্তি উত্থাপিত হইতে পারে )।

যাঁহারা নামের আখ্যাতজত্ববাদী তাঁহারা নিষ্পন্ন বা সিদ্ধ নামের সম্বন্ধেও বিচার করিয়া থাকেন অর্থাৎ যে সমস্ত বস্তু স্বভাবতঃই বিদ্যমান, যাহাদের অর্থ অবিসংবাদী, যাহাদের অর্থ সম্বন্ধে কাহারও কোন সংশয় নাই, তাহারা কোন্ কোন্ ক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট হইয়া স্ব স্ব নাম লাভ করিয়াছে তাহা স্থির করিবার জন্যও তাঁহারা ব্যস্ততা প্রদর্শন করেন।

---

১। কোঽস্তাঃ প্রথনমকরিষ্যৎ ( দুঃ ); সম্পূর্ণ অর্থ এই—যদি পৃথিবী স্বভাবতঃই বিদ্যমান ছিল না, ইহাকে কে প্রথিত করিয়াছেন ? যদীয়ং স্বভাবত এব পৃথিবী নাভবিষ্যৎ, ততঃ ক এনামপ্রথয়িষ্যৎ। পূর্ব্ব বাক্যটীর অধ্যাহারের দ্বারা লৃঙ্ বিভক্তির উপপত্তি করিতে হইবে।

ইহা কিন্তু নিরর্থক ; কারণ বিচারের প্রবর্ত্তন হওয়া উচিত প্রয়োগের নিষ্পত্তি লইয়া[১]—যাহা সিদ্ধ নহে তাহা কি নামে অভিহিত হইতে পারে, পাকক্রিয়ার সহিত যাহার কর্ত্তৃত্বসম্বন্ধ তাহাকে পাচক নামে অভিহিত করা যাইবে কিনা, তাহা নির্ণয় করিবার উদ্দেশ্যে। যে সমস্ত বস্তু সিদ্ধ বা স্বভাবতঃ বিদ্যমান, যাহাদের প্রয়োগ প্রচলিত, তাহারা কোন ক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট কিনা তাহার বিচারে ফল কি? পৃথিবী একটী সিদ্ধ বস্তু অর্থাৎ পৃথিবী স্বভাবতঃই বিদ্যমান, পৃথিবী শব্দের অর্থ প্রচলিত, পৃথিবী শব্দের প্রয়োগে কাহারও কোন সন্দেহ উপস্থিত হয় না ; তথাপি নামের আখ্যাতজত্ববাদিগণ 'পৃথিবী' এই নামের মধ্যে ক্রিয়ার অনুসন্ধান করেন অর্থাৎ কোন্ ক্রিয়ার সহিত সম্বন্ধনিবন্ধন পৃথিবীর পৃথিবীত্ব তাহা নির্ণয় করিবার চেষ্টা করেন। তাঁহারা বলেন—

'প্রথন'-ক্রিয়া হইতে 'পৃথিবী' শব্দের উৎপত্তি ( প্রথ্ + ষিবন্ উ ১৪৮ ); পৃথিবী শব্দের অর্থ 'যাহা প্রথিত হয়' ( প্রথতে ইতি পৃথিবী )। জিজ্ঞাস্য এই হইতে পারে যে, পৃথিবী স্থাবরজঙ্গমাত্মক নির্জ্জীব পদার্থ, ইহা নিজেকে নিজে প্রথিত বা বিস্তৃত করিতে পারে না ; যদি ইহা স্বভাবতঃই বিদ্যমান ছিল না, যদি ইহা প্রথিতই হইয়া থাকে, তাহা হইলে প্রথন-ক্রিয়ার কর্ত্তা কেহ অবশ্যই থাকিবেন, তিনি কে? তিনি যদি পৃথিবীকে প্রথিত করিয়া থাকেন তাহা হইলে তিনি অবশ্যই যে কালে পৃথিবী হয় নাই সেই কালেও বিদ্যমান ছিলেন ; সমস্ত প্রাণীরই ত আধার বা আশ্রয় পৃথিবী, প্রথিত হইবার পূর্ব্বে যদি পৃথিবীই ছিল না, তাহা হইলে তাঁহার আধার ( আশ্রয় বা অবলম্বন ) কি ছিল, অর্থাৎ তিনি কোথায় অবস্থিত ছিলেন?[২] এই কারণে পৃথিবী প্রথনক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট এবং প্রথনক্রিয়াবাচী 'প্রথ' ধাতু হইতেই পৃথিবী নামের উৎপত্তি ইহা স্বীকার করিবার উপায় নাই।[৩] সিদ্ধ বা স্বভাবতঃ বিদ্যমান পদার্থের নামের সহিত ক্রিয়ার কোন সম্বন্ধ নাই, কাজেই 'সকল নামই আখ্যাতজ' এই যে শাকটায়নের মত, ইহা ভ্রান্ত। অভিব্যাহার শব্দের অর্থ 'নাম' ( অভিব্যাহ্রিয়তে ইতি—যাহা কথিত বা উচ্চারিত হয় ), নিষ্পন্ন শব্দের অর্থ সিদ্ধ বা স্বভাবতঃ বিদ্যমান; নিষ্পন্নে অভিব্যাহারে—সিদ্ধ নাম বিষয়ে অর্থাৎ যে সমস্ত পদার্থ স্বভাবতঃ বিদ্যমান তাহাদের নাম সম্বন্ধে। কিমাধারঃ—কঃ আধারো যস্য ( বহুব্রীহি )।

অনুবাদ—শাকটায়ন এবং তন্মতাবলম্বিগণ নিষ্পন্ন বা সিদ্ধ নাম বিষয়ে বিশেষ ভাবে বিচার করিয়া থাকেন; প্রথনবশতঃ পৃথিবী এই নাম হইয়াছে, ইহা তাঁহারা বলেন।

---

১। বিচারস্য প্রয়োগনিষ্পত্ত্যর্থত্বাৎ ( স্কঃ স্বাঃ )।

২। তত্র বয়ং পৃচ্ছামস্তান্ যদীয়ং স্বভাবত এব পৃথিবী নাভবিষ্যৎ ততঃ ক এনামপৃথিবীং সতীম্ অপ্রথয়িষ্যৎ ; কোঽস্যাঃ প্রথনমকরিষ্যদিত্যভিপ্রায়ঃ। অথাপি কশ্চিদস্যা অপৃথিব্যাঃ সত্যাঃ প্রথনকর্ত্তাভ্যুপগম্যেত ততোঽপি চ বয়মিদমপরং পৃচ্ছেম কিমাধারশ্চেতি ; সর্ব্বস্য হি প্রাণিজাতস্যেয়মেবাধারঃ প্রতিষ্ঠা অথ পুন র্যদেয়মপ্রথিতাসীত্তদা যোঽস্যাঃ প্রথয়িতা স কিমাধার আসীৎ ( দুঃ )।

৩। আধারোনাস্তীতি প্রথনক্রিয়াভাবঃ প্রথনক্রিয়াভাবে চ সতি ক্রিয়াজাত্যেব নামানীত্যেতদযুক্তম্ ( দুঃ )।

এইস্থলে আপত্তি এই যে, কে এই পৃথিবীকে প্রথিত করিয়াছেন ? তাঁহার আধার ( আশ্রয় বা অবলম্বন ) কি ছিল ?

অথানান্বিতেঽর্থেঽপ্রাদেশিকে বিকারে পদেভ্যঃ পদেতরার্দ্ধান্
সংচস্কার শাকটায়নঃ, এতেঃ কারিতঞ্চ যকারাদিং চান্তকরণম্,
অস্তেঃ শুদ্ধঞ্চ সকারাদিঞ্চ ॥ ৩ ॥

অথ ( আর ) অর্থে অনন্বিতে ( শব্দ যখন অর্থের অনুগামী হয় না ) বিকারে অপ্রাদেশিকে ( যখন ধাতু বা ক্রিয়া অর্থপ্রকাশক হয় না ) শাকটায়নঃ ( শাকটায়ন ) পদেভ্যঃ ( একাধিক আখ্যাত পদ হইতে ) পদেতরার্দ্ধান্ ( আর এক পদের বা শব্দের ভাগসমূহ ) সংচস্কার ( সাধন করিয়াছেন ) এতেঃ ( 'ই' ধাতুর উত্তর ) কারিতঞ্চ যকারাদিঞ্চ অন্তকরণম্ ( ণিচ্ প্রত্যয় যোগ করিয়া যকারাদি শব্দ অর্থাৎ য্ যাহার আদিতে আছে এইরূপ অন্ত্যার্দ্ধ 'য' শব্দ, অস্তেঃ ( 'অস্' ধাতুর উত্তর ) শুদ্ধঞ্চ সকারাদিঞ্চ ( ণিচ্ প্রত্যয় যোগ না করিয়া সকারাদি শব্দ অর্থাৎ 'স্' যাহার আদিতে আছে এইরূপ 'সৎ' শব্দ ) [ সংচস্কার ] ( সাধন করিয়াছেন )।

যখন কোনও শব্দ অর্থের অনুগামী নহে [১]—ধাতু বা ক্রিয়ার দিক্ দিয়া যখন শব্দ ও অর্থের মধ্যে সামঞ্জস্য নাই এবং ক্রিয়া যখন শব্দের অর্থ প্রকাশ করে না কিংবা যখন শব্দটী কোনও ক্রিয়া ( ধাতু ) হইতে নিষ্পন্ন নহে, [২] তখনই শাকটায়ন অন্যান্য আখ্যাতজ পদ [৩] হইতে সেই শব্দের বিভিন্ন ভাগসমূহের সাধন করিয়া তদ্বোধ্য অর্থের কল্পনা করেন। যেমন—'সত্য' এই শব্দটী। 'সত্য' এই শব্দটীর যাহা অর্থ শব্দটী দেখিয়াই তাহার সহিত কোনও ক্রিয়ার সম্বন্ধ অনুমান করা যায় না; 'সত্য' এই শব্দটী কোন একটী ধাতু হইতেও নিষ্পন্ন নহে। সমস্ত শব্দই আখ্যাতজ ইহা শাকটায়নের মত, কাজেই এই শব্দটীরও আখ্যাতজত্ব তাঁহাকে সাধন করিতেই হইবে। তিনি শব্দটীকে প্রথমতঃ দুই ভাবে বিভক্ত করেন—একভাগ 'সৎ' আর এক ভাগ 'য'। ণিজন্ত [৪] 'ই' ধাতুর লটের 'তি' বিভক্তিতে 'আয়য়তি' পদ হয়, এই 'আয়য়তি' পদ হইতে অন্তকরণ যকারাদি অথাৎ সত্যশব্দের শেষার্দ্ধ 'য' এই শব্দটীর উৎপত্তি সাধন করা হইয়াছে; আর, শুদ্ধ অর্থাৎ অণিজন্ত [৫] অস্ ধাতুর উত্তর লটের 'তি' বিভক্তিতে 'অস্তি'

---

১। অনন্বিতেঽর্থে অননুগতে শব্দেনার্থে ( দুঃ ); অনন্বিত ইতি ক্তপ্রত্যয়ঃ কর্ত্তরি অননুগতবত্যর্থে, কমননুগতগতি সামর্থ্যাচ্ছব্দন্. শব্দেনাভিধাতুমশক্যোঽর্থে ইত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

২। অপ্রাদেশিকে বিকারে—এখানে বিকার শব্দের অর্থ ক্রিয়া। যয়া হি ক্রিয়য়া তদ্দ্ব্যং প্রদিশ্যতে তদভিধায়কো যো ধাতুঃ স তদভিধানং বিগৃহ্যমাণং বিকর্ত্তুং ন শক্নোতি ( দুঃ )। বিকার ইতি ক্রিয়ামাহ—অপ্রাদেশিক্যাং ক্রিয়ায়ামর্থেঽসম্ভবন্ত্যামিত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

৩। পদেভ্যঃ আখ্যাতপদেভ্যঃ ( দুঃ )।

৪। কারিতান্তং ণ্যন্তং রূপং কৃত্বা ( দুঃ )।

৫। শুদ্ধমেব রূপং কৃত্বা ন কারিতান্তমিত্যর্থঃ ( দুঃ )।

পদ হয়, এই অস্তি পদ হইতে সত্যশব্দের প্রথমার্দ্ধ 'সৎ' এই শব্দটীর উৎপত্তি সাধন করা হইয়াছে। 'সৎ' ও 'য' মিলিয়া 'সত্য' শব্দ হইয়াছে; ইহার অর্থ—সন্তমর্থমায়য়তি প্রত্যায়য়তি গময়তীতি যাবৎ (যাহা বিদ্যমান পদার্থকে প্রাপ্ত করায় অর্থাৎ যাহা বিদ্যমান পদার্থের বোধক)।

বিভিন্ন পদসমূহ হইতে বা বিভিন্ন ধাতুর দ্বারা কোনও শব্দের বিভিন্ন অবয়বসমূহের নির্ম্মাণ অন্য কোনও আচার্য্য করেন নাই এবং ইহা যে দোষাবহ তাহাতে সন্দেহ নাই। সমস্ত শব্দই আখ্যাতজ ইহা স্বীকার করাতেই শাকটায়নকে ঈদৃশ প্রণালী অবলম্বন করিতে হইয়াছে। সমস্ত শব্দের আখ্যাতজত্ব স্বীকার না করিলে কোনও দোষের উদ্ভব হয় না—ইহাই আচার্য্য গার্গ্য বলিতে চাহেন। 'পদেভ্যঃ পদেতরার্দ্ধান্'—বিভিন্ন আখ্যাতজ পদ হইতে আর এক পদের (শব্দের) ভাগ বা অবয়বসমূহ; এখানে অর্দ্ধশব্দ পুংলিঙ্গে ব্যবহৃত হইয়াছে; কাজেই ইহা ভাগবাচী, সমাংশবাচী নহে। কারিতঞ্চ যকারাদিঞ্চ অন্তকরণম্—ণিজন্ত এবং যকারাদি অন্ত্যার্দ্ধ; শুদ্ধঞ্চ সকারাদিঞ্চ (আদিকরণম্)—শুদ্ধ অর্থাৎ অণিজন্ত এবং সকারাদি আদিকরণ বা প্রথমার্দ্ধ।

অনুবাদ—আর শব্দ যখন অর্থের অনুগামী নহে, শব্দ যখন কোনও নির্দ্দিষ্ট ধাতু হইতে নিষ্পন্ন নহে, শাকটায়ন একাধিক পদ হইতে আর এক পদের (শব্দের) ভাগসমূহ সাধন করেন [যেমন সত্য শব্দের]; 'ই' ধাতুর উত্তর ণিচ্ প্রত্যয় যোগ করিয়া অন্তকরণ যকারাদি শব্দ অর্থাৎ 'য্' যাহার আদিতে আছে ঈদৃশ অন্ত্যার্দ্ধ 'য' শব্দ এবং শুদ্ধ সকারাদি শব্দ অর্থাৎ ণিচ্ প্রত্যয় যোগ না করিয়া 'স্' যাহার আদিতে আছে ঈদৃশ 'সৎ' শব্দ নির্ম্মাণ করিয়াছেন।

**অথাপি সত্ত্বপূর্ব্বো ভাব ইত্যাহুরপরস্মাদ্ ভাবাৎ পূর্ব্বস্য প্রদেশো নোপপদ্যত ইতি তদেতন্নোপপদ্যতে ॥ ৪ ॥**

অথাপি (আর) ভাবঃ (ক্রিয়া) সত্ত্বপূর্ব্বঃ (দ্রব্যপূর্ব্বক) ইতি (ইহা) আহুঃ (কোন কোন আচার্য্য বলেন), অপরস্মাৎ (অপরকালীন অর্থাৎ যাহা পরে হইবে ঈদৃশ) ভাবাৎ (ক্রিয়া হইতে) পূর্ব্বস্য (পূর্ব্বের অর্থাৎ পূর্ব্বোৎপন্ন সত্ত্ব বা দ্রব্যের) প্রদেশঃ (সংজ্ঞাপ্রাপ্তি)[1] ন উপপদ্যতে (যুক্তিযুক্ত হয় না), ইতি (ইহা শাকটায়নমতের আর এক দোষ); তৎ (কাজেই) এতৎ (শাকটায়নের মত) ন উপপদ্যতে (যুক্তিযুক্ত নহে)।

কোন কোন আচার্য্য মনে করেন, ক্রিয়া দ্রব্যপূর্ব্বক অর্থাৎ পূর্ব্বে দ্রব্য পরে ক্রিয়া; কারণ, ক্রিয়া সাধিত হয় দ্রব্যের দ্বারা এবং দ্রব্যই ক্রিয়ার আশ্রয়।[2] অপরকালীন বা পশ্চাদ্ভব অর্থাৎ ভবিষ্যৎ ক্রিয়া হইতে পূর্ব্বোদ্ভব দ্রব্যের সংজ্ঞাপ্রাপ্তি সম্ভব হয় না—অশ্ব

---

১। প্রদেশঃ প্রদেশনং সংজ্ঞাপ্রতিলম্ভঃ (দুঃ) প্রদেশোঽভিধানং (স্কঃ স্বাঃ)।

২। দ্রব্যসাধ্যত্বাৎ দ্রব্যাশ্রয়ত্বাচ্চ ক্রিয়ায়াঃ (স্কঃ স্বাঃ)।

জন্মলাভ করিবার পরেই অশ্বনামে আখ্যাত হয়, 'অশ্ব' এই নাম ব্যাপন ক্রিয়ার উপর নির্ভর করে না।[১] গার্গ্যের সিদ্ধান্ত এই যে, ক্রিয়ার সহিত নামের কোনও সম্বন্ধ নাই, ক্রিয়ানিরপেক্ষ সংজ্ঞা নিয়াই দ্রব্য উৎপন্ন হয়—শব্দ এবং অর্থের ( নাম ও নামীর ) সম্বন্ধ নিত্য।[২] কাজেই সমস্ত নামই আখ্যাতজ, শাকটায়নের এই মত যুক্তিযুক্ত নহে। গার্গ্যের পূর্ব্বপক্ষ এইস্থানেই পরিসমাপ্ত হইল।[৩]

অনুবাদ—আর ক্রিয়া দ্রব্যপূর্ব্বক, ইহা কেহ কেহ বলেন; পশ্চাৎকালীন ক্রিয়া হইতে পূর্ব্বোৎপন্ন দ্রব্যের সংজ্ঞাপ্রাপ্তি যুক্তিযুক্ত নহে, ইহা শাকটায়নমতের আর এক দোষ; কাজেই শাকটায়নের মত যুক্তিযুক্ত নহে।

॥ দ্বিতীয় পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। অপরস্মাদ্ ভাবাৎ পূর্ব্বস্য সত্ত্বস্য প্রদেশোঽভিধানং নোপপদ্যতে। এতদুক্তং ভবতি জাতমাত্রোঽশ্বোঽশ্ব ইত্যুচ্যতে ন চ তদানীং তস্যাধ্যাশনমস্তি। অতো ন সর্ব্বাণ্যাখ্যাতজানি নামানীতি ( স্কঃ স্বাঃ )।

২। স্বেনাভিধানেন ক্রিয়ানিরপেক্ষেণাভিসম্বদ্ধমেব দ্রব্যমুৎপদ্যতে নিত্যসম্বন্ধৌ হি শব্দার্থাবিতি ( দুঃ )।

৩। পরিসমাপ্তো গার্গ্যপক্ষঃ ( দুঃ )।

## তৃতীয় পরিচ্ছেদ

### যথো হি নু বা এতৎ ॥ ১ ॥

যথা উ হি নু বৈ এতৎ ( যে ভাবে যুক্তিবহির্ভূত হেতুসমূহ উপন্যস্ত হইয়াছে সেই ভাবেই তাহাদের খণ্ডন হইবে )।

'সমস্ত নামই আখ্যাতজ' এই মতের বিরুদ্ধে গার্গ্যপক্ষীয়গণ তাহাদের যুক্তিসমূহ প্রদর্শন করিয়াছেন। যাঁহারা শাকটায়নের মতাবলম্বী তাঁহারা এক্ষণে পূর্ব্বোক্ত যুক্তিসমূহের খণ্ডন করিতে উদ্যুক্ত হইয়াছেন।

যথো=যথা+উ; 'যথা' শব্দের অর্থ 'যে প্রকারে, 'উ' শব্দ অবধারণার্থক ( ১।২।১।৪০ )। 'হি', অসূয়ার্থক ( ১।২।১।৪৭ )। 'নু' হেতুনির্দ্দেশার্থক ( ১।২।১।১৯ )। 'বৈ' যথাকথিত পূর্ব্বপক্ষের নির্দ্দেশক। সমস্ত সূত্রটীর অর্থ হইবে 'যেন প্রকারেণ অসূয়িতং ( যুক্তিবিরুদ্ধং ) হেতুজাতম্ উক্তং তেনৈব প্রকারেণ এতদ্ধেতুজাতং সমীকরিষ্যামঃ' ( যে ভাবে অসূয়িত বা যুক্তিবিরুদ্ধ হেতুসমূহ উক্ত হইয়াছে, সেই ভাবেই তাহাদের খণ্ডন করিব )।[1] যথা হি ন্বা এতম্'—স্কন্দস্বামিধৃত পাঠ এইরূপ। তাঁহার মতে, যথা—যৎ, উ=ইতি; অন্য নিপাতগুলি ( হি নু আ ) বাক্যপূরণার্থক; সম্পূর্ণ সূত্রটীর অর্থ 'যত্তাবদেতম্' এবং ইহার সম্বন্ধ পরবর্ত্তী সূত্রের সহিত।

অনুবাদ—যে ভাবে অসূয়িত ( অসূয়াপ্রণোদিত অর্থাৎ যুক্তিবিরুদ্ধ ) হেতুসমূহ উক্ত হইয়াছে, সেই ভাবেই তাহাদের খণ্ডন করিব।

### তদ্ যত্র স্বরসংস্কারৌ সমর্থৌ প্রাদেশিকেন গুণেনান্বিতৌ স্যাতাং সর্ব্বং প্রাদেশিক মিত্যেবং সত্যনুপালম্ভ এষ ভবতি ॥ ২ ॥

তদ্ যত্র স্বর সংস্কারৌ......স্যাতাং[2] ( যে সকল নামে স্বর এবং সাধন ব্যাকরণশাস্ত্রবিহিত নিয়মের অনুগামী এবং প্রাদেশিক গুণ বা ধাতুর সহিত সমন্বিত ) সর্ব্বং [ তৎ ] প্রাদেশিকম্ ( সেই সকল নাম প্রাদেশিক বা আখ্যাতজ ), ইত্যেবং সতি ( এইরূপ হইলে ) এষঃ ( ইহা ) অনুপালম্ভঃ ভবতি ( আমাদের তিরস্কারের অর্থাৎ আমাদের প্রতি দোষারোপ করিবার বিষয় হয় না )।

---

১। যেনৈব প্রকারেণাসমর্থা হেতব উক্তা স্তেনৈব প্রকারেণ প্রত্যনুভাষ্য প্রতিবক্তৃধর্ম্মেণ সমীকরিষ্যামঃ ( দুঃ ); বলা বাহুল্য দুর্গাচার্য্য 'এতৎ' শব্দের কোনও অর্থ করেন নাই। নিরুক্তবিবৃতিকার বলেন 'অয়ং ( এতচ্ছব্দঃ ) পূর্ব্বপক্ষ সমীকরণাভিনয়ঃ' অর্থাৎ পূর্ব্বপক্ষের যে খণ্ডন করিবেন তাহারই অভিনয় 'এতৎ শব্দ উচ্চারণপূর্ব্বক করিতেছেন।

২। ১।৩।১।৫ দ্রষ্টব্য।

যে সকল নামে স্বর ও সাধন ব্যাকরণশাস্ত্রসম্মত এবং প্রাদেশিকগুণ বা ধাতুর সহিত সমন্বিত অর্থাৎ যে সকল নাম হইতে পরিষ্কারভাবে কোনও ধাতুর উপলব্ধি হয় সেই সকল নামই আখ্যাতজ, ইহাই গার্গ্যের মত। শাকটায়নের মতাবলম্বিগণ বলেন, এই মত সত্য বলিয়া গ্রহণ করিলেও তাঁহারা তিরস্কারার্হ বা দোষভাজন নহেন। কারণ, সকল শব্দই আখ্যাতজ হইলেও কোন কোন শব্দের মধ্যে যে ধাতুর সন্ধান স্পষ্ট পাওয়া যায় না তাহার জন্য শব্দ দায়ী নহে, দায়ী মনুষ্যের বুদ্ধি এবং শিক্ষা। অন্ধ ব্যক্তি যে স্থাণু ( স্তম্ভ ) দেখিতে পায় না তাহার জন্য স্থাণু নিশ্চয়ই দোষী নহে। একটী শব্দ দেখিয়া তাহার গঠন অর্থাৎ তাহা কোন্ ধাতুর উত্তর কি প্রত্যয় করিয়া নিষ্পন্ন হইয়াছে এবং তাহার স্বর কি ইহা যদি নির্ণয় করিতে না পার তাহা হইলে দোষ কাহার—তোমার না শব্দের? সকল শব্দই আখ্যাতজ, কোন কোন শব্দের ধাতু স্পষ্ট প্রতীত হয়, কোন শব্দের স্পষ্ট প্রতীত হয় না; যে সকল শব্দের মধ্যে ধাতু স্পষ্ট প্রতীত হয় না, তাহারা আখ্যাতজ নহে এইরূপ মনে করিবার কোন কারণ নাই, তাহাদের নিষ্পাদক ধাতু সন্ধান করিয়া নির্ণয় করিতে হইবে, কোন কোন স্থলে বা অনুমান করিয়া নিতে হইবে, ইহাই শাকটায়নের মতাবম্বিগণ বলেন।

অনুবাদ—যে সকল নামে স্বর এবং সাধন ব্যাকরণশাস্ত্রসম্মত এবং প্রাদেশিক গুণ বা ধাতুর সহিত সমন্বিত, সেই সকল নাম প্রাদেশিক বা আখ্যাতজ; যদি এইরূপ হয়, তাহা হইলে ( আমাদের ) অনুপালম্ভ হয় অর্থাৎ তাহা হইলে আমাদিগকে তিরস্কার করিবার বা দোষ দেওয়ার কিছু থাকে না।

যথো এতদ্ যঃ কশ্চ তৎকর্ম্ম কুর্য্যাৎ সর্ব্বং তৎ সত্ত্বং তথাচক্ষীরন্নিতি। পশ্যামঃ সমানকর্ম্মনাং নামধেয়প্রতিলম্ভমেকেষাং নৈকেষাম্, যথা তক্ষা পরিব্রাজকো জীবনো ভূমিজ ইতি ॥ ৩ ॥

যথা উ এতৎ ( যৎ পুনরেতদুক্তং—আর যে বলা হইয়াছে ) যঃ..........তথাচক্ষীরন্ ইতি[১] ( যদি সমস্ত নাম আখ্যাতজ হয় তাহা হইলে যে কোন প্রাণী বা দ্রব্য কোনও বিশেষ ক্রিয়া সম্পাদন করে সেই সমস্ত প্রাণী বা দ্রব্যকে একই নামে অভিহিত করা উচিত) [ তত্র ব্রূমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ) সমানকর্ম্মণাং ( তুল্যকর্ম্মকারীদিগের ) একেষাং ( কাহারও কাহারও ) নামধেয়প্রতিলম্ভং ( কার্য্যজনিতসংজ্ঞাপ্রাপ্তি ) পশ্যামঃ ( দেখিতে পাই ) ন একেষাং ( কাহারও কাহারও দেখিতে পাই না ); যথা ( যেমন )—তক্ষা ( সূত্রধার ) পরিব্রাজকঃ ( সন্ন্যাসী ) জীবনঃ ( ইক্ষুরস বা শাকবিশেষ ) ভূমিজঃ ( মঙ্গলগ্রহ বা বৃক্ষ ) ইতি ( ইত্যাদি শব্দ )।

সমস্ত শব্দ আখ্যাতজ ইহা স্বীকার করিলে যে সমস্ত প্রাণী বা দ্রব্য একই ক্রিয়া সম্পাদন

১। ১।৩।১।৬ দ্রষ্টব্য।

## তৃতীয় পরিচ্ছেদ

### যথো হি নু বা এতৎ ॥ ১ ॥

যথা উ হি নু বৈ এতৎ ( যে ভাবে যুক্তিবহির্ভূত হেতুসমূহ উপন্যস্ত হইয়াছে সেই ভাবেই তাহাদের খণ্ডন হইবে )।

'সমস্ত নামই আখ্যাতজ' এই মতের বিরুদ্ধে গার্গ্যপক্ষীয়গণ তাহাদের যুক্তিসমূহ প্রদর্শন করিয়াছেন। যাঁহারা শাকটায়নের মতাবলম্বী তাঁহারা এক্ষণে পূর্ব্বোক্ত যুক্তিসমূহের খণ্ডন করিতে উদ্যুক্ত হইয়াছেন।

যথো=যথা+উ; 'যথা' শব্দের অর্থ 'যে প্রকারে, 'উ' শব্দ অবধারণার্থক ( ১।২।১।৪০ )। 'হি', অসূয়ার্থক ( ১।২।১।৪৭ )। 'নু' হেতুনির্দ্দেশার্থক ( ১।২।১।১৯ )। 'বৈ' যথাকথিত পূর্ব্বপক্ষের নির্দ্দেশক। সমস্ত সূত্রটার অর্থ হইবে 'যেন প্রকারেণ অসূয়িতং ( যুক্তিবিরুদ্ধং ) হেতুজাতম্ উক্তং তেনৈব প্রকারেণ এতদ্ধেতুজাতং সমীকরিষ্যামঃ' ( যে ভাবে অসূয়িত বা যুক্তিবিরুদ্ধ হেতুসমূহ উক্ত হইয়াছে, সেই ভাবেই তাহাদের খণ্ডন করিব )।[1] যথা হি ন্বা এতম্'—স্কন্দস্বামিধৃত পাঠ এইরূপ। তাঁহার মতে, যথা—যৎ, উ=ইতি; অন্য নিপাতগুলি ( হি নু আ ) বাক্যপূরণার্থক; সম্পূর্ণ সূত্রটার অর্থ 'যত্তাবদেতম্' এবং ইহার সম্বন্ধ পরবর্ত্তী সূত্রের সহিত।

অনুবাদ—যে ভাবে অসূয়িত ( অসূয়াপ্রণোদিত অর্থাৎ যুক্তিবিরুদ্ধ ) হেতুসমূহ উক্ত হইয়াছে, সেই ভাবেই তাহাদের খণ্ডন করিব।

### তদ্ যত্র স্বরসংস্কারৌ সমর্থৌ প্রাদেশিকেন গুণেনান্বিতৌ স্যাতাং সর্ব্বং প্রাদেশিক মিত্যেবং সত্যনুপালম্ভ এষ ভবতি ॥ ২ ॥

তদ্ যত্র স্বর সংস্কারৌ......স্যাতাং[2] ( যে সকল নামে স্বর এবং সাধন ব্যাকরণশাস্ত্রবিহিত নিয়মের অনুগামী এবং প্রাদেশিক গুণ বা ধাতুর সহিত সমন্বিত ) সর্ব্বং [ তৎ ] প্রাদেশিকম্ ( সেই সকল নাম প্রাদেশিক বা আখ্যাতজ ), ইত্যেবং সতি ( এইরূপ হইলে ) এষঃ ( ইহা ) অনুপালম্ভঃ ভবতি ( আমাদের তিরস্কারের অর্থাৎ আমাদের প্রতি দোষারোপ করিবার বিষয় হয় না )।

---

১। যেনৈব প্রকারেণাসমর্থা হেতব উক্তা স্তেনৈব প্রকারেণ প্রত্যনুভাষ্য প্রতিবক্তৃধর্ম্মেণ সমীকরিষ্যামঃ ( দুঃ ); বলা বাহুল্য দুর্গাচার্য্য 'এতৎ' শব্দের কোনও অর্থ করেন নাই। নিরুক্তবিবৃতিকার বলেন 'অয়ং ( এতচ্ছব্দঃ ) পূর্ব্বপক্ষ সমীকরণাভিনয়ঃ' অর্থাৎ পূর্ব্বপক্ষের যে খণ্ডন করিবেন তাহারই অভিনয় 'এতৎ শব্দ উচ্চারণপূর্ব্বক করিতেছেন।

২। ১।৩।১।৫ দ্রষ্টব্য।

যে সকল নামে স্বর ও সাধন ব্যাকরণশাস্ত্রসম্মত এবং প্রাদেশিকগুণ বা ধাতুর সহিত সমন্বিত অর্থাৎ যে সকল নাম হইতে পরিষ্কারভাবে কোনও ধাতুর উপলব্ধি হয় সেই সকল নামই আখ্যাতজ, ইহাই গার্গ্যের মত। শাকটায়নের মতাবলম্বিগণ বলেন, এই মত সত্য বলিয়া গ্রহণ করিলেও তাঁহারা তিরস্কারার্হ বা দোষভাজন নহেন। কারণ, সকল শব্দই আখ্যাতজ হইলেও কোন কোন শব্দের মধ্যে যে ধাতুর সন্ধান স্পষ্ট পাওয়া যায় না তাহার জন্য শব্দ দায়ী নহে, দায়ী মনুষ্যের বুদ্ধি এবং শিক্ষা। অন্ধ ব্যক্তি যে স্থাণু ( স্তম্ভ ) দেখিতে পায় না তাহার জন্য স্থাণু নিশ্চয়ই দোষী নহে। একটী শব্দ দেখিয়া তাহার গঠন অর্থাৎ তাহা কোন্ ধাতুর উত্তর কি প্রত্যয় করিয়া নিষ্পন্ন হইয়াছে এবং তাহার স্বর কি ইহা যদি নির্ণয় করিতে না পার তাহা হইলে দোষ কাহার—তোমার না শব্দের? সকল শব্দই আখ্যাতজ, কোন কোন শব্দের ধাতু স্পষ্ট প্রতীত হয়, কোন শব্দের স্পষ্ট প্রতীত হয় না; যে সকল শব্দের মধ্যে ধাতু স্পষ্ট প্রতীত হয় না, তাহারা আখ্যাতজ নহে এইরূপ মনে করিবার কোন কারণ নাই, তাহাদের নিষ্পাদক ধাতু সন্ধান করিয়া নির্ণয় করিতে হইবে, কোন কোন স্থলে বা অনুমান করিয়া নিতে হইবে, ইহাই শাকটায়নের মতাবম্বিগণ বলেন।

অনুবাদ—যে সকল নামে স্বর এবং সাধন ব্যাকরণশাস্ত্রসম্মত এবং প্রাদেশিক গুণ বা ধাতুর সহিত সমন্বিত, সেই সকল নাম প্রাদেশিক বা আখ্যাতজ; যদি এইরূপ হয়, তাহা হইলে ( আমাদের ) অনুপালম্ভ হয় অর্থাৎ তাহা হইলে আমাদিগকে তিরস্কার করিবার বা দোষ দেওয়ার কিছু থাকে না।

যথো এতদ্ যঃ কশ্চ তৎকর্ম্ম কুর্য্যাৎ সর্ব্বং তৎ সত্ত্বং তথাচক্ষীরন্নিতি। পশ্যামঃ সমানকর্ম্মনাং নামধেয়প্রতিলম্ভমেকেষাং নৈকেষাম্, যথা তক্ষা পরিব্রাজকো জীবনো ভূমিজ ইতি ॥ ৩ ॥

যথা উ এতৎ ( যৎ পুনরেতদুক্তং—আর যে বলা হইয়াছে ) যঃ..........তথাচক্ষীরন্ ইতি[১] ( যদি সমস্ত নাম আখ্যাতজ হয় তাহা হইলে যে কোন প্রাণী বা দ্রব্য কোনও বিশেষ ক্রিয়া সম্পাদন করে সেই সমস্ত প্রাণী বা দ্রব্যকে একই নামে অভিহিত করা উচিত ) [ তত্র ব্রূমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ) সমানকর্ম্মণাং ( তুল্যকর্ম্মকারীদিগের ) একেষাং ( কাহারও কাহারও ) নামধেয়প্রতিলম্ভং ( কার্য্যজনিতসংজ্ঞাপ্রাপ্তি ) পশ্যামঃ ( দেখিতে পাই ) ন একেষাং ( কাহারও কাহারও দেখিতে পাই না ); যথা ( যেমন )—তক্ষা ( সূত্রধার ) পরিব্রাজকঃ ( সন্ন্যাসী ) জীবনঃ ( ইক্ষুরস বা শাকবিশেষ ) ভূমিজঃ ( মঙ্গলগ্রহ বা বৃক্ষ ) ইতি ( ইত্যাদি শব্দ )।

সমস্ত শব্দ আখ্যাতজ ইহা স্বীকার করিলে যে সমস্ত প্রাণী বা দ্রব্য একই ক্রিয়া সম্পাদন

---

১। ১।৩।১।৬ দ্রষ্টব্য।

করে তাহাদিগের সকলকেই এক নামে অভিহিত করা কর্ত্তব্য, গার্গ্যপক্ষীয়গণ এই আপত্তি তুলিয়াছিলেন। ইহার উত্তরে শাকটায়নপক্ষীয়গণ বলিতেছেন—এই নিয়ম কোন কোনও স্থলে প্রযোজ্য হইলেও সর্ব্বত্র প্রযোজ্য নহে। তক্ষা, পরিব্রাজক, জীবন, ভূমিজ প্রভৃতি শব্দ যে আখ্যাতজ তাহাতে কাহারও সন্দেহ নাই; কারণ, এই সমস্ত শব্দ প্রত্যক্ষক্রিয় অর্থাৎ ইহাদের মধ্যে যে তক্, ব্রজ্, জীব্, এবং জন্ ক্রিয়া বা ধাতু বিদ্যমান রহিয়াছে তাহার স্পষ্ট উপলব্ধি হয় এবং তোমাদের মতে আখ্যাতজ শব্দের যাহা লক্ষণ (১।২।৮।৫) তাহা এই সমস্ত শব্দে আছে। কিন্তু তাহা বলিয়া যে কেহও তক্ষণ ক্রিয়া করে, যে কেহও ইতস্ততঃ ভ্রমণ করে, যাহা কিছু দ্বারা জীবন ধারণ করা যায় অথবা যে কেহও ভূমিতে জাত হয় তাহাদিগের সকলকেই কি যথাক্রমে তক্ষা পরিব্রাজক জীবন (পুংলিঙ্গ) ও ভূমিজ নামে অভিহিত করা যায়? কেন ঈদৃশ অভিধান সম্ভব নহে এবং কেন 'তক্ষা' বলিলে তক্ষণকারী কতকগুলি বিশেষ লোককেই বুঝাইবে, 'পরিব্রাজক' বলিলে কতকগুলি পরিব্রজনকারী অর্থাৎ সন্ন্যাসীকে বুঝাইবে, 'জীবন' (পুংলিঙ্গে) বলিলে কোনও বিশেষ জীবনধারণের দ্রব্য অর্থাৎ ইক্ষুরস বা শাকবিশেষকে বুঝাইবে এবং 'ভূমিজ' বলিলে পৃথিবীজাত গ্রহবিশেষ (মঙ্গলগ্রহ) বা পৃথিবীজাত দ্রব্য বিশেষকে (বৃক্ষকে) বুঝাইবে, ইহার কারণ আমরা বলিতে পারি না, তোমরাও বলিতে পারিবে না। আমরা বলি ইহা দোষাবহ নহে। সমস্ত শব্দ আখ্যাতজ হইলেও একই ক্রিয়ার সম্পাদক সমস্ত প্রাণী বা দ্রব্য যে একই নামে অভিহিত হয় না, ইহার জন্য দায়ী বা তিরস্কারার্হ কোন মানুষবিশেষ নহে, ইহার জন্য দায়ী বা তিরস্কারার্হ করিতে হইলে শব্দগতি বা শব্দনিয়মকে অথবা লোকনিয়মকেই করিতে হয়। ব্যাপার এই যে নামের উৎপত্তি হয় ক্রিয়ার আতিশয্য অবলম্বনে। যে কেহ তক্ষণ ক্রিয়া করুক তাহার নামই যে তক্ষা হইবে তাহা নহে, কিন্তু যাহাতে তক্ষণ ক্রিয়ার আতিশয্য আছে তাহার নামই হইবে তক্ষা; যে কেহ পরিব্রজন করুক তাহার নামই যে পরিব্রাজক হইবে তাহা নহে, কিন্তু যাহাতে পরিব্রজন ক্রিয়ার আতিশয্য আছে তাহার নামই হইবে পরিব্রাজক।

**অনুবাদ**—আর যে বলা হইয়াছে, যদি সমস্ত নাম আখ্যাতজ হয় তাহা হইলে যে কোন প্রাণী বা দ্রব্য কোনও বিশেষ ক্রিয়া সম্পাদন করে সেই সমস্ত প্রাণী বা দ্রব্যকে একই নামে অভিহিত করা উচিত, সেই সম্বন্ধে বক্তব্য এই যে, তুল্যকর্ম্মকারীদিগের কাহারও কাহারও ক্রিয়াজনিত সংজ্ঞাপ্রাপ্তি দেখিতে পাই, কাহারও কাহার দেখিতে পাই না, যথা—তক্ষা পরিব্রাজক জীবন ভূমিজ ইত্যাদির।

**এতেনৈবোত্তরঃ প্রত্যুক্তঃ ॥ ৪ ॥**

এতেন এব (ইহার দ্বারাই) উত্তরঃ (পরে যাহা বলা হইয়াছে তাহা অর্থাৎ বিভিন্ন ক্রিয়ার সহিত সংসৃষ্ট যে কোনও নামকে তত্তৎ ক্রিয়া হইতে সমুৎপন্ন বিভিন্ন শব্দের দ্বারা অভিহিত করা সম্ভব হইয়া পড়ে এই যে আপত্তি)[1] প্রত্যুক্তঃ (খণ্ডিত হইল)।

১। ১৷৩৷১৭

সমস্ত শব্দ আখ্যাতজ ইহা স্বীকার করিলে বিভিন্ন ক্রিয়ার সহিত সংসৃষ্ট যে কোনও নামকে তত্তৎ ক্রিয়া হইতে সমুৎপন্ন বিভিন্ন শব্দের দ্বারা অভিহিত করা সম্ভব হইয়া পড়ে, গার্গ্যপক্ষীয়গণের এই আর এক আপত্তি। পূর্ব্ববর্ত্তী সূত্রে যাহা বলা হইয়াছে তাহার দ্বারাই এই আপত্তির খণ্ডন হইল। সমস্ত শব্দের আখ্যাতজত্ব স্বীকার করিলেও কেন যে 'স্থূণা' শব্দের অর্থ দরশয় বা সঞ্জনী শব্দের দ্বারা অভিহিত হইতে পারে না, কেন যে তক্ষা এবং পরিব্রাজক তক্ষণ এবং পরিব্রজন ক্রিয়ার ন্যায় অন্যান্য ক্রিয়ার সহিত সংসর্গবিশিষ্ট হইলেও তাহাদের নাম তক্ষা এবং পরিব্রাজকই হয়, তাহার কারণ অনবগত; ইহার জন্য দায়ী বা তিরস্কারার্হ লোকবিশেষ নহে, ইহার জন্য দায়ী বা তিরস্কারার্হ করিতে হইলে শব্দগতি বা শব্দনিয়মকে অথবা লোকনিয়মকেই করিতে হয়। পূর্ব্বসূত্রে বলা হইয়াছে ক্রিয়ার আতিশয্য অবলম্বনে নামের উৎপত্তি হয়। অনেক ক্রিয়ার সহিত সম্বন্ধ থাকিলেও নামের উৎপত্তি হয় যেকোনও ক্রিয়া অবলম্বনে—ইহাও কল্পনা করা যাইতে পারে।[১]

অনুবাদ—ইহার দ্বারাই পরে যাহা বলা হইয়াছে তাহা খণ্ডিত হইল।

যথো এতদ্ যথা চাপি প্রতীতার্থানি স্যুস্তথৈনান্যাচক্ষীরন্নিতি। সন্ত্যল্পপ্রয়োগাঃ কৃতোঽপ্যৈকপদিকা যথা ব্রততির্দমূনা জাট্য আট্ণারো জাগরূকো দর্বিহোমীতি ॥৫॥

যথা উ এতৎ (আর যে বলা হইয়াছে) যথা চাপি প্রতীতার্থানি.........আচক্ষীরন্ ইতি[২] (নামসমূহ যাহাতে স্পষ্টার্থসমন্বিত হইতে পারে সেইভাবেই তাহাদিগকে গঠন করা উচিত) [তত্র ক্রমঃ] (সেই সম্বন্ধে বক্তব্য এই যে)—অল্পপ্রয়োগাঃ (বিরলপ্রয়োগ) ঐকপদিকাঃ (একপদপ্রকরণে[৩] পঠিত) [প্রতীতার্থকাঃ] কৃতঃ অপি (স্পষ্টার্থক কৃৎ প্রত্যয়ান্ত শব্দ ও) সন্তি (আছে), যথা (যেরূপ) ব্রততিঃ (লতা) দমূনাঃ (অগ্নি বা অতিথি) জাট্যঃ (জটাযুক্ত) আট্ণারঃ (ভ্রমণশীল) জাগরূকঃ (জাগরণশীল) দর্বীহোমী (দর্বী অর্থাৎ কাঠের হাতার দ্বারা যে হোম করে) ইতি (ইত্যাদি)।

শব্দসমূহ আখ্যাতজ হইলে তাহাদের গঠন এইভাবেই করা উচিত যাহাতে তাহাদের মধ্যে যে ক্রিয়া বিদ্যমান আছে তাহার স্পষ্ট উপলব্ধি হয় এবং যাহাতে তাহারা স্পষ্টার্থ সমন্বিত হয়—ইহাও গার্গ্যপক্ষীয়গণের অন্যতম আপত্তি। ইহার উত্তরে বক্তব্য এই যে, শব্দ কাহারও

---

১। স্বভাবতো হি শব্দানাং ক্রিয়াজত্বেঽপি সতি কাঞ্চিদেব ক্রিয়ামঙ্গীকৃত্যাবস্থিতির্ভবতীতি। অথবা ক্রিয়াতিশয়কৃতো নিয়মঃ স্যাৎ। যো হি যদতিশয়েন করোতি তস্যানেকক্রিয়াবত্বেঽপি সতি তদ্ধেতুক এব নামধেয়প্রতিলম্ভো ভবতি (দুঃ)।

২। ১৷৩৷২৷১

৩। নিরুক্তের দ্বিতীয় বা নৈগম কাণ্ডের নাম ঐকপদিক প্রকরণ। অনবগতসংস্কারাশ্চ নিগমা জহাদয়ঃ প্রায়েণ চিন্ত্যন্তে অনুষঙ্গতোঽন্যদ্ যৎকিঞ্চিত্তদেতদেবংলক্ষণম্ ঐকপদিকং নাম প্রকরণং জহাদি প্রাগগ্নিশব্দাৎ (দুঃ)।

দ্বারা গঠিত নহে, শব্দ সনাতন—শব্দ চিরকালই বর্ত্তমান আছে। কতকগুলি শব্দ প্রতীতার্থক্রিয় এবং কতকগুলি শব্দ তদ্বিপরীত অর্থাৎ কতকগুলি শব্দের অর্থ স্পষ্ট প্রতীত হয়, তাহাদের মধ্যে যে ক্রিয়া বিদ্যমান আছে তাহার স্পষ্ট উপলব্ধি হয়, কতকগুলি শব্দের তাহা হয় না। যে সকল শব্দের অর্থ স্পষ্ট প্রতীত হয় না, যাহাদের মধ্যে বিদ্যমান ক্রিয়ার স্পষ্ট উপলব্ধি হয় না, সেই সকল শব্দের অর্থ স্পষ্ট করিয়া বুঝাইয়া দেওয়া, সেই সকল শব্দের মধ্যে বিদ্যমান ক্রিয়া স্পষ্ট করিয়া প্রদর্শন করা—ইহাই হইল শাস্ত্রের কাজ, ইহাতেই শাস্ত্রের শাস্ত্রত্ব। অবশ্য নিরুক্ত শাস্ত্রে ঐকপদিক প্রকরণে অর্থাৎ নৈগম কাণ্ডে অব্যুৎপন্ন বহু শব্দের উল্লেখ থাকিলেও কৃৎপ্রত্যয়ান্ত প্রতীতার্থক্রিয় শব্দের উল্লেখও আছে, যথা—ব্রততি, দমূনস্, জাট্য, আটণার, জাগরূক, দর্বীহোমিন্ ইত্যাদি; ইহাদের প্রয়োগ বেদাদি শাস্ত্রে বিরল।

ব্রততি শব্দ বৃ বা 'তন্' ধাতু হইতে,[১] 'দমূনস্' শব্দ 'দম্' ধাতু হইতে,[২] 'জাট্য' শব্দ 'জট্' ধাতু হইতে,[৩] 'আটণার' শব্দ 'অট্' ধাতু হইতে,[৪] 'জাগরূক' শব্দ 'জাগৃ' ধাতু হইতে[৫] এবং 'দর্বীহোমিন্' শব্দ দর্বীপূর্ব্বক 'হু' ধাতু হইতে নিষ্পন্ন।[৬]

'ব্রততি' শব্দে 'লতা', 'দমূনস্' শব্দে 'অগ্নি' বা 'অতিথি',[৭] 'জাট্য' শব্দে 'জটাযুক্ত', 'আটণার' শব্দে 'ভ্রমণশীল', 'জাগরূক' শব্দে 'জাগরণশীল' এবং 'দর্বীহোমিন্' শব্দে 'দর্বী বা কাঠের হাতার দ্বারা হোমকর্ত্তা' বুঝায়। এই সকল শব্দ নিরুক্তকারের মতে প্রতীতার্থক (সুগম) এবং প্রতীতক্রিয় হইলেও বাস্তবিকপক্ষে ইহারা প্রতীতার্থক এবং প্রতীতক্রিয় কিনা তাহা পণ্ডিতগণ বিচার করিবেন। বিশেষ দ্রষ্টব্য এই যে, নিরুক্তকার এই সমস্ত শব্দই ঐকপদ প্রকরণে (নৈগমকাণ্ডে) উল্লিখিত আছে বলিয়া বলিলেও ব্রততি শব্দ এবং দমূনস্ শব্দ ব্যতিরেকে অন্য কোনও শব্দের উল্লেখ আমরা নৈগমকাণ্ডে দেখিতে পাই না। বোধ হয় এইজন্যই দুর্গাচার্য্য 'ঐকপদিক' শব্দের ব্যাখ্যা করিয়াছেন 'একপদপ্রকরণান্তর্বর্ত্তিনস্তদ্ধর্ম্মাণঃ' অর্থাৎ যাহারা একপদপ্রকরণের মধ্যে আছে এবং যাহারা তৎসদৃশ।

অনুবাদ—আর যে বলা হইয়াছে যাহাতে নামসমূহ স্পষ্টার্থসমন্বিত হইতে পারে সেই

---

১। বৃ অথবা প্র-পূর্ব্বক তন্ ধাতু ক্তিচ্ (ব্রততির্বরণাচ্চ ততনাচ্চ—নৈঃ কাঃ ৬।৫।৬); প্র+তন্ ধাতু হইতে নিষ্পন্ন করিতে হইলে 'প' স্থানে 'ব' হইয়াছে বুঝিতে হইবে। দুর্গাচার্য্য মতে ব্রী ধাতুর উত্তর ততি প্রত্যয় করিয়া ব্রততি শব্দ নিষ্পন্ন।

২। দম্+উনস্ (উ ৬৭৪)=দমূনস্; 'দমূনস্' হইয়াছে পৃষোদরাদিত্বাৎ। নিরুক্তকার দম ও মনস্ শব্দের এবং দান্ত ও মনস্ শব্দের সমাসে 'দমূনস্' শব্দের সাধন করিয়াছেন। নিঃ ৪।১।৪

৩। জাট্য=জট্ (সংঘাতে)+ণ্যৎ।

৪। আটণার=অট্ (ভ্রমণে)+ণার (কাল্পনিক উণাদি)।

৫। জাগরূক=জাগৃ+উক।

৬। দর্বীহোমিন্=দর্বীপূর্ব্বক হু+মিন্।

৭। দমূনা ইত্যগ্নিরতিথির্বা (স্কঃ স্বাঃ); নিরুক্ত ৪।১।৪ এবং তদুপরি দুর্গাচার্য্যের টীকা দ্রষ্টব্য।

ভাবেই তাহাদিগকে বলা ( গঠন করা ) উচিত, সেই সম্বন্ধে বক্তব্য এই যে, একপদপ্রকরণে পঠিত বিরলপ্রয়োগ স্পষ্টার্থক কৃৎপ্রত্যয়ান্ত শব্দও আছে ; যথা—ব্রততি ( লতা ) দমূনস্ ( অগ্নি বা অতিথি ), জাট্য ( জটাসমন্বিত ), আট্ণার ( ভ্রমণশীল ), জাগরূক ( জাগরণশীল ) দর্বীহোমিন্ ( যে দর্বী বা কাঠের হাতার দ্বারা হোম করে ), ইত্যাদি।

যথো এতন্নিষ্পন্নেঽভিব্যাহারেঽভিবিচারয়ন্তীতি।
ভবতি হি নিষ্পন্নেঽভিব্যাহারে যোগপরীষ্টিঃ ॥ ৬ ॥

যথা উ এতৎ ( আর যে বলা হইয়াছে ) নিষ্পন্নে ........অভিবিচারয়ন্তি ইতি[১] ( নিষ্পন্ন বা প্রয়োগসিদ্ধ পদার্থের নামবিষয়ে শাকটায়ন এবং তন্মতাবলম্বিগণ বিচার করিয়া থাকেন ) [ তত্র ক্রমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে )—নিষ্পন্নে ( নিষ্পন্ন বা সিদ্ধ ) অভিব্যাহারে হি ( নামবিষয়েই ) যোগপরীষ্টিঃ ( যোগের অর্থাৎ ক্রিয়ার সহিত সম্বন্ধের পরীষ্টি পরীক্ষা বা বিচার )[২] ভবতি ( হইয়া থাকে )।

নিষ্পন্ন বা সিদ্ধ নামের আখ্যাতজত্ব নিয়া শাকটায়ন এবং তন্মতাবলম্বিগণ বিচার করিয়া থাকেন—এই যে আপত্তি ইহারও কোন অর্থ নাই। কারণ, নাম সিদ্ধ বা উৎপন্ন হইলেই তাহার সহিত ক্রিয়ার সম্বন্ধ বিষয়ে পরীষ্টি ( পরীক্ষা বা বিচার ) অর্থাৎ কোন্ ক্রিয়া হইতে নামের উৎপত্তি হইয়াছে তাহার আলোচনা হওয়া উচিত, অসিদ্ধ বা অনুৎপন্ন অবস্থায় তাহার সহিত ক্রিয়ার সম্বন্ধ বিষয়ে পরীষ্টি ( বিচার ) কিরূপে সম্ভব হইতে পারে ?[৩] সিদ্ধ বস্তু নিয়াই বিচার হওয়া স্বাভাবিক, অসিদ্ধ বস্তুর সম্বন্ধে বিচার কুত্রাপি দেখা যায় না। যোগপরীষ্টিঃ—যোগের অর্থাৎ নামের সহিত ক্রিয়ার সম্বন্ধের পরীষ্টি ; পরীষ্টি—পরীক্ষা বা বিচার।

অনুবাদ—আর যে বলা হইয়াছে, শাকটায়ন এবং তন্মতাবলম্বিগণ সিদ্ধনামবিষয়ে বিচার করিয়া থাকেন, সেই সম্বন্ধে বক্তব্য এই যে, সিদ্ধ নাম বিষয়েই যোগের অর্থাৎ ক্রিয়ার সহিত সম্বন্ধের পরীক্ষা বা বিচার হইয়া থাকে।

প্রথনাৎ পৃথিবীত্যাহুঃ ক এনামপ্রথয়িষ্যৎ কিমাধারশ্চেতি।
অথ বৈ দর্শনেন পৃথুরপ্রথিতা চেদপ্যন্যৈঃ ॥ ৭ ॥

প্রথনাৎ......কিমাধারশ্চেতি ( আর যে বলা হইয়াছে—প্রথন বা বিস্তার ক্রিয়ার সহিত সম্বন্ধনিবন্ধন পৃথিবী এই নাম হইয়াছে, ইহা শাকটায়ন এবং তন্মতাবলম্বিগণ বলেন ; যিনি এই

১। ১৷৩৷২৷২
২। যোগপরীষ্টির্নাম যোগস্য পরীক্ষণম্ ( দুঃ )।
৩। কথং চানুৎপন্নঃ সন্ অভিধানযোগঃ পরীক্ষ্যেত ( দুঃ )।

পৃথিবীকে প্রথিত করিয়াছেন, তাহার আধার কি ছিল ? )[১] [ তত্র ক্রমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ) অন্যৈঃ ( অন্যের দ্বারা ) অপ্রথিতা চেৎ অপি ( অপ্রথিতা হইলেও ) দর্শনেন ( দৃষ্টিতে ) পৃথুঃ ( পৃথুত্ব বা বিপুলত্ববিশিষ্টা )—এই জন্যই পৃথিবীর পৃথিবীত্ব।[২]

'পৃথিবী' নামের উৎপত্তি প্রথন ক্রিয়া হইতে, ইহা শাকটায়ন এবং তন্মতাবলম্বিগণের মত। ইহার উপর গার্গ্য এবং তন্মতাবলম্বিগণের আপত্তি এই যে, প্রথন ক্রিয়া হইতে যদি 'পৃথিবী' নামের উৎপত্তি স্বীকার করা যায়, অর্থাৎ যদি বলা যায় যেহেতু প্রথন বা বিস্তার করা হইয়াছে সেইজন্যই পৃথিবীর পৃথিবীত্ব, তাহা হইলে প্রথন ক্রিয়ার কর্ত্তাও কেহ ছিলেন স্বীকার করিতে হয় এবং কোথায় থাকিয়া তিনি প্রথন ক্রিয়া সম্পাদন করিয়া ছিলেন তাহাও নির্ণয় করিতে হয় ; ইহা কিন্তু অসম্ভব। এই আপত্তির উত্তরে বলা যাইতে পারে যে, 'প্রথন' ক্রিয়া হইতে পৃথিবীর উৎপত্তি, এই উক্তির মধ্যে 'প্রথন' শব্দের অর্থ প্রথিত বা বিস্তৃত করা নহে, ইহার অর্থ পৃথুত্বের ( বিপুলত্বের ) অবলোকন। যেহেতু পৃথিবীকে কেহও প্রথিত করিয়াছে সেইজন্যই পৃথিবীর পৃথিবীত্ব, ইহা 'প্রথনাৎ পৃথিবী' এই বাক্যের অর্থ নহে ; এই বাক্যের অর্থ—যেহেতু পৃথিবীকে পৃথু বা বিপুল দেখা যায় সেইজন্য পৃথিবীর পৃথিবীত্ব। পৃথুত্বের অবলোকনরূপ ক্রিয়ার সহিত পৃথিবীর যোগ বা সম্বন্ধ আছে।[৩] পৃথিবী একটী সিদ্ধ বস্তু, 'পৃথিবী' এই নাম সিদ্ধ নাম, কাজেই 'পৃথিবী' এই নাম কোনও ক্রিয়ার সহিত সম্বন্ধনিবন্ধন হইতে পারে না—ঈদৃশ উক্তি বিচারসহ নহে।

অনুবাদ—আর যে বলা হইয়াছে, প্রথন ক্রিয়ার সহিত সম্বন্ধ নিবন্ধন 'পৃথিবী' এই নাম হইয়াছে, ইহা শাকটায়ন এবং তন্মতাবলম্বিগণ বলেন ; কে এই পৃথিবীকে প্রথিত করিয়াছেন, তাঁহার আধার কি ছিল ? ইহার উত্তরে বক্তব্য এই যে, অন্য কাহারও দ্বারা অপ্রথিত হইলেও যেহেতু পৃথিবী দেখিতে পৃথু ( বিপুল ), সেইজন্যই পৃথিবীর পৃথিবীত্ব।

অথাপ্যেবং সর্ব্বে দৃষ্টপ্রবাদা উপালভ্যন্তে ॥ ৮ ॥

অথাপি ( আর ) এবং ( এইরূপ হইলে অর্থাৎ পৃথুত্বের অবলোকন হেতু পৃথিবীর পৃথিবীত্ব ইহা বলায় যদি আমরা তিরস্কারার্হ হই তাহা হইলে ) সর্ব্বে ( সমস্ত ) দৃষ্টপ্রাবাদাঃ ( দৃষ্টপ্রবাদ ব্যক্তি অর্থাৎ যাঁহারা প্রত্যক্ষ দেখিয়া বস্তুস্বরূপ বর্ণনা করেন তাঁহারা ) উপালভ্যন্তে ( তিরস্কৃত হইতেছেন )।

পৃথিবী পৃথু বা বিপুল। আমরা পৃথিবীতে পৃথুত্ব ( বিপুলত্ব ) প্রত্যক্ষ করি। পৃথুত্বের প্রত্যক্ষকরণরূপ ক্রিয়ার সম্বন্ধ পৃথিবীতে আছে বলিয়াই পৃথিবীর পৃথিবীত্ব—এই কথা বলায়

---

১। ১।৩।২।২

২। 'অথ' শব্দ ও 'বৈ' শব্দ বাক্যারম্ভে ব্যবহৃত হইয়াছে ; ইহারা পূর্ব্বপক্ষনিরাস সূচনা করিতেছে।

৩। ন বয়মেবং ক্রমঃ প্রথিতেয়ং কেনচিদতঃ পৃথিবীয়মিতি।......যত্ত্বপ্রথিতা কৈশ্চিদন্যৈস্তথাপীয়ং পৃথুদর্শনক্রিয়াযোগাৎ পৃথিব্যেব ( দুঃ )। প্রত্যক্ষেণ চেয়ং পৃথুর্দৃশ্যতে ( স্কঃ বাঃ )।

যদি আমাদের অপরাধ হয়, তাহা হইলে যাঁহারা বস্তুর ক্রিয়া প্রত্যক্ষ করিয়া বস্তুস্বরূপ বর্ণনা করেন, তাঁহারাও আমাদেরই ন্যায় অপরাধী।[১] কাহারও পাককার্য্য প্রত্যক্ষ করিয়া তাহাকে পাচক বলিয়া বর্ণনা করিলে, কাহারও পাঠকার্য্য প্রত্যক্ষ করিয়া তাহাকে পাঠক বলিয়া বর্ণনা করিলে যেরূপ দোষের প্রসঙ্গ হয় না, পৃথুত্বদর্শনরূপ ক্রিয়াসম্বন্ধবশতঃ পৃথিবীর পৃথিবীত্ব—ইহা বলিলেও সেইরূপ কোন দোষের প্রসঙ্গ উপস্থিত হইতে পারে না। দৃষ্টপ্রবাদাঃ—যথা দৃষ্টং তথা যে প্রবদন্তি তে ( যেরূপ দেখে, সেইরূপই যাহারা বলে )।

অনুবাদ—আর এইরূপ হইলে অর্থাৎ পৃথুত্বদর্শনরূপ ক্রিয়াসম্বন্ধনিবন্ধন পৃথিবীর পৃথিবীত্ব ইহা বলিলে যদি আমরা তিরস্কারার্হ হই, তাহা হইলে সমস্ত দৃষ্টপ্রবাদ ব্যক্তি ( যাঁহারা যেরূপ প্রত্যক্ষ করেন, সেইরূপেই বস্তুস্বরূপ বর্ণনা করেন ) তিরস্কৃত হইতেছেন।

যথো এতৎ পদেভ্যঃ পদেতরার্দ্ধান্ সংচস্কারেতি।
যোঽনন্বিতেঽর্থে সংচস্কার স তেন গর্হ্যঃ, সৈষা পুরুষগর্হা, ন শাস্ত্রগর্হেতি ॥ ৯ ॥

যথা উ এতৎ ( আর যে বলা হইয়াছে ) পদেভ্যঃ……সংচস্কার ইতি ( শাকটায়ন বিভিন্ন পদসমূহ হইতে আর এক পদের অবয়বসমূহ সাধন করেন )[২] [ তত্র ক্রমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ), যঃ ( যে ব্যক্তি ) অর্থে অনন্বিতে ( শব্দ অর্থের অনুগামী না হওয়া সত্ত্বেও ) সংচস্কার ( ঈদৃশ অবয়বসমূহের সাধন করিয়াছেন ) সঃ ( সেই ব্যক্তি ) তেন ( তাদৃশ সাধনহেতু ) গর্হ্যঃ ( নিন্দনীয় ); সা এষা [ গর্হা ] ( শাকটায়ন সম্বন্ধে এতদ্বিষয়ে যে নিন্দা ) পুরুষগর্হা ( তাহা ব্যক্তিবিশেষের অর্থাৎ দোষদর্শী ব্যক্তির নিন্দা ) ইতি ন শাস্ত্রগর্হা ( ইহাতে শাস্ত্রের নিন্দা বা দোষ হইতে পারে না )।

যখন কোনও শব্দ অর্থের অনুগামী নহে, ধাতু বা ক্রিয়ার দিক্ দিয়া যখন শব্দ ও অর্থের মধ্যে সামঞ্জস্য নাই, তখন শাকটায়ন অন্যান্য আখ্যাতপদ হইতে সেই শব্দের বিভিন্ন ভাগসমূহের সাধন করিয়া তদ্বোধ্য অর্থের কল্পনা করেন, ইহা গার্গ্যপক্ষীয়গণের আপত্তি। এই আপত্তির উত্তরে মাত্র এই বলা হইতেছে যে, কোনও শব্দ অর্থের অনুগামী না হইলেও অর্থাৎ সেই শব্দ ও অর্থের মধ্যে কোন সামঞ্জস্য না থাকিলেও যদি কেহ কোন কল্পিত অর্থসাধনের উদ্দেশ্যে ভিন্ন ভিন্ন পদ হইতে সেই শব্দের অবয়বসমূহের সাধন কল্পনা করেন, তবে তিনি বাস্তবিকই নিন্দার্হ। শাকটায়ন কিন্তু এইরূপ করেন নাই, কাজেই তাঁহার বিরুদ্ধে পূর্ব্বোক্ত আপত্তির প্রসঙ্গ নাই। শব্দানুগত অর্থের উপপত্তি সাধনের জন্যই শাকটায়ন বিভিন্ন পদ হইতে কোন কোন শব্দের অবয়বসমূহের নিষ্পাদন করিয়াছেন—ইহাতে দোষের সম্ভাবনা কোথায়? বাস্তবিকই 'সত্য' শব্দের অর্থ—'সন্তমর্থমায়য়তি' ( যাহা বিদ্যমান পদার্থকে প্রাপ্ত করায় অর্থাৎ যাহা বিদ্যমান পদার্থের বোধক ); এই অর্থব্যতিরিক্ত অন্য কোনও অর্থ

---

১। যো যদ্দৃষ্ট্বা ব্রবীতি স তত্র দোষ এব ( দুঃ )।
২। ১৩৷২৷৩

বুঝাইতে 'সত্য' শব্দের প্রয়োগ হয় না।[১] এই অর্থ কোথা হইতে আসিল তাহা বুঝাইবার জন্য যদি শাকটায়ন বিভিন্ন পদ হইতে বিভিন্ন ধাতুর সাহায্যে 'সত্য' শব্দের সাধন করিয়া থাকেন তাহা হইলে তিনি বা শাস্ত্র নিন্দার্হ নহেন, নিন্দার্হ তাঁহারা, যাঁহারা অজ্ঞানতাবশতঃ শাকটায়নের অভিপ্রায় বুঝিতে না পারিয়া তাঁহার প্রতি অযথা দোষারোপ করেন। অনেকে সাধারণতঃ এক ধাতু হইতে নিষ্পন্ন পদ কোন্‌গুলি তৎসম্বন্ধেই অনভিজ্ঞ, একাধিক ধাতু হইতে নিষ্পন্ন পদসমূহ সম্বন্ধে আর বক্তব্য কি?[২]

যে শাকটায়ন কোনও শব্দ অর্থের অনুগামী না হইলেও বিভিন্ন পদ হইতে সেই শব্দের অবয়বসমূহ সাধন করিয়াছেন তিনি তন্নিবন্ধন নিন্দার্হ; ইহা শাকটায়নরূপ ব্যক্তিবিশেষের নিন্দা হইতে পারে, যে শাস্ত্র সমস্ত শব্দের আখ্যাতজত্ব নির্দেশ করেন সেই শাস্ত্রের নিন্দা নহে—সূত্রটীর ব্যাখ্যা এইরূপও করা যাইতে পারে।[৩]

**অনুবাদ**—আর যে বলা হইয়াছে, শাকটায়ন বিভিন্ন পদসমূহ হইতে অন্য এক পদের অবয়বসমূহ সাধন করেন, সেই সম্বন্ধে বক্তব্য এই যে শব্দ অর্থের অনুগামী না হইলেও যিনি ঈদৃশ অবয়বের সাধন করেন, তাদৃশ সাধন-নিবন্ধন তিনি নিন্দনীয়; শাকটায়ন সম্বন্ধে যে নিন্দা তাহা ব্যক্তিবিশেষের অর্থাৎ দোষদর্শী ব্যক্তিকর্তৃক নিন্দা। এতদ্বিষয়ে শাস্ত্র নিন্দনীয় হইতে পারে না।

যথো এতদপরস্মাদ্ ভাবাৎ পূর্ব্বস্য প্রদেশো নোপপদ্যত ইতি।
পশ্যামঃ পূর্ব্বোৎপন্নানাং সত্ত্বানামপরস্মাদ্ ভাবান্নামধেয়প্রতিলম্ভ-
মেকেষাং নৈকেষাম্। যথা বিল্বাদো লম্বচূড়ক ইতি ॥ ১০ ॥

যথা উ এতৎ......ন উপপদ্যতে ইতি ( আর যে বলা হইয়াছে পশ্চাৎকালীন ক্রিয়া হইতে পূর্ব্বোৎপন্ন দ্রব্যের সংজ্ঞাপ্রাপ্তি যুক্তিযুক্ত নহে )[৪] [ তত্র ব্রূমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ), একেষাং ( কোন কোন ) পূর্ব্বোৎপন্নানাং ( পূর্ব্বে উৎপন্ন ) সত্ত্বানাং ( দ্রব্যের ) অপরস্মাৎ ( পশ্চাৎকালীন ) ভাবাৎ ( ক্রিয়া হইতে ) নামধেয়প্রতিলম্ভং ( সংজ্ঞাপ্রাপ্তি ) পশ্যামঃ ( দেখিতে পাই ) ন একেষাম্ ( কোন কোন দ্রব্যের দেখিতে পাই না ); যথা ( যেমন ) বিল্বাদঃ লম্বচূড়কঃ ( বিল্বাদ, লম্বচূড়ক ) ইতি ( ইত্যাদি )।

ক্রিয়া দ্রব্যপূর্ব্বক, অর্থাৎ দ্রব্য পূর্ব্বে পরে ক্রিয়া; পশ্চাৎকালীন ক্রিয়া হইতে পূর্ব্বোৎপন্ন

---

১। অনুগত এবার্থে সংচস্কার শাকটায়নঃ। সন্তমেব হ্যর্থমায়য়তি গময়তীতি সত্যম্। তস্মাদুপপদ্যত এব শাকটায়নমতম্ ( দুঃ )।

২। সৈষা তদভিপ্রায়াপরিজ্ঞানাৎ পুরুষগর্হা। পুরুষো হি কশ্চিদশিক্ষিতত্বাদেকধাতুজমপি ন জানাতি কিমুত বহুধাতুজম্ ( দুঃ )।

৩। যোঽনন্বিতেঽর্থে সংচস্কার স তেন অন্যায্যেন গর্হ্যঃ। সৈষা পুরুষস্য শাকটায়নস্য গর্হা, ন নাম্নামাখ্যাতজত্বস্য ( স্কঃ স্বাঃ )।

৪। ১।৩।২।৪

সত্ত্বের (দ্রব্যের) সংজ্ঞাপ্রাপ্তি কিরূপে সম্ভব হইতে পারে? গার্গ্যপক্ষীয়গণের এই আপত্তিও বিচারসহ নহে। সত্ত্ব বা দ্রব্য যে পূর্ব্বকালীন ক্রিয়া হইতেই সংজ্ঞালাভ করিবে এইরূপ কোনও নিয়ম নাই; পূর্ব্বকালীন, বর্ত্তমানকালীন এবং পশ্চাৎকালীন—ত্রিকালীন ক্রিয়ার সহিত সম্বন্ধ-নিবন্ধনই দ্রব্যের সংজ্ঞালাভ হয়, দেখিতে পাই। সোমযাজী, ভ্রূণহা, ব্রহ্মহা, প্রভৃতি নাম পূর্ব্বকালীন ক্রিয়া হইতে, পাচক, লাবক, ইত্যাদি নাম বর্ত্তমানকালীন ক্রিয়া হইতে, বিল্বাদ, লম্বচূড়ক, ইত্যাদি নাম পশ্চাৎকালীন বা ভবিষ্যৎ ক্রিয়া হইতে সমুৎপন্ন হইয়াছে। পশ্চাৎকালে বা ভবিষ্যতে যে বিল্বফল ভক্ষণ করিবে তাহার সম্বন্ধেও 'বিল্বাদ' এই নাম প্রযুক্ত হয়, যেমন—বিল্বাদো দেবদত্তো জাতঃ (যে জন্মগ্রহণ করিয়াছে তাহার নাম দেবদত্ত, সে বিল্বফল ভক্ষণ করিবে); এইরূপ ভবিষ্যতে যাহার চূড়া (মস্তকস্থ কেশগুচ্ছ বা শিখা) লম্বা হইবে তাহাকেও জন্মের পরক্ষণেই 'লম্বচূড়ক' এই নামে বর্ণনা করা হয়, যেমন—লম্বচূড়কো মাণবকো জাতঃ (একটী শিশু জন্মগ্রহণ করিয়াছে, তাহার চূড়া লম্বা হইবে)।[১] কাজেই পশ্চাৎকালীন ক্রিয়ার সহিত সম্বন্ধ সংজ্ঞালাভের কারণ হইতে পারে না, এই কথা অযৌক্তিক।[২]

অনুবাদ—আর যে বলা হইয়াছে পশ্চাৎকালীন ক্রিয়া হইতে পূর্ব্বোৎপন্ন দ্রব্যের সংজ্ঞাপ্রাপ্তি যুক্তিসহ নহে, সেই সম্বন্ধে বক্তব্য এই যে কোন কোন দ্রব্যের পশ্চাৎকালীন ক্রিয়া হইতে সংজ্ঞাপ্রাপ্তি দেখিতে পাই, কোন কোন দ্রব্যের দেখিতে পাই না। যেমন—বিল্বাদ, লম্বচূড়ক, ইত্যাদি।

বিল্বং ভরণাদ্বা ভেদনাদ্বা ॥ ১১ ॥

বিল্বং ('বিল্ব' এই শব্দটী) ভরণাৎ বা ('ভৃ' ধাতু হইতেও নিষ্পন্ন হইতে পারে) ভেদনাৎ বা ('ভিদ্' ধাতু হইতেও নিষ্পন্ন হইতে পারে)।

'বিল্বাদ' এই শব্দটীতে 'বিল্ব' শব্দ আছে। এই প্রসঙ্গেই 'বিল্ব' শব্দের নির্ব্বচন প্রদর্শন করিতেছেন। 'ভৃ' ধাতু অথবা 'ভিদ্' ধাতু হইতে 'বিল্ব' শব্দ সাধিত হইতে পারে। বিল্বফল বীজে ভৃত (পরিপূর্ণ), বিল্বফল ভৃত বা সজীবন রাখে অর্থাৎ দুর্ভিক্ষ সময়ে বিল্বফল ভক্ষণ করিয়াও লোক জীবন ধারণ করিতে পারে, ভক্ষ্যার্থি-জনগণ বিল্বফল ভিন্ন বা ভগ্ন করিয়া থাকে[৩] —ঈদৃশ ব্যুৎপত্তি অবলম্বনে 'ভৃ' বা 'ভিদ্' ধাতু হইতে 'বিল্ব' শব্দের সাধন করিতে হইবে।

অনুবাদ—'বিল্ব' শব্দ 'ভৃ' ধাতু হইতেও নিষ্পন্ন হইতে পারে, 'ভিদ্' ধাতু হইতেও নিষ্পন্ন হইতে পারে।

॥ তৃতীয় পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। শাণ্ডিল্যগোত্রীয়দিগের চূড়া (মস্তকস্থ কেশগুচ্ছ বা শিখা) দীর্ঘ রাখা হয় চূড়াকালে। তাহার নাম কিন্তু হয় লম্বচূড়ক বা দীর্ঘশিখ জন্মিবার পরক্ষণেই। যেষাং চূড়াকরণে কুলধর্ম্মঃ লম্বা চূড়া যথা শাণ্ডিল্যানাম্. তেষাং জাতমাত্র এব দারকো ভবিষ্যতা লম্বয়া চূড়য়া লম্বচূড়ক ইতি ব্যপদিশ্যতে (স্কঃ স্বাঃ)।

২। অপরস্মাদ্ ভাবাৎ পূর্ব্বকস্য প্রদেশো নোপপদ্যতে—তদনৈকান্তিকত্বাদযুক্তম্ (দুঃ)।

৩। ভৃতং হি তদ্ভবতি বীজানাম্, বিভর্ত্তি বা দুর্ভিক্ষাদৌ ভক্ষ্যমাণং জনম্; ভিদ্যতে হি তদবশ্যং ভক্ষণায়েতি (দুঃ)।

# চতুর্থ পরিচ্ছেদ

অথাপীদমন্তরেণ মন্ত্রেষ্বর্থপ্রত্যয়ো ন বিদ্যতে ॥ ১ ॥

অথাপি (আর) ইদম্ অন্তরেণ (এই শাস্ত্রব্যতিরেকে) মন্ত্রেষু (মন্ত্রে) অর্থপ্রত্যয়ঃ (অর্থজ্ঞান) ন বিদ্যতে (হয় না)।

নামসমূহ আখ্যাতজ, ইহা বলা হইয়াছে। কোন্ নাম কোন্ আখ্যাত (ধাতু) হইতে জাত তাহা নিরুক্তশাস্ত্র হইতে অবগত হওয়া যায়। ইহা নিরুক্তশাস্ত্রের এক প্রয়োজন। অন্য এক প্রয়োজন এই যে নিরুক্তশাস্ত্রের সাহায্যে বেদমন্ত্রের অর্থ অবগত হওয়া যায়। অথাপি=অপিচ (আর);[১] দুর্গাচার্য্যের মতে 'অথ' শব্দ অধিকারার্থ এবং 'অপি' শব্দ সম্ভাবনার্থ[২] অর্থাৎ শাস্ত্রের প্রয়োজনকথন যে আরব্ধ হইতেছে তাহা সূচনা করিতেছে 'অথ' শব্দ এবং নিরুক্তশাস্ত্র ব্যতিরেকে যে বেদমন্ত্রার্থবোধ অসম্ভব তাহা সূচনা করিতেছে 'অপি' শব্দ।

অনুবাদ—আর, ইহা অর্থাৎ নিরুক্তশাস্ত্র ব্যতিরেকে মন্ত্রার্থবোধ হয় না।

অর্থমপ্রতিযতো নাত্যন্তং স্বরসংস্কারোদ্দেশঃ ॥ ২ ॥

অর্থম্ অপ্রতিযতঃ (যে অর্থ বুঝিতে পারে না তাহার) স্বরসংস্কারোদ্দেশঃ (স্বর এবং সংস্কারের অবধারণ) অত্যন্তং ন [ভবতি] (স্থিররূপে হয় না)।

স্বর ও সংস্কারের উদ্দেশ অর্থাৎ কোন্ শব্দের কোন্ স্বর এবং কোন্ শব্দের কি প্রকারে সাধন করিতে হইবে তাহার অবধারণ নির্ভর করে অর্থজ্ঞানের উপর। মন্ত্রের অর্থজ্ঞান না হইলে মন্ত্রস্থ পদসমূহে কোথায় উদাত্ত স্বর, কোথায় অনুদাত্ত স্বর, কোথায় বা স্বরিত স্বর এবং কোন্ পদই বা কিরূপে অর্থাৎ কোন্ ধাতুর উত্তর কি প্রত্যয় যোগ করিয়া গঠিত হইয়াছে—এই সমস্ত যথাযথ নির্ণয় করা অসম্ভব হয়।[৩] অর্থজ্ঞানের সহায়ক নিরুক্তশাস্ত্র। অত্যন্তম্=স্থির বা নিশ্চিতরূপে।[৪]

---

১। ইদং শাস্ত্রমন্তরেণ যস্য নাম্নো যদাখ্যাতজত্বং তস্য তৎপ্রয়োজনং নাবসীয়তে। অপিচেদমন্তরেণ মন্ত্রেষ্বর্থ-প্রত্যয়োঽর্থাবগমো ন বিদ্যতে (স্কঃ স্বাঃ)।

২। অথশব্দোঽধিকারার্থে দ্বিতীয়ং শাস্ত্রারম্ভপ্রয়োজনমধিকরোতীতি। অপীতি সম্ভাবনে।

৩। অর্থমপ্রতিযতঃ অপ্রতিপদ্যমানস্যানবধৃতার্থস্যেত্যর্থঃ স্বরাবধারণং সংস্কারাবধারণঞ্চ নাস্তীতি বাক্য-শেষঃ (দুঃ)।

৪। নাত্যন্তং নৈকান্তেন। একান্তং নাম নিশ্চয়ঃ নিশ্চয়েনেত্যর্থঃ (দুঃ)।

অনুবাদ—যে অর্থ জানে না তাহার স্বর ও সংস্কারের নিশ্চিতরূপে উদ্দেশ ( অবধারণ বা বা নির্ণয় ) হয় না।

তদিদং বিদ্যাস্থানং ব্যাকরণস্য কার্ৎস্ন্যং স্বার্থসাধকঞ্চ ॥ ৩ ॥

তৎ ( কাজেই ) ইদং ( এই নিরুক্তশাস্ত্র ) বিদ্যাস্থানং ( বিদ্যার অর্থাৎ জ্ঞানলাভের স্থান অর্থাৎ উপায় ), ব্যাকরণস্য ( ব্যাকরণের ) কার্ৎস্ন্যং ( সম্পূর্ণতা ) [ করোতি ] ( সম্পাদন করে ), চ ( এবং ) স্বার্থসাধকং ( স্বার্থসাধনও করে )।

নিরুক্তশাস্ত্র বিদ্যাস্থান ( a branch of knowledge )। পরবর্তী স্মৃতিশাস্ত্রে বিদ্যাস্থান চতুর্দ্দশ বলিয়া উল্লিখিত হইয়াছে, নিরুক্ত ইহাদের অন্যতম।[১] 'বিদ্যাস্থান' শব্দের অর্থ 'পরম-পুরুষার্থ যে জ্ঞান তাহার স্থান, অর্থাৎ তাহা লাভ করিবার হেতু বা উপায়'। সমস্ত বিষয়ের জ্ঞান বেদে নিহিত, কাজেই মুখ্যতঃ বেদচতুষ্টয় জ্ঞানলাভের উপায়। বেদের তাৎপর্য্য এবং অর্থ বোধগম্য হয় পুরাণ, ন্যায়, মীমাংসা, ধর্ম্মশাস্ত্র, ছন্দঃশাস্ত্র, কল্পশাস্ত্র, জ্যোতিষ, নিরুক্ত, শিক্ষা এবং ব্যাকরণের সহায়তায়। কাজেই পুরাণাদি শাস্ত্র মুখ্যতঃ বিদ্যাস্থান না হইলেও বেদার্থ-বোধের সহায়তা করে বলিয়া গৌণভাবে বিদ্যাস্থান। এই সমস্ত গৌণ বিদ্যাস্থানের মধ্যে নিরুক্তের একটু বৈশিষ্ট্য আছে—নিরুক্ত বেদার্থবোধের সহায়তা ত করেই, ব্যাকরণশাস্ত্রেরও সম্পূর্ণতাসাধন করে। স্বর ও সংস্কারের আলোচনা ব্যাকরণের কার্য্য, স্বর ও সংস্কারের নির্দ্ধারণ নির্ভর করে অর্থজ্ঞানের উপর, অর্থজ্ঞানের সহায়তা করে নিরুক্তশাস্ত্র। কাজেই নিরুক্তের আলোচনা ব্যতিরেকে ব্যাকরণশাস্ত্রের প্রতিপাদ্য স্বর ও সংস্কারের আলোচনা সম্ভবপর নহে। এইস্থলে আশঙ্কা হইতে পারে, এইভাবে ব্যাকরণশাস্ত্রের পূর্ণতাবিধানই যদি নিরুক্তের কার্য্য হয়, তবে কি ইহার স্বতন্ত্রতা নাই, এই শাস্ত্র কি ব্যাকরণশাস্ত্রের অঙ্গভূত মাত্র? ঈদৃশ আশঙ্কার নিরাকরণ করিতেছেন 'স্বার্থসাধকঞ্চ' এই কথা বলিয়া। নিরুক্তশাস্ত্র অস্বতন্ত্র নহে, স্বতন্ত্রভাবে স্বার্থ ( বেদার্থপ্রতিপাদনরূপ নিজ প্রয়োজন ) সাধন ত করেই, ব্যাকরণেরও উপকার সাধন করে, যেমন সংসারে দেখা যায় স্বার্থ পরিত্যাগ না করিয়াও পরের উপকার করা অসম্ভব হয় না।

অনুবাদ—কাজেই নিরুক্ত বিদ্যাস্থান ( জ্ঞানলাভের উপায় ), ইহা ব্যাকরণের সম্পূর্ণতা-বিধান করে এবং বেদার্থপ্রতিপাদনরূপ স্বার্থও সাধন করে।

---

১। পুরাণন্যায়মীমাংসাধর্ম্মশাস্ত্রাঙ্গমিশ্রিতাঃ।
বেদাঃ স্থানানি বিদ্যানাং ধর্ম্মস্য চ চতুর্দ্দশ॥ ( যাজ্ঞবল্ক্য সংহিতা ১৷৩ )।

স্থানানি হেতবঃ ( মিতাক্ষরা )। 'বিদ্যানাং'—এই স্থলে জ্ঞানবিষয়ের বহুত্ব-নিবন্ধন বহুবচনের প্রয়োগ হইয়াছে বলিয়া মনে হয়।

যদি মন্ত্রার্থপ্রত্যয়ায়ানর্থকং ভবতীতি কৌৎসঃ, অনর্থকা হি মন্ত্রাঃ ॥ ৪ ॥

যদি ( যদি ) মন্ত্রার্থপ্রত্যয়ায় ( মন্ত্রার্থবোধের নিমিত্ত নিরুক্তশাস্ত্রের প্রবর্ত্তন হইয়া থাকে ) [ তদা ] ( তাহা হইলে ) অনর্থকং ভবতি ( নিরুক্তশাস্ত্র নিষ্প্রয়োজন হইয়া পড়ে ) ইতি ( ইহা ) কৌৎসঃ ( কৌৎসনামক আচার্য্য ) [ মন্যতে ] ( মনে করেন ); হি ( যেহেতু ) মন্ত্রাঃ ( মন্ত্রসমূহ ) অনর্থকাঃ ( অর্থবিহীন )।

মন্ত্রার্থবোধের নিমিত্ত নিরুক্তশাস্ত্রের প্রবৃত্তি—এই কথা যুক্তিযুক্ত নহে, কারণ মন্ত্রের কোনও অর্থ নাই। বস্তুগত্যা যাহার অর্থ নাই তাহার অর্থবোধই বা কি, আর অর্থবোধের নিমিত্ত শাস্ত্রের প্রবৃত্তিই বা কি? কাজেই নিরুক্তশাস্ত্রের সার্থকতা মন্ত্রার্থবোধে, ইহা বলিলে বস্তুতঃ নিরুক্তশাস্ত্রের অনর্থকতাই আসিয়া পড়ে; কৌৎসনামক আচার্য্য ইহা বলেন।

অনুবাদ—যদি মন্ত্রার্থবোধের নিমিত্ত নিরুক্তশাস্ত্রের প্রবৃত্তি, তাহা হইলে নিরুক্তশাস্ত্র অনর্থক হয়, কারণ মন্ত্রসমূহ অর্থবিহীন—কৌৎস নামক আচার্য্য ইহা মনে করেন।

তদেতেনোপেক্ষিতব্যম্ ॥ ৫ ॥

তৎ ( কৌৎস যাহা বলেন তাহা ) এতেন ( এই নিরুক্তকারকর্ত্তৃক )[১] উপেক্ষিতব্যম্ ( শাস্ত্র এবং বেদের সাহায্যে আলোচিত হইবে )।

নিরুক্তকার বলিতেছেন—কৌৎসের মত সত্য কি মিথ্যা তাহা তিনি শাস্ত্র এবং বেদের সাহায্যে পরীক্ষা করিবেন।[২]

অনুবাদ—কৌৎস যাহা বলিয়াছেন তাহা এই নিরুক্তকারকর্ত্তৃক আলোচিত হইবে।

নিয়তবাচোযুক্তয়ো নিয়তানুপূর্ব্ব্যা ভবন্তি ॥ ৬ ॥

[ মন্ত্রাঃ ] ( মন্ত্রসমূহ ) নিয়তবাচোযুক্তয়ঃ ( অপরিবর্ত্তনীয়পদযোজনাবিশিষ্ট ) নিয়তানুপূর্ব্ব্যাঃ ( অপরিবর্ত্তনীয়পৌর্ব্বাপর্য্যবিশিষ্ট ) ভবন্তি ( হয় )।

প্রথমতঃ কৌৎসমতের অনুকূল যুক্তিসমূহের অবতারণা করিতেছেন। মন্ত্রের অনর্থকতা সম্বন্ধে কৌৎসের প্রথম যুক্তি এই যে, মন্ত্রের মধ্যে যে পদসমূহ রহিয়াছে তাহা অপরিবর্ত্তনীয় এবং পদসমূহের মধ্যে যে পৌর্ব্বাপর্য্য রহিয়াছে তাহাও অপরিবর্ত্তনীয়। 'অগ্ন আয়াহি'—এই মন্ত্রটী যদি 'বহ্নে আগচ্ছ' অথবা 'আয়াহি অগ্নে' এইরূপ পাঠ করা যায়, তাহা হইলে ইহার মন্ত্রত্বই লোপ পাইবে। ইহা দ্বারা প্রমাণিত হয় যে মাত্র নির্দ্দিষ্ট নিয়মে উচ্চারণের দ্বারাই বেদমন্ত্রের ফল পাওয়া যায়, বেদমন্ত্রের কোন অর্থ নাই, অর্থবোধ অভিপ্রেতও নহে। কারণ, দেখা যায় অর্থপ্রধান যে সমস্ত লৌকিক বাক্য তন্মধ্যস্থ শব্দসমূহের পর্য্যায়শব্দব্যবহারে অথবা

---

১। এতেন অনেন নৈরুক্তেন ( দুঃ )।

২। উপেক্ষিতব্যম্ উপগম্য বেদং শাস্ত্রঞ্চেক্ষিতব্যং কিমসৌ সত্যমাচষ্টে বৃথেতি বা পরীক্ষ্যম্ ( দুঃ )।

পদসমূহের পৌর্ব্বাপর্য্যব্যতিক্রমে কোনও হানি হয় না। গাং সেবস্ব, গোণীং ভজ, ভজ গাম্, সেবস্ব গোণীম্—যাহাই বলি না কেন তাহা দ্বারাই 'গাভীর ভজনা কর' এই অর্থ প্রতিপাদনরূপ অভীষ্টের সিদ্ধি হইবে।

অনুবাদ—মন্ত্রসমূহ অপরিবর্ত্তনীয়পদযোজনাবিশিষ্ট এবং অপরিবর্ত্তনীয়পৌর্ব্বাপর্য্যবিশিষ্ট হয়।

অথাপি ব্রাহ্মণেন রূপসম্পন্না বিধীয়ন্তে 'উরু প্রথস্বেতি প্রথয়তি,' 'প্রোহাণীতি প্রোহতি' ॥ ৭ ॥

অথাপি ( আর ) রূপসম্পন্নাঃ ( লিঙ্গযুক্ত অর্থাৎ স্ব স্ব বিনিয়োগ বুঝাইতে সামর্থ্যবিশিষ্ট মন্ত্রসমূহ )[১] ব্রাহ্মণেন ( ব্রাহ্মণগ্রন্থকর্ত্তৃক ) বিধীয়ন্তে ( তত্তৎ কর্ম্মে বিহিত হয় )—[ ব্রাহ্মণেন উক্তম্ ] [ যথা ] ( যেমন ), ( ব্রাহ্মণগ্রন্থে উক্ত হইয়াছে ) উরু ( অধিকরূপে ) প্রথস্ব ( প্রথিত হও ) ইতি ( এই মন্ত্রে ) প্রথয়তি ( প্রথন করিতে হইবে ), প্রোহাণি ( প্রেরণ করিব ) ইতি ( এই মন্ত্রে ) প্রোহতি ( প্রোহণ বা প্রেরণ করিতে হইবে )।[২]

মন্ত্রের আনর্থক্যে দ্বিতীয় যুক্তি এই যে, যে সমস্ত মন্ত্রের মধ্যে নিজেদের বিনিয়োগের নিদর্শন রহিয়াছে অর্থাৎ যে সমস্ত মন্ত্রের কোন্ কোন্ কর্ম্মে প্রয়োগ হইবে তাহা সেই সমস্ত মন্ত্র হইতেই বোধগম্য হইতে পারে, তাহাদের প্রয়োগস্থল আবার ব্রাহ্মণগ্রন্থ প্রদর্শন করিয়াছেন। যেমন 'উরু প্রথস্ব', 'প্রোহাণি', ইত্যাদি পদসম্বলিত মন্ত্রসমূহ।[৩] 'উরু প্রথস্ব' এই মন্ত্রটীর অর্থবত্তা স্বীকার করিলে 'প্রথ্' ধাতু নিষ্পন্ন 'প্রথস্ব' পদ হইতেই বুঝা যাইবে, ইহার প্রয়োগ হইবে প্রথন ক্রিয়ায়; 'প্রোহাণি' এই পদসম্বলিত মন্ত্রটীর অর্থবত্তা স্বীকার করিলে প্র+উহ্ ধাতু নিষ্পন্ন 'প্রোহতি' পদ হইতেই বুঝা যাইবে, ইহার প্রয়োগ হইবে প্রোহণ ( প্রেরণ ) ক্রিয়ায়। তথাপি যদি ব্রাহ্মণগ্রন্থ বলেন যে 'উরু প্রথস্ব' এই মন্ত্রের দ্বারা প্রথন হয় এবং

---

১। রূপং নাম লিঙ্গং তেন সম্পন্না লিঙ্গসংযুক্তা ইত্যর্থঃ ( দুঃ ), রূপঃ মন্ত্রাণাং সামর্থ্যং তেন সম্পন্নাঃ স্বার্থে লব্ধবিনিয়োগা ইত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

২। প্র+উহ্=প্রেরণ ( ধাতূনামনেকার্থত্বাৎ )।

৩। উরু প্রথস্বেতি উরু তে যজ্ঞপতিঃ প্রথতাম্ ( তৈঃ সং ১৷১:৮৷১ )…ইতি প্রথয়তি ( শ ব্রা ১৷১৷৬৷৮ )—হে পুরোডাশ ত্বং বহু যথা ভবতি তথা বিস্তীর্ণা ভব। কাত্যায়ন শ্রৌতসূত্র বলেন ( ২৷৫৷২০ )—পুরোডাশ খুব বড় পরিমাণের করিবে না, কপালপরিমিত করিবে। 'উরুপ্রথা' ইতি প্রথয়তি যাবৎকপালমনতিপৃথুম্। অধিশ্রিতং পুরোডাশং যাবৎপরিমাণানি কপালানি তাবৎ পৃথুং কুর্য্যাৎ, নাতিবিপুলম্। শতপথব্রাহ্মণও বলেন—( ১৷২৷২৷৯ )—পুরোডাশ বেশী বড় করিবে না, অশ্বশফ পরিমাণ করিবে—তন্ন সত্রা পৃথুং কুর্য্যাৎ অশ্বশফমাত্রং কুর্য্যাৎ ( He should make it of the size of a *horse's hoof* )। 'প্রোহাণীতি প্রোহতি' এই ব্রাহ্মণগ্রন্থ দ্রোণকলশ প্রোহণের বিধান করিতেছে। আধবনীয়ের সোমরস ছাঁকিয়া রাখিবার জন্য অন্ততর বৃহৎ পাত্রের নাম দ্রোণকলশ। 'প্রোহাণীতি প্রোহতি' ইহা কোন্ ব্রাহ্মণে আছে নির্ণয় করিতে পারি নাই। বাজসনেয় সংহিতায় ( ২৷১৫ ) 'প্রোহামি' এই পদ আছে, উবট ইহার অর্থ করিয়াছেন 'প্রেরয়ামি'।

'প্রোহাণি' এই পদসম্বলিত মন্ত্রের দ্বারা প্রোহণ হয়, তাহা হইলে ইহাই কি মনে করা যুক্তিসঙ্গত নহে যে মন্ত্রের অর্থ কোথাও বিবক্ষিত নহে, মন্ত্রের সার্থকতা উচ্চারণে ?[১] মন্ত্রের অর্থবোধকতা স্বীকার করিলে ব্রাহ্মণগ্রন্থের অনর্থকতা আসিয়া পড়ে, ব্রাহ্মণগ্রন্থ অনর্থক হইলে যজ্ঞের দেশ, কাল, দক্ষিণা, প্রভৃতি ইতিকর্ত্তব্যতাসমূহের বোধ হইতে পারে না।

অনুবাদ—আর লিঙ্গসম্পন্ন ( স্ব স্ব বিনিয়োগ বুঝাইতে সামর্থ্যবিশিষ্ট ) মন্ত্রসমূহ ব্রাহ্মণগ্রন্থ-কর্তৃক তত্তৎকর্ম্মে বিহিত হয়, যেমন 'উরু প্রথস্ব' এই মন্ত্রে প্রথন করিতে হইবে, 'প্রোহাণি' এই মন্ত্রে প্রোহণ করিতে হইবে বলিয়া ব্রাহ্মণগ্রন্থ বলেন।

অথাপ্যনুপপন্নার্থা ভবন্তি—ওষধে ত্রায়স্বৈনম্,
স্বধিতে মৈনং হিংসী[২] রিত্যাহ হিংসন্॥ ৮॥

অথাপি ( আর ) অনুপপন্নার্থাঃ ভবন্তি ( মন্ত্রসমূহ অসঙ্গতার্থ হয় ), [ যথা ] ( যেমন )—ওষধে ( হে ওষধে ) এনং ( ইহাকে ) ত্রায়স্ব ( ত্রাণ কর ), স্বধিতে ( হে স্বধিতে ) মা এনং হিংসীঃ ( ইহাকে হিংসা করিও না ), হিংসন্ ( হিংসাকারী ) ইত্যাহ ( এই কথা বলিয়া থাকেন )।

মন্ত্রের আনর্থক্যে তৃতীয় যুক্তি এই যে, মন্ত্রের অর্থ যাহা বোধ হয় তাহা অসঙ্গত। যূপবৃক্ষ ছেদনের সময় কুশের দ্বারা বৃক্ষটীকে আচ্ছাদন করিয়া কুশকে সম্বোধন করিয়া বলা হয়, 'হে ওষধে, এই বৃক্ষটীকে রক্ষা কর' ; আবার পরশু ( কুঠার ) দ্বারা বৃক্ষটীর ছেদনসময়ে পরশুকে সম্বোধন করিয়া বলা হয়, 'হে পরশো, তুমি এই বৃক্ষটীর হিংসা করিও না।' এই যে ওষধির সম্বোধন এবং পরশুর সম্বোধনরূপ অর্থ প্রতীত হয়, ইহা কি অযৌক্তিক নহে ? ওষধি ও পরশু অচেতন পদার্থ—ইহাদিগকে চেতনের ন্যায় সম্বোধন কি প্রকারে যুক্তিসঙ্গত হইতে পারে ?[৩] দ্বিতীয়তঃ, ওষধি নিজেকেই নিজে রক্ষা করিতে পারে না, যূপবৃক্ষের রক্ষা করিবে কিরূপে ? তৃতীয়তঃ, যিনি যূপবৃক্ষের হিংসা অর্থাৎ ছেদন করেন, তিনিই অন্যকে বলেন যূপবৃক্ষের হিংসা করিও না। যদি মন্ত্রের অর্থ আছে মনে করা যায় এবং যদি এই সমস্তই মন্ত্রের অর্থ হয়, তাহা হইলে মন্ত্রগুলি কি উন্মত্তের প্রলাপ বলিয়া পরিগণিত হইতে পারে না ? কাজেই মন্ত্র যে অনর্থক সেই সম্বন্ধে কোন সন্দেহই হইতে পারে না।[৪]

---

১। মন্ত্রা উরু প্রথস্বেতি কিমদৃষ্টৈকহেতবঃ। যাগেষূত পুরোডাশপ্রথনাদেশ্চ ভাসকাঃ॥ ব্রাহ্মণেনাপি তন্তানাৎ মন্ত্রাঃ পুণ্যৈকহেতবঃ।......জৈমিনীর ন্যায়মালা বিস্তর ( ১।২।৪ ) দ্রষ্টব্য।

২। বাজ সং ৪।১, ৫।৪২, ৬।১৫ ; তৈঃ সং ১।৩।৫ ; 'স্বধিতি' শব্দের অর্থ ক্ষুর, অসি এবং পরশু। 'ওষধে ত্রায়স্ব, স্বধিতে মৈনং হিংসীঃ' এই মন্ত্র ক্ষৌরকর্ম্মে এবং পশুমারণে বিনিযুক্ত হয়। ক্ষৌরকর্ম্মবিনিয়োগে 'স্বধিতি' শব্দের অর্থ ক্ষুর, পশুমারণবিনিয়োগে ইহার অর্থ অসি।

৩। ওষধে ত্রায়স্বৈনম্, স্বধিতে মৈনং হিংসীঃ, শৃণোত গ্রাবাণঃ এতেষ্বচেতনানাং চেতনবৎ সম্বোধনং শ্রূয়তে জৈ সূ ১।২।৩৫ ( সায়ণ—ঋগ্বেদ উপোদ্ঘাত )।

৪। লোকে যান্যেবংবিধানি বাক্যান্যুন্মত্তপ্রভৃতীনাং তান্যনর্থকান্যুচ্যন্তে। তথৈবেমানি। তস্মাদিমান্যনর্থকানীত্যুপপদ্যতে ( দুঃ )।

অনুবাদ—আর মন্ত্রগুলির অর্থও অসঙ্গত, যেমন ওষধে ত্রায়স্বৈনম্—( হে ওষধে, ইহাকে রক্ষা কর ); স্বধিতে মৈনং হিংসীঃ ( হে পরশো, ইহাকে হিংসা করিও না ); [ আশ্চর্য্যের বিষয় ] হিংসাকারী [ হিংসা করিও না ] এই কথা বলিয়া থাকেন।

অথাপি বিপ্রতিষিদ্ধার্থা ভবন্তি—'এক এব রুদ্রো অবতস্থে ন দ্বিতীয়ঃ', 'অসংখ্যাতা সহস্রাণি যে রুদ্রা অধি ভূম্যাম্', 'অশত্রুরিন্দ্র জজ্ঞিষে', 'শতং সেনা অজয়ৎ সাকমিন্দ্র' ইতি ॥ ৯ ॥

অথাপি ( আর ) বিপ্রতিষিদ্ধার্থাঃ ভবন্তি ( মন্ত্রসমূহ পরস্পর বিরুদ্ধার্থসম্পন্ন হয় ), [ যথা ] ( যেমন )—একঃ এব ( একই ) রুদ্রঃ ( রুদ্র ) অবতস্থে ( অবস্থিত ছিলেন ) ন দ্বিতীয়ঃ ( দ্বিতীয় রুদ্র ছিলেন না ), অসংখ্যাতা ( অসংখ্যাতানি—অসংখ্য ) সহস্রাণি ( সহস্র সহস্র ) যে রুদ্রাঃ ( যে সমস্ত রুদ্র ) অধি ভূম্যাম্ ( ভূমির উপরিভাগে ) [ স্থিতাঃ ] ( অবস্থিত আছেন ], ইন্দ্র ( হে ইন্দ্র ) অশত্রুঃ ( শত্রুরহিত হইয়া ) জজ্ঞিষে ( জায়সে, নিত্যকালং ভবসি—সর্ব্বদাই বর্ত্তমান আছ ), ইন্দ্রঃ ( ইন্দ্র ) সাকং ( সহাবস্থিত ) ( শতং সেনাঃ ) ( শত শত শত্রুসেনা ) অজয়ৎ ( জয় করিয়াছেন ), ইতি ( ইত্যাদি )।

মন্ত্রের আনর্থক্যে চতুর্থ যুক্তি এই যে, মন্ত্রের অর্থ যাহা প্রতীত হয় তাহা পরস্পর-বিরুদ্ধ। 'এক এব রুদ্রো অবতস্থে' [১] এই মন্ত্রে রুদ্রের একত্ব, 'অসংখ্যাতা সহস্রাণি যে রুদ্রাঃ' [২] এই মন্ত্রে রুদ্রের বহুত্ব উক্ত হইয়াছে। এইরূপ 'অশত্রুরিন্দ্র জজ্ঞিষে' [৩] এই মন্ত্রে ইন্দ্রের শত্রু নাই এই কথা বলা হইয়াছে, কিন্তু 'শতং সেনা অজয়ৎ সাকমিন্দ্রঃ' [৪] এই মন্ত্রে ইন্দ্র একত্রাবস্থিত বহু সেনা জয় করিয়াছেন এই কথা বলা হইয়াছে; যাঁহার শত্রু নাই কেন তিনি সেনা জয় করিতে যাইবেন? মন্ত্রসমূহের মধ্যে পরস্পর এইরূপ বিরুদ্ধতা দেখিয়া ইহা মনে করাই যুক্তিসঙ্গত যে মন্ত্রসমূহের দ্বারা কোনও অর্থের প্রতিপাদন অভিপ্রেত নহে, ইহাদের সার্থকতা মাত্র উচ্চারণে।

অনুবাদ—আর মন্ত্রসমূহ পরস্পর বিরুদ্ধার্থসম্পন্ন; যেমন—'এক এব……( একই রুদ্র অবস্থিত ছিলেন, দ্বিতীয় রুদ্র ছিলেন না ), অসংখ্যাতা সহস্রাণি……( অসংখ্য সহস্র সহস্র যে সমস্ত রুদ্র ভূমির উপরিভাগে অবস্থিত আছেন ); অশত্রুরিন্দ্র……( হে ইন্দ্র, তুমি শত্রুরহিত হইয়া বর্ত্তমান আছ ), শতং সেনাঃ……( ইন্দ্র একত্রাবস্থিত শত শত সেনা জয় করিয়াছেন ), ইত্যাদি মন্ত্র।

---

১। তৈ সং ১।৮।৬।১

২। বা.সং ১৬।৫৪

৩। ঋ সং ১০।১৩৩।২

৪। ঋ সং ১০।১০৩।১

19—1845 B

অথাপি জানন্তং সংপ্রেষ্যত্যগ্নয়ে সমিধ্যমানায়ানুব্রূহীতি ॥ ১০ ॥

অথাপি ( আর ) জানন্তং [ হোতারম্ ] ( বিধিজ্ঞ হোতাকে ) [ অধ্বর্য্যুঃ ] ( অধ্বর্য্যু ) সংপ্রেষ্যতি ( প্রেরিত বা প্রণোদিত করেন )[১] সমিধ্যমানায় অগ্নয়ে ( প্রজ্বলিত অগ্নিকে ) অনুব্রূহি ( সম্বোধনপূর্ব্বক স্তুতি কর ) ইতি ( এই বলিয়া )।

মন্ত্রের আনর্থক্যে পঞ্চম যুক্তি এই যে, যিনি যে বিষয় জানেন মন্ত্রে তাঁহাকেও সেই বিষয়ে উপদেশ প্রদান করা হইয়াছে বলিয়া দেখা যায়। হোতা বিধিসমূহে অভিজ্ঞ—যজ্ঞে কোন্ কার্য্যের পর কি করিতে হইবে তাহা তিনি জানেন। অগ্নির অনুবচন ( সম্বোধনপূর্ব্বক স্তুতি ) কখন করিতে হইবে তাহা হোতার অপরিজ্ঞাত নহে, কাজেই 'অগ্নয়ে সমিধ্যমানায়ানুব্রূহি'[২] এই মন্ত্রের দ্বারা 'প্রজ্বলিত অগ্নিকে সম্বোধন করিয়া স্তুতি কর' এই অর্থ প্রতিপাদন করা যদি অভিপ্রেত হয়, তাহা বৃথা নহে কি? পরিজ্ঞাত বিষয় খ্যাপন করিবার সার্থকতা কেহই স্বীকার করিবেন না। অতএব ইহাই মনে করা যুক্তিসঙ্গত যে মন্ত্রের দ্বারা কোনও অর্থ প্রতিপাদন করা অভিপ্রেত নহে, মন্ত্রের উচ্চারণেই মন্ত্রের সার্থকতা।

**অনুবাদ**—আর, বিধিজ্ঞ হোতাকে অধ্বর্য্যু প্রেরিত করেন 'অগ্নয়ে সমিধ্যমানায় অনুব্রূহি' ( প্রজ্বলিত অগ্নিকে সম্বোধন করিয়া স্তুতি কর ) এই মন্ত্রের দ্বারা।

অথাপ্যাহাদিতিঃ সর্ব্বমিতি, 'অদিতির্দ্যৌরদিতিরন্তরিক্ষমি'তি,
তদুপরিষ্টাদ্ ব্যাখ্যাস্যামঃ ॥ ১১ ॥

অথাপি ( আর ) অদিতিঃ ( অদিতি ) সর্ব্বম্ ( সকল ) ইতি ( ইহা ) আহ ( মন্ত্র বলে ) [ যথা ] ( যেমন ), অদিতিঃ ( অদিতি ) দ্যৌঃ ( দ্যুলোক ) অদিতিঃ ( অদিতি ) অন্তরিক্ষম্ ( অন্তরিক্ষলোক ) ইতি ( ইত্যাদি ); তৎ ( এই উদাহরণটী ) উপরিষ্টাৎ ( পরে ) ব্যাখ্যাস্যামঃ ( ব্যাখ্যা করিব )।

মন্ত্রের আনর্থক্যে ষষ্ঠ যুক্তি এই যে মন্ত্রের অর্থ যাহা প্রতীত হয় তাহা অসংলগ্ন। অদিতির্দ্যৌরদিতিরন্তরিক্ষম্'—এই মন্ত্রে[৩] অদিতিই সকল এই কথা বলা হইয়াছে। 'তুমিই পুত্র, তুমিই পিতা, তুমিই ভগ্নী, তুমিই মাতা' ঈদৃশ উক্তি যেরূপ উন্মত্তের প্রলাপ বলিয়া গণ্য হইতে পারে 'অদিতিই দ্যুলোক, অদিতিই অন্তরিক্ষলোক' ইত্যাদি উক্তিও সেইরূপ। কাজেই মনে করা সঙ্গত যে মন্ত্রের অর্থ কোথাও বিবক্ষিত নহে, মন্ত্রের সার্থকতা মাত্র উচ্চারণে। 'অদিতির্দ্যৌরদিতিরন্তরিক্ষম্' এই মন্ত্রের ব্যাখ্যা করা হইবে পরে ( নিঃ ৪।৪।১ )।

---

১। সম্+প্র+ইষ্ ( গত্যর্থ ) ধাতু হইতে।
২। তৈঃ সং ৬।৩।৭।১, শ ব্রা ১।৩।২।২
৩। ঋ সং ১।৮৯।১০

অনুবাদ—আর অদিতিই সকল ইহা বলা হইয়াছে, যেমন—অদিতির্দ্যৌরদিতিরন্তরিক্ষম্ ( অদিতিই দ্যুলোক অদিতিই অন্তরিক্ষলোক ) এই মন্ত্রে। এই মন্ত্রটী পরে ব্যাখ্যা করা হইবে।

অথাপ্যবিস্পষ্টার্থা ভবন্তি অম্যগ্ যাদৃশ্মিন্ জারয়ায়ি কাণুকেতি ॥ ১২ ॥

অথাপি ( আর ) অবিস্পষ্টার্থাঃ ভবন্তি ( মন্ত্রস্থ কোন কোন শব্দ অবিস্পষ্টার্থ অর্থাৎ তাহাদের দ্বারা কি বুঝান উদ্দেশ্য তাহা বুঝা যায় না ), [ যথা ] ( যেমন )—অম্যক্ যাদৃশ্মিন্ জারয়ায়ি কাণুকা, ইতি ( ইত্যাদি শব্দ )।

মন্ত্রের আনর্থক্যে সপ্তম যুক্তি এই যে, মন্ত্রের মধ্যে এমন অনেক শব্দ আছে যাহা দ্বারা কোনও অর্থের প্রতীতিই হয় না ; যেমন, অম্যক্, যাদৃশ্মিন্, জারয়ায়ি, কাণুকা [১] প্রভৃতি শব্দ। মন্ত্রের কতকগুলি শব্দ যদি অবোধগম্য থাকে, তাহা হইলে সম্পূর্ণ মন্ত্রটীর প্রতিপাদ্য কি তাহা যে নির্ণয় করিতে পারা যায় না, ইহা অনায়াসেই বুঝা যায়। কাজেই মন্ত্রের অর্থ আছে এবং মন্ত্রের দ্বারা অর্থপ্রকাশ করা অভিপ্রেত, ইহা স্বীকার করিয়া লাভ কি ?

অনুবাদ—আর মন্ত্রের মধ্যে কোন কোন শব্দ আছে যাহাদের অর্থ স্পষ্টরূপে প্রতীত হয় না, যেমন—অম্যক্, যাদৃশ্মিন্, জারয়ায়ি, কাণুকা, ইত্যাদি শব্দ।

॥ চতুর্থ পরিচ্ছেদ সমাপ্ত ॥

১। অম্যক্ সা ত ইন্দ্র ঋষ্টিরস্মে…( ঋং ১।১৬৯।৩ ) ; যাদৃশ্মিন্ ধায়ি তমপস্যয়া …ঋং ৫।৪৪।৮ ) ; পিতেব জারয়ায়ি যজ্ঞৈঃ ( ঋং ৬।১২।৪ ; ইন্দ্রঃ সোমস্য কাণুকা ( ৮।৭৭।৪ ) ; অম্যক্ প্রভৃতি শব্দের প্রয়োগ অতি বিরল। অম্যক্=প্রাপ্নোতি মেঘসমীপে, যাদৃশ্মিন্=যাদৃশে কামে, জারয়ায়ি=স্তূয়তে, ( সোম্যস্য ) কাণুকা=কান্তানি ক্রান্তানি বা সোমেন কৃতানি বা সোমপূর্ণানি ( সায়ণ )।

## পঞ্চম পরিচ্ছেদ

### অর্থবন্তঃ শব্দসামান্যাৎ ॥ ১ ॥

শব্দসামান্যাৎ ( শব্দের সমানতা হেতু ) অর্থবন্তঃ ( মন্ত্রসমূহ অর্থযুক্ত )।

কৌৎসমতের খণ্ডন করিতেছেন। মন্ত্রের অর্থ নাই, এই কথা যুক্তিসহ নহে; কারণ, একই শব্দ লোকে ও বেদে ব্যবহৃত হয়। লৌকিক ব্যবহারে যদি 'গো' শব্দের দ্বারা কোনও অর্থের প্রতীতি হয়, বেদমন্ত্রে প্রযুক্ত সেই 'গো' শব্দ নিরর্থক হইবে, এইরূপ মনে করিবার কোনও কারণ থাকিতে পারে না। মন্ত্রস্থ শব্দসমূহের অর্থ আছে স্বীকার করিলে সমগ্র মন্ত্রের অর্থপ্রকাশকত্ব স্বীকার করিতেই হইবে।

অনুবাদ—লোকে ও বেদে শব্দের সমানতা হেতু বৈদিকমন্ত্রসমূহ অর্থসমন্বিত

এতদ্বৈ যজ্ঞস্য সমৃদ্ধং যদ্রূপসমৃদ্ধং যৎ কর্ম্ম
ক্রিয়মাণমৃগ্ যজুর্বাভিবদতীতি চ ব্রাহ্মণম্,
ক্রীলন্তৌ পুত্রৈর্নপ্তৃভিরিতি ॥ ২ ॥

এতৎ বৈ ( ইহাই ) যজ্ঞস্য ( কর্ম্মের )[১] সমৃদ্ধং ( সমৃদ্ধি অর্থাৎ সম্পূর্ণতা ) যৎ ( যাহা ) রূপসমৃদ্ধং ( মন্ত্রের রূপসম্পন্নতা ), ক্রিয়মাণং ( অনুষ্ঠীয়মান ) কর্ম্ম ( কর্ম্ম ) ঋক্ ( ঋঙ্মন্ত্র ) বা ( অথবা ) যজুঃ ( যজুর্মন্ত্র ) যৎ ( যে ) অভিবদতি ( পরিস্ফুটরূপে বলিয়া দেয় ) [ তৎ রূপ-সমৃদ্ধম ] ( তাহাই ) মন্ত্রের [ রূপসম্পন্নতা ] ইতি চ ( ইহাও ) ব্রাহ্মণম্ ( ব্রাহ্মণগ্রন্থ ) [ আহ ] ( বলেন ); [ রূপসম্পন্ন মন্ত্রের উদাহরণ ] ক্রীড়ন্তৌ নপ্তৃভিঃ ( পুত্রপৌত্রগণের সহিত ক্রীড়াকারী দম্পতি ) ইতি ( এই মন্ত্র )।

ব্রাহ্মণগ্রন্থও যাহা বলেন তাহা হইতেও আমরা মন্ত্রের অর্থবত্তাসম্বন্ধে নিঃসন্দেহ হইতে পারি। এতদ্বৈ যজ্ঞস্য......ইত্যাদি গোপথ ব্রাহ্মণের কথা;[২] ঐতরেয় ব্রাহ্মণেও আমরা ঈদৃশ উক্তি দেখিতে পাই।[৩] ব্রাহ্মণবাক্যের তাৎপর্য্য এই যে মন্ত্রের রূপসম্পন্নতাই কর্ম্মের সমৃদ্ধি বা সম্পূর্ণতা সম্পাদন করে; আর ঋঙ্মন্ত্র বা যজুর্মন্ত্র যে অনুষ্ঠীয়মান কর্ম্মের বিষয় বলিয়া

---

১। যজ্ঞস্য কর্ম্মণঃ ( দুঃ )।

২। ২।২।৬, ২।৪।২

৩। আগ্নাবৈষ্ণব্যৌ রূপসমৃদ্ধে এতদ্বৈ যজ্ঞস্য সমৃদ্ধং যদ্রূপসমৃদ্ধং যৎ কর্ম্ম ক্রিয়মাণমৃগভিবদতি ( ১।৪ )। অগ্নিশ্চ বিষ্ণুশ্চ যয়োর্ঋচোঃ প্রতিপাদ্যে দেবতে ভবত স্তে উভে ঋচাবাগ্নাবৈষ্ণব্যৌ। তে চ কর্ম্মানুকূল্যেন রূপেণ সমৃদ্ধা ন চ রূপসমৃদ্ধৈবৈয়র্থ্যং শঙ্কনীয়ম্। কর্ম্মণো যদঙ্গং রূপসমৃদ্ধং ভবতি এতদেব যজ্ঞস্যাঙ্গেষু সমৃদ্ধং সম্পূর্ণম্। ঋগনুষ্ঠীয়মানং কর্ম্মাভিবদতি সাকল্যেন ব্রবীতীতি যদস্তি এষৈব রূপসমৃদ্ধিঃ ( সায়ণ )।

দেয়, ইহাই হইল তাহার রূপসম্পন্নতা। রূপ শব্দের অর্থ লিঙ্গ, রূপসমৃদ্ধি বা রূপসম্পন্নতা, ইহার অর্থ—লিঙ্গ বা নিদর্শনের সহিত যোগ বা সম্বন্ধ। যে সমস্ত মন্ত্রের মধ্যে নিজেদের বিনিয়োগের নিদর্শন রহিয়াছে অর্থাৎ যে সমস্ত মন্ত্রের কোন্ কোন্ কর্মে বিনিয়োগ হইবে তাহা আমরা সেই সমস্ত মন্ত্র দেখিয়াই বুঝিতে পারি তাহারাই রূপসম্পন্ন মন্ত্র।[১] যেমন ক্রীড়ন্তৌ পুত্রৈর্নপ্তৃভিঃ—এই অংশসমন্বিত মন্ত্রটী।[২] সম্পূর্ণ মন্ত্রটী এই—

ইহৈব স্তং মা বিযৌষ্ট বিশ্বমায়ুর্ব্যশ্নুতম্।
ক্রীড়ন্তৌ পুত্রৈর্নপ্তৃভির্মোদমানৌ স্বে গৃহে॥ (ঋগ্বেদ ১০।৮৫।৪২)

(হে বরবধূ, তোমরা এই স্থানেই উভয়ে থাক, পরস্পর পৃথক্ হইও না, সুদীর্ঘ আয়ু প্রাপ্ত হও, আপন গৃহে থাকিয়া পুত্রপৌত্রদিগের সঙ্গে আমোদ-আহ্লাদ ও ক্রীড়া কর)।

এই মন্ত্রটী দেখিয়াই বুঝা যায় ইহা নবমিলিত বরবধূর প্রতি আশীর্ব্বাদ। কাজেই বিবাহে প্রযুক্ত হওয়ার নিদর্শন এই মন্ত্রের মধ্যে আছে। কাজেই এই মন্ত্রটী রূপসম্পন্ন, বিবাহকর্ম্মে পাঠ করিলে বিবাহকর্ম্ম সমৃদ্ধ হইবে, ইহা মনে করা অযৌক্তিক নহে। সূত্রের স্থূল মর্ম্ম এই যে, কোনও মন্ত্র যদি সূচনা করে যে কোনও নির্দ্দিষ্ট কর্ম্মে ইহার প্রয়োগ হইবে এবং সেই কর্ম্মে যদি ইহার প্রয়োগ হয়, তাহা হইলে কর্ম্মটী সমৃদ্ধি বা পূর্ণতা লাভ করিবে, ইহা ব্রাহ্মণগ্রন্থের কথা। আচ্ছা, যদি মন্ত্রের কোন অর্থই না থাকিবে তাহা হইলে মন্ত্র কোনও কর্ম্মের সূচনা করে কি করিয়া?[৩] আর 'অথাপি ব্রাহ্মণেন রূপসম্পন্না বিধীয়ন্তে' এই কথা বলিয়া (১।৩।৪।৭) বিপক্ষ পক্ষও প্রকারান্তরে মন্ত্রের অর্থবত্তাই স্বীকার করিয়াছেন। কাজেই 'মন্ত্র অর্থহীন' এই কথার কোন ভিত্তি নাই। সমৃদ্ধ=সমৃদ্ধি (ভাবে ক্ত)।

অনুবাদ—ইহাই যজ্ঞের সমৃদ্ধি বা সম্পূর্ণতা যাহা রূপসম্পন্নতা, ঋক্ বা যজুর্মন্ত্র যে অনুষ্ঠীয়মান কর্ম্ম পরিস্ফুটরূপে বলিয়া দেয়, তাহাই মন্ত্রের রূপসম্পন্নতা, ইহাও ব্রাহ্মণগ্রন্থ বলেন। রূপসম্পন্ন মন্ত্রের উদাহরণ—ক্রীড়ন্তৌ...নপ্তৃভিঃ, এই মন্ত্র।

**যথো এতন্নিয়তবাচোযুক্তয়ো নিয়তানুপূর্ব্ব্যা ভবন্তীতি লৌকিকেষপ্যেতদ্ যথেন্দ্রাগ্নী পিতাপুত্রাবিতি॥ ৩॥**

যথা উ এতৎ (আর যে বলা হইয়াছে) নিয়তবাচোযুক্তয়ো.........ভবন্তীতি[৪] (মন্ত্রসমূহ অপরিবর্ত্তনীয়পদযোজনাবিশিষ্ট এবং অপরিবর্ত্তনীয়পৌর্ব্বাপর্য্যবিশিষ্ট) [তত্র ক্রমঃ] (সেই সম্বন্ধে বক্তব্য এই যে) লৌকিকেষু অপি (লৌকিক ব্যবহারেও) এতৎ (এইরূপ

১। ১।৩।৪।৭
২। কিং পুনঃ সমৃদ্ধরূপত্বে মন্ত্রাণামুদাহরণমিতি—উচ্যতে ক্রীড়ন্তাবিতি (দুঃ)।
৩। অনর্থকা হি সন্তঃ কথং কর্ম্মা ভবদেয়ুঃ (দুঃ)।
৪। ১।৩।৪।৬

হইয়া থাকে ) যথা ( যেমন ) ইন্দ্রাগ্নী ( ইন্দ্রাগ্নি ) পিতাপুত্রৌ ( পিতাপুত্র ) ইতি ( ইত্যাদি শব্দ )।

মন্ত্রের পদযোজনা অপরিবর্ত্তনীয় এবং মন্ত্রস্থ পদসমূহের মধ্যে যে পৌর্ব্বাপর্য্য রহিয়াছে তাহারও ব্যতিক্রম হইতে পারে না, মন্ত্রের আনর্থক্যপ্রমাণে ঈদৃশ যুক্তির কোন সারবত্তা নাই। লৌকিক ব্যবহারেও এমন দৃষ্টান্ত অনেক আছে যেখানে পদযোজনার পরিবর্ত্তন অথবা পদের পৌর্ব্বাপর্য্যের পরিবর্ত্তন করা সম্ভব নহে। 'ইন্দ্রাগ্নী সেবস্ব' না বলিয়া 'শক্রাগ্নী সেবস্ব' 'দেবরাজবহ্নী সেবস্ব' ইত্যাদি বলা যায় না, 'পিতাপুত্রৌ গচ্ছতঃ' না বলিয়া 'পুত্রপিতরৌ গচ্ছতঃ' বলিতে পারি না। বিরুদ্ধবাদীদিগের যুক্তি সত্য বলিয়া মানিয়া লইলে ইন্দ্রাগ্নি, পিতাপুত্র ইত্যাদি শব্দের আনর্থক্য স্বীকার করিতে হয়।

অনুবাদ—আর যে বলা হইয়াছে মন্ত্রসমূহ অপরিবর্ত্তনীয়পদযোজনাবিশিষ্ট এবং অপরিবর্ত্তনীয়পৌর্ব্বাপর্য্যবিশিষ্ট, সেই সম্বন্ধে বক্তব্য এই যে লৌকিক ব্যবহারেও এইরূপ হইয়া থাকে, যথা—ইন্দ্রাগ্নি, পিতাপুত্র, প্রভৃতি শব্দ।

যথো এতদ্ব্রাহ্মণেন রূপসম্পন্না বিধীয়ন্ত ইতি, উদিতানুবাদঃ স ভবতি ॥ ৪ ॥

যথা উ এতৎ ( আর যে বলা হইয়াছে ) ব্রাহ্মণেন.. ...বিধীয়ন্তে ইতি[১] ( স্ব স্ব বিনিয়োগ বুঝাইতে সামর্থ্যবিশিষ্ট মন্ত্রসমূহ ব্রাহ্মণগ্রন্থকর্ত্তৃক তত্তৎকর্ম্মে বিহিত হইয়াছে ) [ তত্র ক্রমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ) সঃ ( ব্রাহ্মণগ্রন্থের বিধি ) উদিতানুবাদঃ ( উদিতের অর্থাৎ যাহা কথিত হইয়াছে তাহার অনুবাদ অর্থাৎ পুনঃকথন ) ভবতি ( হয় )।

মন্ত্রের দ্বারা কোনও অর্থের প্রতিপাদন অভিপ্রেত নহে, এই সম্বন্ধে অন্যতম যুক্তি এই যে, যে সকল মন্ত্র নিজেরাই তাহাদের স্ব স্ব বিনিয়োগ বুঝাইতে সমর্থ, তাহারা কোন্ কোন্ কর্ম্মে বিনিযুক্ত হইতে পারে ব্রাহ্মণগ্রন্থ আবার তাহার নির্দ্দেশ করিয়াছেন। এই যুক্তি অসার। কারণ, ব্রাহ্মণগ্রন্থের যে বিধান তাহা মন্ত্রস্থ বিধানেরই পুনরাবৃত্তি। ইহা উদ্দেশ্য-বিহীন নহে। প্রথমতঃ, মন্ত্রের মধ্যে যে তাহার বিনিয়োগের নিদর্শন রহিয়াছে তাহা সূক্ষ্ম—অনেক স্থলে পরিস্ফুট নহে; ব্রাহ্মণগ্রন্থের কার্য্য হইতেছে পরিষ্কারভাবে এবং বিস্তৃতভাবে সেই বিনিয়োগ কোথায় হইবে তাহা বলিয়া দেওয়া। দ্বিতীয়তঃ, সমানলিঙ্গ অর্থাৎ একই প্রকারের নিদর্শনবিশিষ্ট অনেক মন্ত্র আছে; কাজেই সন্দেহ হইতে পারে সমস্ত মন্ত্রেরই একই কর্ম্মে বিনিয়োগ হইবে কি না। ব্রাহ্মণগ্রন্থ ঈদৃশ সন্দেহের নিরাস করেন, তাহাদের মধ্যে কোনও একটী মন্ত্রের বিনিয়োগ বিধান করিয়া।[২] ব্রাহ্মণগ্রন্থ মন্ত্রের বিনিয়োগ প্রদর্শন করিয়াছেন কাজেই মন্ত্রের স্বার্থ ( স্বীয় বিনিয়োগ )-প্রকাশনে সামর্থ্য নাই, অথবা মন্ত্রের

১। ১।৩।৪।৭

২। জৈ সূ ১।২।৪১-৪৩ দ্রষ্টব্য।

অর্থবত্তা স্বীকার করিলে ব্রাহ্মণগ্রন্থের অনর্থকতা স্বীকার করিতে হয়—ঈদৃশ কথা বিচারসহ নহে।

অনুবাদ—আর যে বলা হইয়াছে লিঙ্গসম্পন্ন অর্থাৎ স্ব স্ব বিনিয়োগ বুঝাইতে সামর্থ্য-বিশিষ্ট মন্ত্রসমূহ ব্রাহ্মণগ্রন্থকর্ত্তৃক তত্তৎকর্ম্মে বিহিত হইয়াছে, সেই সম্বন্ধে বক্তব্য এই যে ব্রাহ্মণগ্রন্থের বিধি কথিতের অনুকথন।

যথো এতদনুপন্নার্থা ভবন্তীত্যাম্নায়বচনাদহিংসা প্রতীয়েত ॥ ৫ ॥

যথা উ এতৎ ( আর যে বলা হইয়াছে ) অনুপন্নার্থাঃ ভবন্তি ইতি [১] ( মন্ত্রের অর্থ অসঙ্গত ) [ তত্র ক্রমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ) আম্নায়বচনাৎ ( বেদোক্তেঃ—বেদের উক্তি বলিয়া ) অহিংসা ( হিংসার অভাব ) প্রতীয়েত ( বুঝাইতে পারে )।

মন্ত্রের দ্বারা কোনও অর্থ প্রকাশ করা অভিপ্রেত হইতে পারে না, ইহার প্রতি অপর যুক্তি এই যে অনেক মন্ত্রের অর্থ অসঙ্গত—অনেক অচেতন বস্তুকে চেতনবৎ সম্বোধন করা হইয়াছে, ইত্যাদি। এই সম্বন্ধে বক্তব্য এই যে, মন্ত্রে যে ওষধি, স্বধিতি, প্রভৃতির সম্বোধন তাহা তত্তৎবস্তুবিশেষের সম্বোধন নহে, কিন্তু তত্তৎবস্তুবিশেষের যে অধিষ্ঠাত্রী দেবতা তাহার সম্বোধন।[২] অথবা এই সমস্ত মন্ত্র স্তুতিপর, এইরূপও কল্পনা করা যাইতে পারে—যথায় ওষধিও ত্রাণ করে, স্বধিতিও হিংসা করে না, সেখানে পুরোহিত ( যিনি ছেদনকর্ত্তা ) যে ত্রাণ করিবেন, হিংসা করিবেন না—সেই সম্বন্ধে আর বক্তব্য কি ?[৩] আর এই যে যূপবৃক্ষটীকে ছেদন করিতে যাইয়া ওষধি এবং স্বধিতিকে সম্বোধন করিয়া বলা হইতেছে, যূপবৃক্ষটীকে রক্ষা কর, যূপবৃক্ষটীর হিংসা করিও না—ইহার অর্থ এই যে বৃক্ষটী এই সমস্ত মন্ত্র উচ্চারণপূর্ব্বক ছিন্ন হইলে সম্যক্‌রূপে ছিন্ন হয়, তন্নিবন্ধন ইহার উৎকর্ষসাধন হয় এবং যজ্ঞকার্য্যে উপযোগিতা বৃদ্ধি পায়। বেদ স্থাবর-জঙ্গমাত্মক জগতের শ্রেয়ঃসম্পাদন করেন, কাহারও হিংসা করিতে পারেন না, কাহারও অমঙ্গলবিধান বেদের পক্ষে সম্ভব নহে ; কাজেই বেদ যখন যূপবৃক্ষের হিংসাবিধান করিতেছেন, তখন ইহা অহিংসা বলিয়া গণ্য করিতে হইবে। মনে করিতে হইবে ঈদৃশ হিংসার পরিণাম ফল শুভ। স্মৃতিশাস্ত্রে উক্ত হইয়াছে, ওষধি, পশু, বৃক্ষ, তির্য্যক্ এবং পক্ষী যজ্ঞার্থ নিধন প্রাপ্ত হইলে উন্নত গতি অর্থাৎ পূর্ব্বজন্ম অপেক্ষা ভাল জন্ম লাভ করে।[৪]

অনুবাদ—আর যে বলা হইয়াছে মন্ত্রের অর্থ অসঙ্গত, সেই সম্বন্ধে বক্তব্য এই যে—বেদের উক্তি বলিয়া অহিংসা বুঝাইতে পারে।

---

১। ১।৩।৪।৮ ২। অভিমানিব্যপদেশঃ ( ব্রঃ সূঃ ২।১।৫ )

৩। অচেতনসম্বোধনানি স্তুতিপরত্বেন যোজনীয়ানি। যস্মিন্ বপনে ওষধিরপি ত্রায়তে তত্র বপনকর্ত্তা ত্রায়ত ইতি কিমু বক্তব্যম্ ( সায়ণ—ঋগ্বেদ উপোদ্ঘাত )।

৪। ওষধ্যঃ পশবো বৃক্ষাস্তির্য্যঞ্চঃ পক্ষিণস্তথা। যজ্ঞার্থং নিধনং প্রাপ্তাঃ প্রাপ্নুবন্ত্যুৎসৃতীঃ পুনঃ ॥
মনু ( ৫।৪০ ), প্রাপ্নুবন্ত্যুচ্ছ্রিতাং গতিম্ ( স্মৃত্যন্তর )।

যথো এতদ্বিপ্রতিষেধার্থা ভবন্তীতি লৌকিকেষ্বপ্যেতদ্ যথাঽসপত্নোঽয়ং ব্রাহ্মণোঽনমিত্রো রাজেতি ॥ ৬ ॥

যথা উ এতৎ ( আর যে বলা হইয়াছে ) বিপ্রতিষেধার্থাঃ ভবন্তি ইতি [১] ( মন্ত্রসমূহ পরস্পর বিরুদ্ধার্থসম্পন্ন ) [ তত্র ক্রমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ) লৌকিকেষু অপি ( লৌকিক ব্যবহারেও ) এতৎ ( এইরূপ হইয়া থাকে ) যথা ( যেমন ) অয়ং ( এই ) ব্রাহ্মণঃ ( ব্রাহ্মণ ) অসপত্নঃ ( শত্রুরহিত ), রাজা ( নৃপতি ) অনমিত্রঃ ( শত্রুরহিত ) ইতি ( ইত্যাদি )।

মন্ত্রের আনর্থক্যে অপর এই যুক্তি প্রদর্শিত হইয়াছে যে মন্ত্রের অর্থ যাহা প্রতীত হয় তাহা পরস্পর-বিরুদ্ধ। এই সম্বন্ধে বক্তব্য এই যে বাস্তবিক মন্ত্রার্থের মধ্যে পরস্পর কোন বিরোধ নাই। দেবতা মহা ঐশ্বর্য্যসম্পন্ন; এই ঐশ্বর্য্যনিবন্ধনই সকলে দেবতার ভজনা করে এবং এই ঐশ্বর্য্যনিবন্ধনই এক হইলেও দেবতা অনেকরূপে আত্মপ্রকাশ করেন, এক দেবতাকেই লোকে নানা আকারে পূজা করে।[২] কাজেই কোনও মন্ত্রে যদি এক রুদ্রের কথা থাকে এবং কোনও মন্ত্রে যদি অসংখ্য রুদ্রের কথা থাকে তাহাদের মধ্যে পরস্পর কোন বিরোধ নাই। ঋগ্বেদে স্পষ্টই উক্ত হইয়াছে 'মঘবা ভিন্ন ভিন্ন রূপ ধারণ করেন'।[৩] যে মন্ত্রে ইন্দ্রকে অশত্রু বলিয়া বর্ণনা করা হইয়াছে এবং যে মন্ত্রে ইন্দ্রকে শতসেনাজয়কারী বলিয়া বর্ণনা করা হইয়াছে, এই উভয় মন্ত্রের মধ্যেও কোন বিরোধ নাই; কারণ, ইন্দ্রকে যে অশত্রু বলিয়া বর্ণনা করা হইয়াছে ইহা বস্তুতঃ অতিশয়োক্তিমূলক। লৌকিক ব্যবহারেও এইরূপ অতিশয়োক্তিমূলক বাক্যের অভাব নাই—যেমন অশত্রু এই ব্রাহ্মণ, অশত্রু এই রাজা; কিন্তু তাহাদের অর্থবত্তা সম্বন্ধে কি কাহারও সন্দেহ হয়? একেবারে শত্রু নাই এইরূপ কি কেহ আছেন—তিনি ব্রাহ্মণই হউন আর রাজাই হউন? যিনি মুনি, বনে থাকিয়া নিজ কর্ম্মসমূহ সম্পন্ন করেন তাঁহারও মিত্র, উদাসীন এবং শত্রু এই তিন পক্ষই আছে।[৪] অশত্রু ব্রাহ্মণ বা অশত্রু রাজা—ইহার অর্থ এই প্রতীত হয় যে, তাহাদের শত্রুর সংখ্যা অতি অল্প, শত্রু যে একেবারে নাই তাহা নহে। অশত্রু ইন্দ্র এইস্থলেই বা এইরূপ অর্থ প্রতীত হইতে বাধা কি?

অনুবাদ—আর যে বলা হইয়াছে মন্ত্রসমূহ পরস্পর বিরুদ্ধার্থসম্পন্ন, সেই সম্বন্ধে বক্তব্য এই যে, লৌকিক ব্যবহারেও এইরূপ হইয়া থাকে; যেমন—এই ব্রাহ্মণ শত্রুরহিত, রাজা শত্রুশূন্য ইত্যাদি।

---

১। ১।৩।৪।৯

২। মাহাভাগ্যাদ্দেবতায়া এক আত্মা বহুধা স্তূয়তে ( নিঃ ৭।৪ )।

৩। রূপংরূপং মঘবা বোভবীতি ( ঋ সং ৩.৫৩।৮ )।

৪। মুনেরপি বনস্থস্য স্বানি কর্ম্মাণি কুর্ব্বতঃ।
উৎপদ্যন্তে ত্রয়ঃ পক্ষা মিত্রোদাসীনশত্রবঃ॥ ( দুর্গাচার্য্যধৃত মহাভারতের শ্লোক )।

যথো এতজ্জানন্তং সংপ্রেষ্যতীতি জানন্তমভিবাদয়তে জানতে
মধুপর্কং প্রাহেতি ॥ ৭ ॥

যথা উ এতৎ ( আর যে বলা হইয়াছে ) জানন্তং সংপ্রেষ্যতি ইতি [১] ( মন্ত্র বিধিজ্ঞব্যক্তিকে পরিজ্ঞাত বিষয়ে প্রেরিত করেন ) [ তত্র ক্রমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ) জানন্তম্ ( যিনি শিষ্যের নাম জানেন এইরূপ গুরুকে ) অভিবাদয়তে ( শিষ্য স্বনাম উচ্চারণপূর্ব্বক অভিবাদন করেন ) জানতে ( যিনি মধুপর্কের সহিত পরিচিত তাঁহার নিকট ) মধুপর্কং প্রাহ ( 'ইহা মধুপর্ক' ইহা বলিয়া দেওয়া হয় ), ইতি ( ইত্যাদি )।

মন্ত্র পরিজ্ঞাত বিষয় খ্যাপন করেন—যিনি যে বিষয়ে অভিজ্ঞ মন্ত্রের দ্বারা তাঁহাকেও সেই বিষয় জানান হয়—কাজেই মন্ত্রের দ্বারা অর্থ প্রকাশ অভিপ্রেত হইতে পারে না, বিরুদ্ধবাদীদিগের এই কথার মধ্যে সারবত্তা নাই। দেখা যায় যাহাদের অর্থবত্তা অবিসংবাদিত লৌকিকব্যবহারে প্রযুক্ত ঈদৃশ বাক্যের দ্বারাও অনেকস্থলে জ্ঞাতবিষয় জ্ঞাপিত করা হয়। অভিবাদনের বিশিষ্ট নিয়ম এই যে অভিবাদনকারী অভিবাদনার্হ ব্যক্তিকে নিজের নাম ও গোত্র ( অথবা কেবল নাম ) উচ্চারণপূর্ব্বক অভিবাদন করিবেন, [২] যেমন—অয়মহং ভোঃ শাণ্ডিল্যঃ প্রিয়ব্রতো গুরুমভিবাদয়ে ( এই আমি শাণ্ডিল্যগোত্রীয় প্রিয়ব্রত গুরুকে অভিবাদন করিতেছি ), অভিবাদয়ে শুভশর্ম্মাস্মি ভোঃ ( আমি শুভশর্ম্মা অভিবাদন করিতেছি )। গুরুর নিকট শিষ্য পরিচিত, গুরু শিষ্যের নাম ও গোত্র জানেন ; তথাপি শিষ্য যে নিজের নাম ও গোত্র উল্লেখ করেন, ইহা কি পরিজ্ঞাত বিষয়েরই খ্যাপন বা কথন নহে ? আর পূজ্য ব্যক্তিকে বা অতিথিকে মধুপর্ক দেওয়ার সময় বলিতে হয়—মধুপর্কো মধুপর্কো মধুপর্কঃ ( আমি মধুপর্ক প্রদান করিতেছি, গ্রহণ করুন )।[৩] পূজ্য ব্যক্তি বা অতিথি যিনি মধুপর্ক কি তাহা জানেন, মধুপর্ক যাঁহার নিকট চিরপরিচিত, তাঁহার নিকটও যে তিনবার মধুপর্কের নাম খ্যাপন করা হয়, ইহাও কি পরিজ্ঞাত বিষয়েরই খ্যাপন বা কথন নহে ?

অনুবাদ—আর যে বলা হইয়াছে মন্ত্র বিধিজ্ঞব্যক্তিকে পরিজ্ঞাত বিষয়ে প্রেরণ করেন সেই সম্বন্ধে বক্তব্য এই যে, যিনি শিষ্যের নাম জানেন এইরূপ গুরুকে শিষ্য স্বনাম উচ্চারণপূর্ব্বক অভিবাদন করেন, যিনি মধুপর্কের সহিত পরিচিত তাঁহার নিকট 'এই মধুপর্ক দিতেছি' ইহা বলিয়া দেওয়া হয়, ইত্যাদি।

---

১। ১।৩।৪।১০

২। অনুমন্ত্রিতো গুরুং গোত্রেণাভিবাদয়তে ( গোঃ গৃঃ সূঃ ২।৩।১৩ ) ; স্বনাম প্রোচ্যা'হমভিবাদয়' ইত্যভিবদেৎ ( গৌতম্ ), অসাবহং ভো ইত্যাত্মনো নামাদিশেৎ ( সাংখ্যায়ন ) ; মনু ২।১২২ দ্রষ্টব্য।

৩। আশ্ব ঃ গৃঃ সূঃ ১.২৪।৭

**যথো এতদদিতিঃ সর্ব্বমিতি লৌকিকেষ্বপ্যেতদ্ যথা সর্ব্বরসা অনুপ্রাপ্তাঃ পানীয়মিতি ॥ ৮ ॥**

যথা উ এতৎ ( আর যে বলা হইয়াছে ) অদিতিঃ সর্ব্বম্ ইতি [১] ( অদিতিই সকল ) [ অত্র ক্রমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ) লৌকিকেষু অপি ( লৌকিক ব্যবহারেও ) এতৎ ( এইরূপ হইয়া থাকে ) যথা ( যেমন ) সর্ব্বরসাঃ ( সর্ব্বপ্রকারের রস ) পানীয়ম্ অনুপ্রাপ্তাঃ ( জলে সমাগত অর্থাৎ জলে বর্ত্তমান আছে ), ইতি ( ইত্যাদি )।

অনেক মন্ত্রের অর্থ যাহা প্রতীত হয় তাহা অসংলগ্ন যেমন—অদিতিই সকল ; কাজেই মন্ত্রের দ্বারা কোনও অর্থপ্রকাশ অভিপ্রেত নহে, বিরুদ্ধবাদীদিগের এই কথারও কোন মূল্য নাই। 'অদিতিই সকল ' এইরূপ যে বলা হয় তাহা গৌণভাবে, অদিতির প্রতি ভক্তিবশতঃ ; যেমন কোনও বিশিষ্ট উপকারীকে সম্বোধন করিয়া কৃতজ্ঞতাবশে বলা হয় 'তুমিই পিতা, তুমিই মাতা'।[২] লৌকিক ব্যবহারে ঈদৃশ প্রয়োগের অভাব নাই। জলে বাস্তবিক সমস্ত প্রকারের রস বর্ত্তমান থাকে না, কিন্তু জল হইতে সমস্ত রসের উৎপত্তি হয় বলিয়া গৌণভাবে বলা হয় 'জলে সর্ব্বপ্রকারের রস বর্ত্তমান আছে'।[৩]

অনুবাদ—আর যে বলা হইয়াছে 'অদিতিই সকল,' সেই সম্বন্ধে বক্তব্য এই যে লৌকিক ব্যবহারেও এইরূপ হইয়া থাকে, যেমন—সর্ব্বপ্রকারের রস জলে সমাগত, ইত্যাদি।

**যথো এতদবিস্পষ্টার্থা ভবন্তীতি নৈষ স্থাণোরপরাধো যদেনমন্ধো ন পশ্যতি পুরুষাপরাধঃ স ভবতি ॥ ৯ ॥**

যথা উ এতৎ ( আর যে বলা হইয়াছে ) অবিস্পষ্টার্থা ভবন্তি ইতি [৪] ( মন্ত্রস্থ শব্দ অবিস্পষ্টার্থ অর্থাৎ মন্ত্রে কোন কোন শব্দের অর্থ সুস্পষ্ট নহে ) [ তত্র ক্রমঃ ] ( সেই সম্বন্ধে বক্তব্য এই যে ) এষঃ ( ইহা ) স্থাণোঃ ( স্থাণুর ) অপরাধঃ ( অপরাধ ) ন ( নহে ) যৎ ( যে ) এনম্ ( ইহাকে ) অন্ধঃ ( অন্ধব্যক্তি ) ন পশ্যতি ( দেখিতে পায় না ) সঃ ( ইহা ) পুরুষাপরাধঃ ( মানুষের অপরাধ ) ভবতি ( হয় )।

মন্ত্রের অর্থ নাই এই সম্বন্ধে আর এক যুক্তি এই যে মন্ত্রের মধ্যে অনেক শব্দ আছে যাহাদের অর্থ স্পষ্টভাবে বুঝা যায় না। এই সম্বন্ধে বক্তব্য এই যে, অন্ধ যে স্থাণু ( খুঁটি ) দেখিতে পায় না তাহার জন্য দায়ী কে ? স্থাণু, না অন্ধের অন্ধত্ব ? মন্ত্রস্থ শব্দের অর্থ নাই

---

১। ১।৩।৪।১১

২। গুণবাদস্তু সঃ ( জৈঃ সূঃ ১।২।১০ ) ; যত্র মুখ্যাসম্ভব তত্র গৌণ্যাশ্রীয়তে, স এব ভক্তিবাদঃ স্যাৎ ( দ্রঃ )।

৩। ততো হি তেষাং প্রভব ইত্যনয়া গুণবৃত্ত্যৈবমুচ্যতে ( দ্রঃ )।

৪। ১।৩।৪।১২

তাহা নহে, অর্থ ঠিকই আছে;[১] অর্থের যে উপলব্ধি হয় না অথবা অর্থ যে অবিস্পষ্ট তাহার হেতুজ্ঞানের অল্পতা বা অভাব। ব্যাকরণ নিরুক্ত কোষাদি শাস্ত্রে অভিজ্ঞতা থাকিলে সমস্ত শব্দেরই অর্থ পরিস্ফুট হইবে।

অনুবাদ—আর যে বলা হইয়াছে মন্ত্রে কোন কোন শব্দের অর্থ সুস্পষ্ট নহে, সেই সম্বন্ধে বক্তব্য এই যে—অন্ধ যে খুঁটিকে দেখিতে পায় না, ইহা স্থাণুর (খুঁটির) অপরাধ নহে, ইহা অন্ধ ব্যক্তির অপরাধ।

যথা জানপদীষু বিদ্যাতঃ পুরুষবিশেষো ভবতি ॥ ১০ ॥

যথা (যেমন) জানপদীষু (লৌকিক ক্রিয়াকলাপসমূহে) বিদ্যাতঃ (অভিজ্ঞতাবশতঃ) পুরুষবিশেষঃ (বিশিষ্ট মানুষ) ভবতি (হয়)।

জনপদসম্বন্ধীয় কার্য্যে অর্থাৎ চিত্রকর্ম্মাদি শিল্পকার্য্যে এবং অন্যান্য লৌকিক ক্রিয়াকলাপে যাঁহার অভিজ্ঞতা আছে তিনিই যেরূপ সমাজে বৈশিষ্ট্যলাভ করেন, সেইরূপ যিনি নিরুক্ত ব্যাকরণাদি শাস্ত্রে ব্যুৎপত্তিসম্পন্ন মন্ত্রার্থবোধে তাঁহারই বৈশিষ্ট্য দেখা যায়। নিরুক্তাদি শাস্ত্রে ব্যুৎপত্তির তারতম্যানুসারে মন্ত্রার্থ বুঝিবার সামর্থ্যের তারতম্য হইয়া থাকে; নিরুক্তাদি শাস্ত্রে যাঁহার সম্যক্ ব্যুৎপত্তি আছে তাঁহার নিকট মন্ত্রার্থ সুস্পষ্ট প্রতিভাত হয়, যাঁহার তাদৃশ ব্যুৎপত্তি নাই তাঁহার নিকট মন্ত্রার্থ অবিস্পষ্টই থাকিয়া যায়।

অনুবাদ—লৌকিকক্রিয়াকলাপসমূহে অভিজ্ঞতাবশতঃ যেরূপ মানুষের বৈশিষ্ট্য হইয়া থাকে, নিরুক্তাদি শাস্ত্রে অভিজ্ঞতাবশতঃ সেইরূপ মন্ত্রার্থবোধে বৈশিষ্ট্য হয়।

পারোবর্য্যবিৎসু তু খলু বেদিতৃষু ভূয়োবিদ্যঃ প্রশস্যো ভবতি ॥ ১১ ॥

তু (আর) পারোবর্য্যবিৎসু (আচার্য্যপরম্পরাক্রমে যাঁহারা জ্ঞানলাভ করিয়াছেন ঈদৃশ) বেদিতৃষু (বিজ্ঞানসম্পন্ন ব্রাহ্মণগণের মধ্যে) ভূয়োবিদ্যঃ খলু (অধিকবিদ্যাসম্পন্ন ব্যক্তিই) প্রশস্যঃ (প্রশংসনীয়) ভবতি (হন)।

যাঁহারা আচার্য্যপরম্পরাক্রমে নিরুক্তাদি শাস্ত্রে জ্ঞান অর্জ্জন করিয়াছেন,[২] ঈদৃশ অভিজ্ঞ পণ্ডিত ব্রাহ্মণগণের মধ্যে আবার যিনি অধিকবিদ্যাসম্পন্ন, তিনিই সকলের প্রশংসাভাজন হন। তাঁহার নিকট কোন মন্ত্রের অর্থই অবিস্পষ্ট থাকে না। মন্ত্রের অর্থ যে আমাদের নিকট

১। সতঃ পরমবিজ্ঞানম্ (বৈঃ সূ ১।২।৪৯)।

২। পারোবর্য্যেণ বিজানন্তি আচার্য্যপরম্পরয়া তে পারোবর্য্যবিদঃ (দুঃ), পারোবর্য্যম্ আগমপরম্পরা, তয়া যে বিদন্তি (স্কঃ স্বাঃ)। পরোবর শব্দে বুঝায় 'প্রাচীন এবং অর্ব্বাচীন আচার্য্যগণ'; 'পরাশ্চ অবরাশ্চ' এই দ্বন্দ্বসমাসে শব্দটী নিপাতনে সিদ্ধ। ভট্টোজিদীক্ষিতের মতে 'পারোবর্য্য' শব্দ অপাণিনীয় (সিঃ কৌ ৫।২।১০)।

পরিস্ফুট হয় না, তাহার কারণ মন্ত্রের দোষ বা মন্ত্রের অর্থহীনতা নহে, তাহার কারণ আমাদের নিরুক্তাদি শাস্ত্রে জ্ঞানের অভাব। সকল মন্ত্রেরই অর্থ আছে, অর্থ বোধগম্য করিতে হইলে নিরুক্তাদি শাস্ত্রে বিশিষ্ট জ্ঞানের অধিকারী হইতে হইবে।

অনুবাদ—আর, আচার্য্য পরম্পরাক্রমে যাঁহারা জ্ঞানলাভ করিয়াছেন, ঈদৃশ বিজ্ঞানসম্পন্ন ব্রাহ্মণগণের মধ্যে অধিকবিদ্যাসম্পন্ন ব্যক্তিই প্রশংসনীয় হন।

॥ পঞ্চম পরিচ্ছেদ সমাপ্ত ॥

## ষষ্ঠ পরিচ্ছেদ

অথাপীদমন্তরেণ পদবিভাগো ন বিদ্যতে॥ ১ ॥

অথাপি (আর) ইদম্ অন্তরেণ (এই নিরুক্তশাস্ত্র ব্যতিরেকে) পদবিভাগঃ (পদের বিভাগ) ন বিদ্যতে (হয় না)।

নিরুক্তশাস্ত্রের প্রথম প্রয়োজন—কোন্ নাম কোন্ আখ্যাত হইতে উৎপন্ন তাহা প্রদর্শন করা, দ্বিতীয় প্রয়োজন—মন্ত্রের অর্থবোধে সাহায্য করা, ইহা বলা হইয়াছে (১।৩।৪।১)। এই দুই প্রয়োজন ব্যতিরিক্ত নিরুক্তশাস্ত্রের আরও এক প্রয়োজন আছে। তাহা হইতেছে—মন্ত্রস্থ পদসমূহের বিভাগজ্ঞানে অর্থাৎ মন্ত্রে পদপাঠ কিরূপে করিতে হইবে,[১] পদপাঠে মন্ত্রস্থ পদসমূহ কীদৃশ আকার ধারণ করিবে তদ্বিষয়ক জ্ঞানে সাহায্য করা। অর্থবোধ না থাকিলে এই পদটী এই স্থলে সাবগ্রহ, এই স্থলে নিরবগ্রহ,[২] এই পদটী এই স্থলে পঞ্চম্যন্ত বা ষষ্ঠ্যন্ত, এই স্থলে চতুর্থ্যন্ত, ইত্যাদি নির্ণয় করিতে পারা যায় না; কাজেই পদপাঠে পদের স্বরূপজ্ঞানে ব্যাঘাত জন্মে। নিরুক্তশাস্ত্র ব্যতিরেকে অর্থবোধ হয় না ইহা বলা হইয়াছে। দাঁড়াইল এই যে, নিরুক্তশাস্ত্রের উপর নির্ভর করে অর্থজ্ঞান, অর্থজ্ঞানের উপর নির্ভর করে পদবিভাগ-জ্ঞান (কোন্ পদ কি ভাবে পাঠ করিতে হইবে তদ্বিষয়ে জ্ঞান)। কাজেই বলিতে হয়, নিরুক্তশাস্ত্রই পদবিভাগজ্ঞানের প্রতি কারণ।[৩]

অনুবাদ—আর ইহা অর্থাৎ নিরুক্তশাস্ত্র ব্যতিরেকে পদবিভাগ সম্ভব হয় না।

> অবসায় পদ্বতে রুদ্র মৃলেতি পদ্বদবসং গাবঃ পথ্যাদনমবতের্গত্যর্থস্থাসো নামকরণস্তস্মান্নাবগৃহ্ণন্তি, অবসায়াশ্বানিতি স্যতিরুপস্যষ্টোবিমোচনে তস্মাদবগৃহ্ণন্তি॥ ২ ॥

রুদ্র (হে রুদ্র) পদ্বতে (চরণবিশিষ্ট) অবসায় (বিচরণশীলদিগকে অর্থাৎ গাভীগণকে) মৃল (সুখে রাখ), ইতি (এই মন্ত্রে) পদ্বৎ অবসম্ (পাদযুক্ত বিচরণশীল)—গাবঃ

---

১। পদবিভাগঃ এবং পদানি বক্তব্যানীত্যেতৎপদবিভাগপরিজ্ঞানম্ (দুঃ)।

২। দ্বয়োঃ পদয়োর্বহূনাং বা যদবিচ্ছেদেনোচ্চারণং স সমাসঃ, তয়োরেবার্থপ্রবিভাগপ্রদর্শনার্থম্ অবচ্ছেদেন গ্রহণমবগ্রহঃ (দুঃ)—দুই বা বহুপদের একীভাবে অর্থাৎ অবিভক্তরূপে উচ্চারণ সমাস, আর দুই বা বহুপদের অর্থভেদ প্রদর্শন করিবার নিমিত্ত বিভাগপুরঃসর উচ্চারণ অবগ্রহ।

৩। অর্থবশেন হি পদান্যবতিষ্ঠন্তে ন চেদমন্তরেণার্থপরিজ্ঞানমস্তি তস্মাদত এব পদবিভাগপ্রসিদ্ধিরিতি (দুঃ), পদবিভাগেনাত্র জ্ঞানং লক্ষ্যতে, ইদং নিরবগ্রহমিদং সাবগ্রহমিতি তুল্যায়াং সংহিতায়ামিদং পঞ্চম্যন্তমিদং ষষ্ঠ্যন্তমিদং চতুর্থ্যন্তমিত্যাদিভির্যঃ পদবিভাগস্তস্য জ্ঞানং ন বিদ্যতে তস্যার্থজ্ঞানাধীনত্বাৎ (স্কঃ স্বাঃ)।

(গাভীসকল); [অবসং]—পথ্যদনম্ (পথের অন্নস্বরূপ); [অবসম্ ইতি] ('অবস' এই শব্দটী) গত্যর্থস্য (গমনার্থক) অবতেঃ ('অব' ধাতু হইতে নিষ্পন্ন) অসঃ (অস) নামকরণঃ (প্রত্যয়), তস্মাৎ (সেইজন্য) ন অবগৃহ্ণন্তি (পদকারগণ এই শব্দটীকে অবগ্রহযুক্ত করেন না); অশ্বান্ (অশ্বগণকে) অবসায় (বিমুক্ত করিয়া) ইতি (এই মন্ত্রে) স্যতিঃ ('সো' ধাতু) উপসৃষ্টঃ (উপসর্গযুক্ত হইয়া) বিমোচনে (বিমুক্ত করা অর্থে প্রযুক্ত হইয়াছে) তস্মাৎ (সেইজন্য) অবগৃহ্ণন্তি (পদকারগণ ইহাকে অবগ্রহযুক্ত করেন)।

'অবসায় পদ্বতে রুদ্র মৃল' ইহা একটী মন্ত্রের (ঋগ্বেদ ১০।১৬৯।১) অংশ। পদ্বৎ (পাদযুক্ত) অবসম্ (বিচরণশীল)—গাবঃ (গাভীসকল); জাতি বুঝাইতে 'অবস' শব্দে একবচন প্রযুক্ত হইয়াছে। 'অবস' বা 'গো' শব্দের পর্য্যায় 'পথ্যদন' (পথের অন্ন)। পথে গাভীর দুগ্ধ পান করা হয়, দুগ্ধ হইতে প্রস্তুত দ্রব্য আহার করা হয়; গাভী পথের অন্ন বা খাদ্যদ্রব্য প্রদান করে, এই নিমিত্ত গাভী পথের অন্নস্বরূপ।[১] 'মৃল'—সুখং দেহি (সুখ প্রদান কর, স্বচ্ছন্দে রাখ)। 'অবস' শব্দটী গত্যর্থক অব ধাতুর উত্তর 'অস' নামকরণ (প্রত্যয়)[২] করিয়া নিষ্পন্ন হইয়াছে; ইহা একপদ, দুই পদের সমবায় নহে, কাজেই পদকারগণ পদপাঠে ইহাকে অবগ্রহযুক্ত করেন নাই; কারণ, দুই পদের ভেদ বা পৃথক্ অস্তিত্ব প্রকট করিতেই অবগ্রহের প্রয়োজন হয়। যাহার অর্থজ্ঞান তাদৃশ তীক্ষ্ণ নহে, সে মনে করিতে পারে 'অবসায়' এই পদটী অব+সো+ল্যপ্ করিয়া নিষ্পন্ন হইয়াছে। 'পদ্বতে' এই চতুর্থ্যন্ত পদের সামানিকরণ্যে 'অবসায়' পদটী প্রযুক্ত হইয়াছে, কোনও কর্ম্মপদের উল্লেখ নাই, অব+সো ধাতুর যাহা অর্থ তাহা এখানে সম্ভব নহে, ইত্যাদি জ্ঞান তাহার না থাকায় ইহাকে 'অব+সায়' এই দুই পদের সমবায় মনে করতঃ অবগ্রহযুক্ত করিয়া উচ্চারণ করা তাহার পক্ষে স্বাভাবিক। 'অবসায়াশ্বান্' ইহা ঋগ্বেদের ১।১০৪।১ মন্ত্রের অংশ। এখানে 'অবসায়' পদটী চতুর্থ্যন্তরূপে গ্রহণ করিলে অর্থসঙ্গতি হইবে না। অশ্বান্ একটী কর্ম্মপদ, কাজেই অবসায় পদটীকে ক্রিয়াপদরূপে গণ্য করিতে হইবে। অনুধাবন করিলেই বোধগম্য হইবে যে, ইহা অব উপসর্গযুক্ত সো ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে। অবপূর্ব্বক সো ধাতুর অর্থ এখানে 'বিমুক্ত করা'। অবসায়াশ্বান্=অশ্বগণকে বিমুক্ত করিয়া। এখানে 'অবসায়' পদটী 'অব' এবং 'সায়' এই দুই পদের সমবায়ে গঠিত। এই দুই পদের গতিসমাস হইয়াছে। ইহাদের যে বিভিন্নতা বা পৃথক্ অস্তিত্ব তাহা পদকারগণ প্রকট করিয়াছেন 'অব-সায়' এই সমস্ত পদটীকে অবগ্রহযুক্ত করিয়া অর্থাৎ 'অব' এবং 'সায়' ইহাদের বিভক্ত উচ্চারণ প্রদর্শন করিয়া। যাহার অর্থজ্ঞানে পারিপাট্য নাই, সে কি এই পদটীর স্বরূপ নির্দ্ধারণ করিয়া ইহাকে অবগ্রহযুক্ত করিয়া পাঠ করিতে পারে? তাহার পক্ষে সাবগ্রহ পদকে নিরবগ্রহ করিয়া পাঠ করা এবং

১। গাবশ্চ পথ্যদনং তৎসম্ভবস্য পয়আদেঃ পথ্যত্তমানত্বাৎ (স্কঃ স্বাঃ)।
২। নাম ক্রিয়তে যেন শব্দস্য স নামকরণঃ প্রত্যয় উচ্যতে (স্কঃ স্বাঃ)।

নিরবগ্রহ পদকে সাবগ্রহ করিয়া পাঠ করাই সম্পূর্ণ সম্ভব। এই অর্থজ্ঞানের পারিপাট্যলাভ হয় নিরুক্তশাস্ত্র হইতে।

অনুবাদ—অবসায় পদ্বতে রুদ্র মৃল ( হে রুদ্র, চরণবিশিষ্ট বিচরণশীলদিগকে অর্থাৎ গাভীগণকে সুখে রাখ ) এই মন্ত্রে—পদ্বৎ অবসম্=গাবঃ ( গাভীসকল ), 'অবস' ( গো ) ইহার পর্যায়বচন 'পথ্যদন' ( পথের অন্ন )। গমনার্থক অব ধাতু হইতে 'অবস' শব্দ নিষ্পন্ন, প্রত্যয় 'অস'; সেইজন্য পদকারগণ ইহাকে অবগ্রহযুক্ত করেন না। অবসায়াশ্বান্ ( অশ্বগণকে বিমুক্ত করিয়া ) এই মন্ত্রে উপসর্গযুক্ত 'সো' ধাতু বিমোচনার্থে প্রযুক্ত হইয়াছে, সেইজন্য পদকারগণ 'অব-সায়' এই পদটীকে অবগ্রহযুক্ত করেন।

দূতো নির্ঋত্যা ইদমাজগামেতি পঞ্চম্যর্থপ্রেক্ষা বা ষষ্ঠ্যর্থপ্রেক্ষা
বাঃকারান্তং পরো নির্ঋত্যা আচক্ষ্বেতি চতুর্থ্যর্থপ্রেক্ষৈকারান্তম্ ॥ ৩ ॥

নির্ঋত্যাঃ ( মৃত্যুদেবতার নিকট হইতে অথবা মৃত্যুদেবতার ) দূতঃ ( দূত ) ইদম্ ( এই স্থানে ) আজগাম ( আগমন করিয়াছেন ) ইতি ( এই মন্ত্রের 'নির্ঋত্যা' এই স্থলে ) পঞ্চম্যর্থ-প্রেক্ষা বা ( পঞ্চমী বিভক্তির অর্থ দৃষ্ট হইতেছে ) ষষ্ঠ্যর্থপ্রেক্ষা বা ( অথবা ষষ্ঠী বিভক্তিরঅর্থ দৃষ্ট হইতেছে ) আঃকারান্তম্ ( কাজেই এই পদটী আঃকারান্ত অর্থাৎ পদটী 'নির্ঋত্যাঃ' ); পরঃ ( পরাগত হইয়া অর্থাৎ ফিরিয়া গিয়া )[১] নির্ঋত্যৈ ( মৃত্যুদেবতাকে ) আচক্ষ্ব ( বল ) ইতি ( এই মন্ত্রের 'নির্ঋত্যা' এই স্থলে ) চতুর্থ্যর্থপ্রেক্ষা ( চতুর্থী বিভক্তির অর্থ দৃষ্ট হইতেছে ) ঐকারান্তম্ ( কাজেই পদটী ঐকারান্ত অর্থাৎ পদটী 'নির্ঋত্যৈ' )।

'দূতঃ নির্ঋত্যা ইদমাজগাম' ( ঋগ্বেদ ১০।১৬৫।১ ) এবং 'পরো নির্ঋত্যা আচক্ষ্ব' ( ঋগ্বেদ ১০।১৬৪।১ ), এই উভয় স্থলেই 'নির্ঋতি' শব্দের প্রয়োগ রহিয়াছে। প্রথম মন্ত্রে এই শব্দটী হয় পঞ্চম্যন্ত, আর না হয় ষষ্ঠ্যন্ত, কারণ পঞ্চমী বা ষষ্ঠী বিভক্তির অর্থ ব্যতিরেকে অন্য কোন বিভক্তির অর্থ এখানে সঙ্গত হয় না; কাজেই পদটী হইবে বিসর্গান্ত অর্থাৎ 'নির্ঋত্যাঃ, সন্ধিতে বিসর্গের লোপ হইয়াছে। দ্বিতীয় মন্ত্রে 'নির্ঋতি' শব্দ নিশ্চয়ই চতুর্থ্যন্ত, কারণ চতুর্থী বিভক্তির অর্থ ব্যতিরেকে অন্য কোন বিভক্তির অর্থ এখানে সঙ্গত হয় না; কাজেই পদটী হইবে ঐকারান্ত অর্থাৎ 'নির্ঋত্যৈ', সন্ধিতে ঐকার স্থানে আকার হইয়াছে। দুই মন্ত্রেই 'নির্ঋত্যা' এই অংশ সমান থাকিলেও পদপাঠে একস্থলে হইবে 'নির্ঋত্যাঃ' আর এক স্থলে হইবে 'নির্ঋত্যৈ'। এই যে পদবিভাগে বৈলক্ষণ্য অর্থাৎ পদপাঠে একই অংশের ভিন্ন ভিন্ন রূপপ্রাপ্তি, ইহা অর্থভেদজনিত অর্থাৎ কোন্ স্থলে কোন্ বিভক্তির অর্থ উপপন্ন হইবে তদ্বিষয়ক জ্ঞানের উপর নির্ভর করে। পদবিভাগজ্ঞান অর্থজ্ঞান ব্যতীত হয় না,

---

১। পরঃ পরাগত্য ( দুঃ )।

অর্থজ্ঞান আবার নিরুক্তশাস্ত্র ব্যতিরেকে সম্ভব নহে। কাজেই নিরুক্তশাস্ত্রই পদবিভাগজ্ঞানের প্রতি কারণ।

অনুবাদ—দূতো নির্ঋত্যা ইদমাজগাম ( মৃত্যুদেবতার নিকট হইতে অথবা মৃত্যুদেবতার দূত এইস্থানে আগমন করিয়াছেন ) এই মন্ত্রের 'নিঋত্যা' এই স্থলে হয় পঞ্চমী বিভক্তির অর্থ দেখা যায়, আর না হয় ষষ্ঠী বিভক্তির অর্থ দেখা যায়, কাজেই পদটী আঃকারান্ত অর্থাৎ 'নির্ঋত্যাঃ'; পরঃ নির্ঋত্যা আচক্ষ ( ফিরিয়া গিয়া মৃত্যুকে বল ) এই মন্ত্রের 'নির্ঋত্যা' এই স্থলে চতুর্থী বিভক্তির অর্থ দৃষ্ট হয়, কাজেই পদটী ঐকারান্ত অর্থাৎ নির্ঋত্যৈ।

পরঃ সন্নিকর্ষঃ সংহিতা,[১] পদপ্রকৃতিঃ সংহিতা,[২] পদপ্রকৃতীনি সর্ব্বচরণানাং পার্ষদানি ॥ ৪ ॥

পরঃ ( সাতিশয় ) সন্নিকর্ষঃ ( সংশ্লেষ ) সংহিতা ( সংহিতা ), সংহিতা ( সংহিতা ) পদপ্রকৃতিঃ ( পদপ্রকৃতি—পদ হইয়াছে প্রকৃতি যাহার ), সর্ব্বচরণানাং ( সমস্ত শাখার ) পার্ষদানি ( প্রাতিশাখ্যসমূহ ) পদপ্রকৃতীনি ( পদকেই প্রকৃতিরূপে আশ্রয় করিয়াছে )।

এখন পদবিভাগপ্রসঙ্গে সংহিতার ( সন্ধির ) লক্ষণাদি বলিতেছেন। সংহিতা বলিতে বুঝায় পরম সন্নিকর্ষ বা সংশ্লেষ। এই সন্নিকর্ষ বা সংশ্লেষ হইবে দুই পদের স্বর অথবা স্বরাধিরূঢ় ব্যঞ্জনের মধ্যে।[৩] সংহিতার প্রকৃতি অর্থাৎ মূল বা ভিত্তি ( basis ) পদ। সমস্ত শাখার প্রাতিশাখ্যেরই সিদ্ধান্ত এই যে, পদই সংহিতার প্রকৃতি। সকল প্রাতিশাখ্যেই সংহিতা বর্ণনাপ্রসঙ্গে পদ প্রকৃতিরূপে স্বীকৃত হইয়াছে।[৪] সংহিতা দ্বারা যুক্ত হয় পদ, সংহিতাবদ্ধ পদসমূহের বিভাগই পদবিভাগ।

অনুবাদ—সাতিশয় সন্নিকর্ষ ( সংশ্লেষ ) সংহিতা, সংহিতার প্রকৃতি পদ, সর্ব্বশাখার প্রাতিশাখ্যই পদকে প্রকৃতিরূপে আশ্রয় করিয়াছে।

অথাপি যাজ্ঞে দৈবতেন বহবঃ প্রদেশা ভবন্তি ॥ ৫ ॥

অথাপি ( আর ) যাজ্ঞে ( যজ্ঞকর্ম্মে ) দৈবতেন ( দেবতাজ্ঞাপক শব্দের দ্বারা উপলক্ষিত ) বহবঃ ( অনেক ) প্রদেশাঃ ( বিধিবচন ) ভবন্তি ( আছে )।

নিরুক্তশাস্ত্রের অপর প্রয়োজনও আছে; তাহা হইতেছে কোন্ দেবতা কোন্ মন্ত্রের দ্বারা স্তুত্য, কোন্ মন্ত্রের কোন্ দেবতা—তাহা নির্ণয় করা। যজ্ঞকার্য্যে অনেক বিধিতে

---

১। পাণিনি ১।৪।১০৯

২। ঋক্ প্রাতি ২।১

৩। সন্নিকর্ষঃ সংশ্লেষঃ স্বরাণাং স্বরাধিরূঢ়ানাং ব্যঞ্জনানাম্ ...... ( দুঃ )

৪। পার্ষদানি স্বস্থাং স্বস্থাং পর্ষদি ভবানি পার্ষদানি প্রাতিশাখ্যান্যুচ্যন্তে। প্রাতিশাখ্যকারৈরপি পদপ্রকৃতিত্বং সংহিতায়া আশ্রিতমেবেত্যর্থঃ। তেঽপি হি পদানি প্রকৃতিত্বেনোপাদায় সংহিতামন্বাচক্ষতে ( স্কঃ বাঃ )।

দেবতাজ্ঞাপক অর্থাৎ দেবতার অভিধানে সমর্থ শব্দ আছে। যেমন—আগ্নেয্যাগ্নীধ্রমুপতিষ্ঠতে ঐন্দ্র্যা সদো বৈষ্ণব্যা হবির্ধানম্, ইত্যাদি মন্ত্র।[১] যদি বলা যায় আগ্নেয়ী ( অগ্নি দেবতা যাহার ) ঋকের দ্বারা আগ্নীধ্রের, ঐন্দ্রী ( ইন্দ্র দেবতা যাহার ) ঋকের দ্বারা সদঃশালার, বৈষ্ণবী ( বিষ্ণু দেবতা যাহার ) ঋকের দ্বারা হবির্ধানের[২] উপস্থান ( উপাসনা ) করিবে, তাহা হইলে নির্ণয় করিতে হইবে কোন্ কোন্ মন্ত্রের দেবতা অগ্নি, ইন্দ্র এবং বিষ্ণু। ঈদৃশ নির্ণয় নিরুক্ত-শাস্ত্র করিয়া থাকে, নিরুক্তশাস্ত্র ব্যতিরেকে ইহা সম্ভব হয় না—এইস্থানেই নিরুক্তশাস্ত্রের অপর প্রয়োজনীয়তা। দৈবতেন=দৈবতেন লিঙ্গেন ( দেবতাজ্ঞাপক শব্দের দ্বারা উপলক্ষিত, উপলক্ষণে তৃতীয়া ); প্রদেশ=বচন, যাহা দ্বারা বিধি প্রদিষ্ট বা কথিত হয়। আগ্নেয্যাগ্নীধ্রম্—এই প্রদেশ অর্থাৎ বিধিবচনটী দৈবতলিঙ্গসম্পন্ন; কারণ—অগ্নি, ইন্দ্র ও বিষ্ণু এই তিন দেবতার জ্ঞাপক শব্দ ইহাতে রহিয়াছে। আগ্নেয়ী=অগ্নিদেবতাক ঋক্, ঐন্দ্রী=ইন্দ্রদেবতাক ঋক্, বৈষ্ণবী=বিষ্ণুদেবতাক ঋক্।

অনুবাদ—আর যজ্ঞকার্য্যে দেবতাজ্ঞাপক শব্দবিশিষ্ট বহু বিধিবচন আছে।

তদেতেনোপেক্ষিতব্যম্ ॥ ৬ ॥

তৎ ( কোনও দেবতাবিশেষ কোন্ মন্ত্রের দ্বারা স্তুত্য তাহা ) এতেন ( নিরুক্তশাস্ত্রের সাহায্যে ) উপেক্ষিতব্যম্ ( বিচারপূর্ব্বক আলোচনা করিতে হইবে )।

আগ্নেয়ী ঋকের দ্বারা যজ্ঞের কোনও কর্ম্মবিশেষ করিতে হইলে নির্ণয় করিতে হইবে—অগ্নি কোন্ ঋকের দেবতা। এই নির্ণয় নিরুক্তশাস্ত্র ব্যতিরেকে সম্ভব নহে।

অনুবাদ—কোনও দেবতাবিশেষ কোন্ মন্ত্রের দ্বারা স্তুত্য তাহা এই নিরুক্তশাস্ত্রের সাহায্যে পরীক্ষা অর্থাৎ বিচারপূর্ব্বক আলোচনা করিতে হইবে।

তে চেদ্ব্রূয়ুর্লিঙ্গজ্ঞা অত্র স্ম ইতি ॥ ৭ ॥

তে ( যাজ্ঞিকগণ ) চেৎ ইতি ব্রূয়ুঃ ( যদি ইহা বলেন ) অত্র ( এই বিষয়ে অর্থাৎ কোন্ দেবতা কোন্ মন্ত্রের দ্বারা স্তুত্য তন্নির্ণয়ে ) [ বয়ং ] ( আমরা ) লিঙ্গজ্ঞাঃ ( লিঙ্গ অর্থাৎ জ্ঞাপক শব্দের দ্বারা বিজ্ঞাতা ) স্মঃ ( হইব )।

যাজ্ঞিকগণ বলিতে পারেন—কোন্ মন্ত্রের দ্বারা কোন্ দেবতা স্তুত্য ইহা নির্ণয় করিবার জন্য নিরুক্তশাস্ত্রের প্রয়োজন হয় না, কারণ মন্ত্রের মধ্যেই অনেক শব্দ আছে যাহা দ্বারা জানা যাইবে অমুক দেবতা এই মন্ত্রবিশেষের দ্বারা স্তুত্য। অগ্নিমীড়ে পুরোহিতম্—এই মন্ত্রের মধ্যস্থ 'অগ্নিম্ ঈড়ে' ( অগ্নিকে স্তুতি করিতেছি ) ইত্যাদি পদ হইতেই বুঝা যায় অগ্নি দেবতা এই মন্ত্রের দ্বারা স্তুত্য; ইহা নির্ণয় করিবার জন্য আবার নিরুক্তশাস্ত্রের প্রয়োজন কি?

---

১। উপতিষ্ঠতে ব্যুচ্ছন্ত্যামৈন্দ্র্যা সদ আগ্নেয্যাগ্নীধ্রং বৈষ্ণব্যা হবির্ধানম্ ... ( মান, শ্রৌ, সূ ৩।২।১৯ )

২। আগ্নীধ্র ( আগ্নিধ্রীয় ) সদঃ এবং হবির্ধান—ইহারা যজ্ঞভূমিতে নির্ম্মিত মণ্ডপবিশেষ।

21—1845B.

নিরুক্তশাস্ত্রের প্রয়োজনীয়তা সম্বন্ধে ঈদৃশ আপত্তির উত্তর পরে বলা হইতেছে। লিঙ্গজ্ঞাঃ = লিঙ্গতো বিজ্ঞাতারঃ ( লিঙ্গ অর্থাৎ দেবতাভিধায়ক শব্দের দ্বারা বিজ্ঞানসম্পন্ন )।

অনুবাদ—যাজ্ঞিকগণ যদি ইহা বলেন—আমরা লিঙ্গ অর্থাৎ জ্ঞাপক ( দেবতাভিধায়ক ) শব্দ হইতে বিজ্ঞানসম্পন্ন হইব অর্থাৎ অমুক দেবতা এই মন্ত্রবিশেষের দ্বারা স্তুত্য, তাহা জানিব।[১]

ইন্দ্রং ন ত্বা শবসা দেবতা বায়ুং পৃণন্তীতি বায়ুলিঙ্গং
চেন্দ্রলিঙ্গং চাগ্নেয়ে মন্ত্রে ॥ ৮ ॥

শবসা ( বলে ) ইন্দ্রং ন ( ইন্দ্রের সদৃশ ) বায়ুং [ ন ] ( বায়ুর সদৃশ ) ত্বা ( তোমাকে ) দেবতাঃ ( সমস্ত দেবতারা ) পৃণন্তি ( অর্চ্চনা করেন বা প্রীত করেন )[২] ইতি ( এই ) আগ্নেয়ে ( অগ্নিদেবতাক ) মন্ত্রে ( মন্ত্রে ) বায়ুলিঙ্গং ( বায়ুর অভিধায়ক শব্দ ) চ ( এবং ) ইন্দ্রলিঙ্গং চ ( ইন্দ্রের অভিধায়ক শব্দ ) [ স্তঃ ] ( রহিয়াছে )।

লিঙ্গ বা জ্ঞাপক শব্দ হইতে এই দেবতাবিশেষই এই মন্ত্রের দ্বারা স্তুত্য ইহা নির্ণয় করা যায় না। ইন্দ্রং ন ত্বা শবসা[৩]—এই মন্ত্রে ইন্দ্র ও বায়ু এই দেবতাদ্বয়ের অভিধায়ক শব্দ রহিয়াছে, কিন্তু তাহা বলিয়া ইহারা এই মন্ত্রের দেবতা নহেন। নিরুক্তশাস্ত্র হইতে জানা যাইবে যে ইন্দ্র ও বায়ুর যে অভিধান রহিয়াছে তাহা অপ্রধানভাবে, প্রধানভাবে অভিহিত হইয়াছেন অগ্নি-ই এবং অগ্নি-ই এই মন্ত্রের দেবতা।

অনুবাদ—ইন্দ্রং ন ত্বা......( বলে ইন্দ্রসদৃশ ও বায়ুসদৃশ তোমাকে দেবতারা অর্চ্চনা করেন বা প্রীত করেন ) এই অগ্নিদেবতাক মন্ত্রে ইন্দ্রের অভিধায়ক শব্দ এবং বায়ুর অভিধায়ক শব্দ রহিয়াছে।

অগ্নিরিব মন্যো ত্বিষিতঃ সহস্বেতি তথাগ্নির্মান্যবে মন্ত্রে ॥ ৯ ॥

মন্যো ( হে মন্যো ) অগ্নিরিব ( অগ্নির ন্যায় ) ত্বিষিতঃ ( দীপ্তিশালী তুমি ) সহস্ব ( শত্রু-গণকে পরাভূত কর ) ইতি ( এই ) মান্যবে ( মন্যুদেবতাক অর্থাৎ মন্যু দেবতা যাহার ) মন্ত্রে ( মন্ত্রে ) তথা ( সেইরূপে ) অগ্নিঃ ( অগ্নি অভিহিত হইয়াছেন )।

ইন্দ্রং ন ত্বা......এই মন্ত্রের দেবতা অগ্নি, কিন্তু তাহাতে যেরূপ ইন্দ্র ও বায়ুর অভিধায়ক শব্দ আছে, সেইরূপ অগ্নিরিব মন্যো ত্বিষিতঃ সহস্ব[৪]—এই মন্ত্রের দেবতা মন্যু, কিন্তু ইহাতে

---

১। যদি এইরূপ বলেন, তাহার উত্তরে কি বলা যাইতে পারে তাহা পরেই বলিতেছেন—ত এবং ব্রুবন্তো বক্তব্যাঃ...( দুঃ )।

২। পৃণন্তি অভ্যর্চ্চন্তি ( দুঃ ) প্রীণয়ন্তি ( স্কঃ স্বাঃ ); স্কন্দস্বামীর মতে দেবতা = দেবতাম্; এই মতে অর্থ হইবে—যাজ্ঞিকগণ দেবতা তোমাকে অর্চ্চনা বা প্রীত করেন।

৩। ঋগ্বেদ ৬।৪।৭ ৪। ঋগ্বেদ ১০।৮৪.২

অগ্নির অভিধায়ক শব্দ রহিয়াছে। নিরুক্তশাস্ত্র হইতেই জানা যাইবে অগ্নির অভিধান এই মন্ত্রে প্রধানভাবে হয় নাই, অগ্নি এই মন্ত্রের দেবতা নহেন, প্রধানভাবে অভিহিত হইয়াছেন মন্যু এবং মন্যুই এই মন্ত্রের দেবতা।

অনুবাদ—সেইরূপ অগ্নিরিব মন্যো......( হে মন্যো, অগ্নির ন্যায় দীপ্তিশালী তুমি শত্রুগণকে পরাভূত কর ) এই মন্যুদেবতাক মন্ত্রে অগ্নি অভিহিত হইয়াছেন।

ত্বিষিতো জ্বলিতঃ, ত্বিষিরিত্যপ্যস্য দীপ্তিনাম ভবতি ॥ ১০ ॥

ত্বিষিতঃ ( 'ত্বিষিত' এই শব্দটী )—জ্বলিতঃ ( জ্বলিত অর্থাৎ দীপ্তিশালী ), অস্য ( নৈরুক্ত অর্থাৎ নিরুক্তকারের মতে ) ত্বিষিঃ ইতি অপি ( 'ত্বিষ্' এই ধাতুও ) দীপ্তিনাম ( দীপ্ত্যর্থক ) ভবতি ( হয় )।

'ত্বিষিত' শব্দের অর্থ জ্বলিত অর্থাৎ দীপ্তিশালী। 'ত্বিষিত' শব্দটী ত্বিষ্ শব্দের উত্তর ইতচ্ প্রত্যয়ে নিষ্পন্ন, ত্বিষ্ শব্দটী ত্বিষ্ ধাতুর উত্তর ক্বিপ্ প্রত্যয়ে নিষ্পন্ন। ত্বিষ্ ধাতু নৈঘণ্টুক কাণ্ডে দীপ্ত্যর্থক বলিয়া পঠিত না হইলেও 'দীপ্তি পাওয়া' অর্থ প্রকাশ করে।[1] নিরুক্তকার এবং নিরুক্তশাস্ত্রাভিজ্ঞ যাঁহারা, তাঁহারা ত্বিষ্ শব্দটীকে দীপ্তিসমানার্থক বলিয়া গ্রহণ করেন। কাজেই ত্বিষিত—জ্বলিত (দীপ্তিবিশিষ্ট)। স্কন্দস্বামী মনে করেন যাস্ক এখানে প্রসঙ্গতঃ 'ত্বিষি' এই শব্দেরই নির্ব্বচন প্রদর্শন করিতেছেন।[2]

অনুবাদ—ত্বিষিত—জ্বলিত, নৈরুক্ত অর্থাৎ নিরুক্তকার এবং নিরুক্তশাস্ত্রাভিজ্ঞদিগের মতে 'ত্বিষ্' এই ধাতুও দীপ্ত্যর্থক হয়।

অথাপি জ্ঞানপ্রশংসা ভবত্যজ্ঞাননিন্দা চ ॥ ১১ ॥

অথাপি ( আর ) জ্ঞানপ্রশংসা ( জ্ঞানের প্রশংসা ) চ ( এবং ) অজ্ঞাননিন্দা ( অজ্ঞানের নিন্দা ) ভবতি ( হইয়া থাকে )।

লোকে এবং শাস্ত্রে সর্ব্বত্রই জ্ঞানের প্রশংসা এবং অজ্ঞানের নিন্দা দেখিতে পাওয়া যায়। জ্ঞানলাভপূর্ব্বক অনিন্দনীয় হওয়ার চেষ্টা সর্ব্বতোভাবে কর্ত্তব্য। বেদ সমস্ত জ্ঞানের আকর, বেদার্থবোধ ব্যতিরেকে জ্ঞানলাভ সম্ভব নহে; বেদার্থবোধ আবার নিরুক্তশাস্ত্র ব্যতিরেকে হয় না। কাজেই অজ্ঞানহেতুক নিন্দার হাত হইতে পরিত্রাণ পাইতে হইলে এবং জ্ঞানহেতুক প্রশংসালাভের অধিকারী হইতে হইলে নিরুক্তশাস্ত্রের অধ্যয়ন একান্ত প্রয়োজন। এইস্থানেই নিরুক্তশাস্ত্রের অপর প্রয়োজনীয়তা।

অনুবাদ—আর জ্ঞানের প্রশংসা এবং অজ্ঞানের নিন্দা হইয়া থাকে।

॥ ষষ্ঠ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। অস্য নৈরুক্তস্য নৈঘণ্টুককাণ্ডেঽপঠিতমপি দীপ্তিনামসু ত্বিষিরিত্যেতদ্ধাতুস্বরূপং দীপ্তিরিত্যেতন্নাম প্রসিদ্ধং ভবতি ( নিঃ বিঃ )।

২। ত্বিষিরিত্যপ্যস্য দীপ্তিনামভবতীতি প্রাসঙ্গিকং ত্বিষিশব্দস্য নির্ব্বচনম্।

## সপ্তম পরিচ্ছেদ

স্থাণুরয়ং ভারহারঃ কিলাভূদধীত্য বেদং ন বিজানাতি যোঽর্থম্।
যোঽর্থজ্ঞ ইৎ সকলং ভদ্রমশ্নুতে নাকমেতি জ্ঞানবিধূতপাপ্মা ॥
যদ্‌গৃহীতমবিজ্ঞাতং নিগদেনৈব শব্দ্যতে।
অনগ্নাবিব শুষ্কৈধো ন তজ্জ্বলতি কর্হিচিৎ ॥ ১ ॥

অয়ং (এই ব্যক্তি) ভারহারঃ (ভারবাহী) স্থাণুঃ (বৃক্ষ) অভূৎ (ভবতি—হয়) কিল (ইহা প্রসিদ্ধ)[১], যঃ (যে) বেদং (বেদ) অধীত্য (পাঠ করিয়া) অর্থং (অর্থ) ন বিজানাতি (জানে না); যঃ (যিনি) অর্থজ্ঞঃ (অর্থজ্ঞানসম্পন্ন) [সঃ] ইৎ (তিনিই) সকলং (সমস্ত) ভদ্রং (শ্রেয়ঃ) অশ্নুতে (লাভ করেন), জ্ঞানবিধূতপাপ্মা (জ্ঞানের দ্বারা পাপক্ষালন করিয়া) নাকম্ (স্বর্গ) এতি (প্রাপ্ত হয়েন)।

যৎ (যাহা) অবিজ্ঞাতং (বিজ্ঞাত না হইয়া) গৃহীতং (গৃহীত হয়) নিগদেন এব (পাঠ-রূপেই) শব্দ্যতে (উচ্চারিত হয়), অনগ্নৌ (অগ্নিরহিত প্রদেশে) শুষ্কৈধঃ ইব (শুষ্ককাষ্ঠ-খণ্ডের ন্যায়) কর্হিচিৎ (কখনও) তৎ (তাহা) ন জ্বলতি (ফলপ্রসূ হয় না)।

লোকে জ্ঞানের প্রশংসা ও অজ্ঞানের নিন্দা চিরপ্রসিদ্ধ। শাস্ত্রেও যে ঈদৃশ প্রশংসা নিন্দা আছে তাহা শাস্ত্রীয় বাক্য উদ্ধৃত করিয়া প্রদর্শন করিতেছেন। প্রথম শ্লোকের প্রথমার্দ্ধে অজ্ঞানের নিন্দা এবং দ্বিতীয়ার্দ্ধে জ্ঞানের প্রশংসা করা হইয়াছে। যিনি বেদ পাঠ করেন অথচ বেদের অর্থজ্ঞান যাঁহার নাই, তিনি স্থাণু সদৃশ। স্থাণু শব্দের অর্থ বৃক্ষ।[২] বৃক্ষ যেরূপ ফলপুষ্পের ভারই বহন করে, ফলের আস্বাদ এবং পুষ্পের আঘ্রাণাদিজনিত সুখের ভাগী হয় না, সেইরূপ যিনি অর্থজ্ঞান লাভ না করিয়া বেদ পাঠ করেন, তিনিও অধ্যয়নজনিত ক্লেশই বহন করেন, বেদপাঠজনিত শ্রেয়ঃ লাভ করিতে পারেন না। আর যিনি অর্থজ্ঞানের অধিকারী তিনি ইহলোকে সকল প্রকারের শ্রেয়ঃ লাভ করেন, জ্ঞানের দ্বারা তাঁহার সমস্ত পাপ ক্ষয়প্রাপ্ত হয় এবং মৃত্যুর পরে তিনি স্বর্গে গমন করেন। দ্বিতীয় শ্লোকে অজ্ঞানের নিন্দা করা হইতেছে। অগ্নিরহিত প্রদেশে কাষ্ঠখণ্ড শুষ্ক হইলেও যেরূপ প্রজ্বলিত হয় না, সেইরূপ আচার্য্যের নিকট হইতে যিনি বেদ গ্রহণ করেন অথচ অর্থজ্ঞান লাভ করেন না, যিনি পাঠরূপেই

---

১। কিলেত্যনেন লোকপ্রসিদ্ধির্দ্যোত্যতে (সায়ণ)।

২। স্থাণুর্বৃক্ষঃ স যথা পত্রপুষ্পফলানামাত্মীয়ানাং ধারণমাত্রেণৈব সম্বধ্যতে ন তজ্জৈর্গন্ধরসরূপস্পর্শোপভোগ-সুখৈঃ (দুঃ); স্থাণু শব্দের অর্থ গর্দ্দভও হইতে পারে; গর্দ্দভ চন্দনভারই বহন করে, চন্দনের উপভোগ তাহার অদৃষ্টে ঘটে না, ইহা প্রত্যক্ষদৃষ্ট—অথবা, স্থাণুর্গর্দ্দভঃ স যথা চন্দনভারং বহত্যেব ন তদুপভোগেনাভিসম্বধ্যতে (দুঃ)। ছিন্নশাখং শুষ্কং বৃক্ষমূলং স্থাণুশব্দেনোচ্যতে—স চ যথেন্ধনার্থমেবোপযুজ্যতে ন তু পুষ্পফলার্থম্ (সায়ণ)।

বেদের উচ্চারণ করেন[১] অর্থাৎ মাত্র বেদ পাঠ করিয়াই যিনি কৃতার্থম্মন্য হয়েন, অর্থজ্ঞানের ধার ধারেন না, বেদপাঠজনিত শ্রেয়ঃ এবং অভ্যুদয় তাঁহার লাভ হয় না।[২]

অনুবাদ—এই ব্যক্তি ভারবাহী স্থাণু বলিয়া প্রসিদ্ধ হয় যে বেদ পাঠ করিয়া বেদের অর্থ জানে না। যিনি অর্থজ্ঞ তিনি সকল প্রকারেই শ্রেয়ঃ লাভ করেন এবং জ্ঞানের দ্বারা পাপ ক্ষয় করিয়া স্বর্গে গমন করেন। যাহা আচার্য্য-মুখ হইতে অবিজ্ঞাত ( অবুদ্ধ ) অবস্থায় গৃহীত হয়, পাঠরূপেই উচ্চারিত হয়, অগ্নিরহিত প্রদেশে শুষ্ক কাষ্ঠখণ্ডের ন্যায় কখনও তাহা ফলপ্রসূ হয় না।

স্থাণুস্তিষ্ঠতেরর্থোঽর্ত্তেররণস্থো বা ॥ ২ ॥

স্থাণুঃ ( 'স্থাণু' এই শব্দটী ) তিষ্ঠতেঃ ( 'স্থা' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে ) ; অর্থঃ ( 'অর্থ' এই শব্দটী ) অর্ত্তেঃ ( 'ঋ' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে ), বা ( অথবা ) অরণস্থঃ ( অরণ অর্থাৎ গমন বা তিরোধান হইলেও ইহা স্থিত থাকে )।

প্রসঙ্গত 'স্থাণু' শব্দের এবং 'অর্থ' শব্দের নির্ব্বচন প্রদর্শন করিতেছেন। স্থাণু=স্থা+ণু ( উণাদি ৩১৭ ); স্থাণু একস্থানে বর্ত্তমানই থাকে, চলাফেরা করে না।[৩] অর্থ=ঋ+থন্ ( উণাদি ১৬১ ); 'ঋ' ধাতুর অর্থ 'গমন', দেখা যায় শব্দ হইতেই অর্থের গমন বা বোধ হয়। হিরণ্যাদিরূপ যে অর্থ তাহাও এক ব্যক্তির নিকট হইতে অন্য ব্যক্তির নিকট গমন করে।[৪] অথবা অর্থ অরণস্থ। অরণ ( ঋ+অনট্ ) শব্দের অর্থ গমন; শব্দের গমন বা তিরোধান হইলেও অর্থাৎ শব্দ উচ্চারিত হইয়া বিনষ্ট হইলেও অর্থ বর্ত্তমান থাকে, শব্দের সহিতই তিরোহিত হয় না, ইহা অনুভবসিদ্ধ। আর, হিরণ্যাদি অর্থও অর্থস্বামীর গমন বা মৃত্যু হইলেও বর্ত্তমান থাকে, তাহার সহিতই চলিয়া যায় না, ইহা প্রত্যক্ষ দৃষ্ট।[৫] 'অর্থ' শব্দের এই অর্থ লাভ করিতে হইলে 'ঋ' ধাতু এবং 'স্থা' ধাতু—এই উভয় ধাতু হইতে শব্দটার সাধন করিতে হইবে ( 'ঋ' ধাতুর অর্+'স্থা' ধাতুর থ )।

অনুবাদ—'স্থাণু' শব্দ 'স্থা' ধাতু হইতে নিষ্পন্ন, 'অর্থ' শব্দ 'ঋ' ধাতু হইতে নিষ্পন্ন; অথবা অর্থ=অরণস্থ ( 'ঋ' ধাতু ও 'স্থা' ধাতু—এই উভয় ধাতু হইতে নিষ্পন্ন ) অর্থাৎ শব্দের গমন হইলেও যাহা বর্ত্তমান থাকে।

॥ সপ্তম পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। নিগদেন পাঠরূপেণৈব ( সায়ণ )।

২। যো বেদার্থজ্ঞানভিজ্ঞোঽধ্যেতা স বেদাধ্যয়নভারমাত্রেণৈব সম্বধ্যতে ন তু তদীয়েন ফলেন ... ( দুঃ )।

৩। স হি তিষ্ঠত্যেব ন চলতি ( স্কঃ স্বাঃ )।

৪। অর্থোঽর্ত্তের্গত্যর্থস্য। যস্তাবচ্ছব্দস্যার্থঃ স তস্মাৎ গম্যতে, যো হিরণ্যাদিঃ সোঽপ্যনাদিনা ব্যবহারেণাস্মাৎ পুরুষাদন্যং গচ্ছতি ( স্কঃ স্বাঃ )।

৫। অরণস্থো বা। অরণং গমনং শব্দস্য তাবদুচ্চরিতস্য তিরোধানং তস্মিন্নর্থস্তিষ্ঠতি, ন শব্দেন সহ তিরোধীয়তে; ইতরত্রাপি গমনং মরণং স্বামিনস্তস্মিন্ হিরণ্যাদির্র্থস্তিষ্ঠতি, ন স্বামিনা সহ গচ্ছতীতি ( স্কঃ স্বাঃ )।

## সপ্তম পরিচ্ছেদ

স্থাণুরয়ং ভারহারঃ কিলাভূদধীত্য বেদং ন বিজানাতি যোঽর্থম্।
যোঽর্থজ্ঞ ইৎ সকলং ভদ্রমশ্নুতে নাকমেতি জ্ঞানবিধূতপাপ্মা ॥
যদ্‌গৃহীতমবিজ্ঞাতং নিগদেনৈব শব্দ্যতে।
অনগ্নাবিব শুষ্কৈধো ন তজ্জ্বলতি কর্হিচিৎ ॥ ১ ॥

অয়ং (এই ব্যক্তি) ভারহারঃ (ভারবাহী) স্থাণুঃ (বৃক্ষ) অভূৎ (ভবতি—হয়) কিল (ইহা প্রসিদ্ধ)[১], যঃ (যে) বেদং (বেদ) অধীত্য (পাঠ করিয়া) অর্থং (অর্থ) ন বিজানাতি (জানে না); যঃ (যিনি) অর্থজ্ঞঃ (অর্থজ্ঞানসম্পন্ন) [সঃ] ইৎ (তিনিই) সকলং (সমস্ত) ভদ্রং (শ্রেয়ঃ) অশ্নুতে (লাভ করেন), জ্ঞানবিধূতপাপ্মা (জ্ঞানের দ্বারা পাপক্ষালন করিয়া) নাকম্ (স্বর্গ) এতি (প্রাপ্ত হয়েন)।

যৎ (যাহা) অবিজ্ঞাতং (বিজ্ঞাত না হইয়া) গৃহীতং (গৃহীত হয়) নিগদেন এব (পাঠ-রূপেই) শব্দ্যতে (উচ্চারিত হয়), অনগ্নৌ (অগ্নিরহিত প্রদেশে) শুষ্কৈধঃ ইব (শুষ্ককাষ্ঠ-খণ্ডের ন্যায়) কর্হিচিৎ (কখনও) তৎ (তাহা) ন জ্বলতি (ফলপ্রসূ হয় না)।

লোকে জ্ঞানের প্রশংসা ও অজ্ঞানের নিন্দা চিরপ্রসিদ্ধ। শাস্ত্রেও যে ঈদৃশ প্রশংসা নিন্দা আছে তাহা শাস্ত্রীয় বাক্য উদ্ধৃত করিয়া প্রদর্শন করিতেছেন। প্রথম শ্লোকের প্রথমার্দ্ধে অজ্ঞানের নিন্দা এবং দ্বিতীয়ার্দ্ধে জ্ঞানের প্রশংসা করা হইয়াছে। যিনি বেদ পাঠ করেন অথচ বেদের অর্থজ্ঞান যাঁহার নাই, তিনি স্থাণু সদৃশ। স্থাণু শব্দের অর্থ বৃক্ষ।[২] বৃক্ষ যেরূপ ফলপুষ্পের ভারই বহন করে, ফলের আস্বাদ এবং পুষ্পের আঘ্রাণাদিজনিত সুখের ভাগী হয় না, সেইরূপ যিনি অর্থজ্ঞান লাভ না করিয়া বেদ পাঠ করেন, তিনিও অধ্যয়নজনিত ক্লেশই বহন করেন, বেদপাঠজনিত শ্রেয়ঃ লাভ করিতে পারেন না। আর যিনি অর্থজ্ঞানের অধিকারী তিনি ইহলোকে সকল প্রকারের শ্রেয়ঃ লাভ করেন, জ্ঞানের দ্বারা তাঁহার সমস্ত পাপ ক্ষয়প্রাপ্ত হয় এবং মৃত্যুর পরে তিনি স্বর্গে গমন করেন। দ্বিতীয় শ্লোকে অজ্ঞানের নিন্দা করা হইতেছে। অগ্নিরহিত প্রদেশে কাষ্ঠখণ্ড শুষ্ক হইলেও যেরূপ প্রজ্বলিত হয় না, সেইরূপ আচার্য্যের নিকট হইতে যিনি বেদ গ্রহণ করেন অথচ অর্থজ্ঞান লাভ করেন না, যিনি পাঠরূপেই

---

১। কিলেত্যনেন লোকপ্রসিদ্ধির্দ্যোত্যতে (সায়ণ)।

২। স্থাণুর্বৃক্ষঃ স যথা পত্রপুষ্পফলানামাত্মীয়ানাং ধারণমাত্রেণৈব সম্বধ্যতে ন তজ্জৈর্গন্ধরসরূপস্পর্শোপভোগ-সুখৈঃ (দুঃ); স্থাণু শব্দের অর্থ গর্দ্দভও হইতে পারে; গর্দ্দভ চন্দনভারই বহন করে, চন্দনের উপভোগ তাহার অদৃষ্টে ঘটে না, ইহা প্রত্যক্ষদৃষ্ট—অথবা, স্থাণুর্গর্দ্দভঃ স যথা চন্দনভারং বহত্যেব ন তদুপভোগেনাভিসম্বধ্যতে (দুঃ)। ছিন্নশাখং শুষ্কং বৃক্ষমূলং স্থাণুশব্দেনোচ্যতে—স চ যথেন্ধনার্থমেবোপযুজ্যতে ন তু পুষ্পফলার্থম্ (সায়ণ)।

বেদের উচ্চারণ করেন[১] অর্থাৎ মাত্র বেদ পাঠ করিয়াই যিনি কৃতার্থম্মন্য হয়েন, অর্থজ্ঞানের ধার ধারেন না, বেদপাঠজনিত শ্রেয়ঃ এবং অভ্যুদয় তাঁহার লাভ হয় না।[২]

অনুবাদ—এই ব্যক্তি ভারবাহী স্থাণু বলিয়া প্রসিদ্ধ হয় যে বেদ পাঠ করিয়া বেদের অর্থ জানে না। যিনি অর্থজ্ঞ তিনি সকল প্রকারেই শ্রেয়ঃ লাভ করেন এবং জ্ঞানের দ্বারা পাপ ক্ষয় করিয়া স্বর্গে গমন করেন। যাহা আচার্য্য-মুখ হইতে অবিজ্ঞাত (অবুদ্ধ) অবস্থায় গৃহীত হয়, পাঠরূপেই উচ্চারিত হয়, অগ্নিরহিত প্রদেশে শুষ্ক কাষ্ঠখণ্ডের ন্যায় কখনও তাহা ফলপ্রসূ হয় না।

স্থাণুস্তিষ্ঠতেরর্থোঽর্ত্তেররণস্থো বা ॥ ২ ॥

স্থাণুঃ ('স্থাণু' এই শব্দটী) তিষ্ঠতেঃ ('স্থা' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে); অর্থঃ ('অর্থ' এই শব্দটী) অর্ত্তেঃ ('ঋ' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে), বা (অথবা) অরণস্থঃ (অরণ অর্থাৎ গমন বা তিরোধান হইলেও ইহা স্থিত থাকে)।

প্রসঙ্গত 'স্থাণু' শব্দের এবং 'অর্থ' শব্দের নির্ব্বচন প্রদর্শন করিতেছেন। স্থাণু=স্থা+ণু (উণাদি ৩১৭); স্থাণু একস্থানে বর্ত্তমানই থাকে, চলাফেরা করে না।[৩] অর্থ=ঋ+থন্ (উণাদি ১৬১); 'ঋ' ধাতুর অর্থ 'গমন', দেখা যায় শব্দ হইতেই অর্থের গমন বা বোধ হয়। হিরণ্যাদিরূপ যে অর্থ তাহাও এক ব্যক্তির নিকট হইতে অন্য ব্যক্তির নিকট গমন করে।[৪] অথবা অর্থ অরণস্থ। অরণ (ঋ+অনট্) শব্দের অর্থ গমন; শব্দের গমন বা তিরোধান হইলেও অর্থাৎ শব্দ উচ্চারিত হইয়া বিনষ্ট হইলেও অর্থ বর্ত্তমান থাকে, শব্দের সহিতই তিরোহিত হয় না, ইহা অনুভবসিদ্ধ। আর, হিরণ্যাদি-অর্থও অর্থস্বামীর গমন বা মৃত্যু হইলেও বর্ত্তমান থাকে, তাহার সহিতই চলিয়া যায় না, ইহা প্রত্যক্ষ দৃষ্ট।[৫] 'অর্থ' শব্দের এই অর্থ লাভ করিতে হইলে 'ঋ' ধাতু এবং 'স্থা' ধাতু—এই উভয় ধাতু হইতে শব্দটীর সাধন করিতে হইবে ('ঋ' ধাতুর অর্+'স্থা' ধাতুর থ)।

অনুবাদ—'স্থাণু' শব্দ 'স্থা' ধাতু হইতে নিষ্পন্ন, 'অর্থ' শব্দ 'ঋ' ধাতু হইতে নিষ্পন্ন; অথবা অর্থ=অরণস্থ ('ঋ' ধাতু ও 'স্থা' ধাতু—এই উভয় ধাতু হইতে নিষ্পন্ন) অর্থাৎ শব্দের গমন হইলেও যাহা বর্ত্তমান থাকে।

॥ সপ্তম পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। নিগদেন পাঠরূপেণৈব (সায়ণ)।

২। যো বেদার্থজ্ঞানভিজ্ঞোঽধ্যেতা স বেদাধ্যয়নভারমাত্রেণৈব সম্বধ্যতে ন তু তদীয়েন ফলেন … (দুঃ)।

৩। স হি তিষ্ঠত্যেব ন চলতি (স্কঃ স্বাঃ)।

৪। অর্থোঽর্ত্তের্গত্যর্থস্য। যস্তাবচ্ছব্দস্যার্থঃ স তস্মাৎ গম্যতে, যো হিরণ্যাদিঃ সোঽপ্যাদানাদিনা ব্যবহারেণাস্মাৎ পুরুষাদন্যং গচ্ছতি (স্কঃ স্বাঃ)।

৫। অরণস্থো বা। অরণং গমনং শব্দস্য তাবদুচ্চরিতস্য তিরোধানং তস্মিন্নর্থস্তিষ্ঠতি, ন শব্দেন সহ তিরোধীয়তে; ইতরত্রাপি গমনং মরণং স্বামিনস্তস্মিন্ হিরণ্যাদিরর্থস্তিষ্ঠতি, ন স্বামিনা সহ গচ্ছতীতি (স্কঃ স্বাঃ)।

## অষ্টম পরিচ্ছেদ

উত ত্বঃ পশ্যন্ন দদর্শ বাচ মুত ত্বঃ শৃণ্বন্ন শৃণোত্যেনাম্।
উতো ত্বস্মৈ তন্বং বিসস্রে জায়েব পত্য উশতী সুবাসাঃ ॥ ১ ॥
( ঋগ্বেদ ১০।৭১।৩ )

ত্বঃ ( এক ব্যক্তি অর্থাৎ কেহ কেহ ) বাচং ( বাক্য ) পশ্যন্ উত [১] ( দেখিয়াও ) ন দদর্শ [২] ( ন পশ্যতি—দেখে না ), এনাং ( বাক্য ) শৃণ্বন্ উত ( শুনিয়াও ) ন শৃণোতি ( শোনে না ), উতো ( আর ) [৩] বাচং ( বাক্য ) ত্বস্মৈ ( একজনের অর্থাৎ কাহারও কাহারও নিকট ) তন্বং [৪] ( দেহ ) বিসস্রে [৫] ( বিবৃত করে ), পত্যে ( পতির নিকট ) উশতী [৬] ( অভিলাষবতী অর্থাৎ প্রেমপরিপূর্ণা ) সুবাসাঃ ( সুনির্ম্মলপরিচ্ছদধারিণী ) জায়া ইব ( পত্নীর ন্যায় )।

এই মন্ত্রে প্রথমার্দ্ধে অজ্ঞানের নিন্দা এবং দ্বিতীয়ার্দ্ধে জ্ঞানের প্রশংসা করা হইয়াছে। যাহার জ্ঞান নাই সে বাক্য দেখিয়াও অর্থাৎ মনে মনে অভ্যাস এবং পর্য্যালোচনা করিয়াও বাক্য দর্শন করিতে পারে না অর্থাৎ বাক্যের যাহা ফল তাহা লাভ করিতে পারে না। বাক্যের যাহা ফল অর্থাৎ বাক্যের দ্বারা যাহা বোদ্ধব্য তাহার লাভ হয় বাক্যের অর্থবোধ হইলে; যে নিরুক্তাদি শাস্ত্র অধ্যয়ন করিয়া জ্ঞান লাভ করে নাই, তাহার অর্থবোধ হইবে কি প্রকারে? এইরূপ অজ্ঞান ব্যক্তি বাক্য শ্রবণ করিয়াও শ্রবণ করে না, কারণ বাক্য শ্রবণের ফল হইল কোন কার্য্যে প্রবৃত্ত হওয়া অথবা কোন কার্য্য হইতে নিবৃত্ত হওয়া; অজ্ঞানতাবশতঃ যে বাক্যের অর্থবোধ করিতে পারে না, সে কোনও বাক্য শ্রবণ করিয়া কোন কার্য্যে প্রবৃত্তও হয় না, কোন কার্য্য হইতে নিবৃত্তও হয় না। জ্ঞানী ব্যক্তির নিকট কিন্তু বাক্য স্বীয় দেহ বিবৃতই করিয়া দেয়, যেমন প্রেমবতী নির্ম্মলপরিচ্ছদপরিহিতা পত্নী স্বীয় দেহ পতির নিকট সম্ভোগার্থ বিবৃত করেন। বাক্য স্বীয় দেহ বিবৃত করে—ইহার অর্থ বাক্য স্বপ্রকাশ হয়, বাক্য তাহার বোদ্ধব্য বস্তু নিজেই প্রকট করিয়া দেয়; যিনি জ্ঞানী, নিরুক্তব্যাকরণাদি শাস্ত্রে যাঁহার অভিজ্ঞতা আছে, তাঁহার নিকট কোনও বাক্য অবুদ্ধ থাকে না, তিনি পর্য্যালোচনা করিয়া সকল বাক্যেরই বোদ্ধব্য বস্তু কি তাহা হৃদয়ঙ্গম করিয়া থাকেন।

---

১। উত=অপি ( দ্বিতীয় সূত্র দ্রষ্টব্য ); উত শব্দোঽপিশব্দেন সমানার্থঃ ( দুঃ )।
২। দদর্শ=পশ্যতি ( দ্বিতীয় সূত্র দ্রষ্টব্য ); দদর্শেতি ছান্দোসো লিট্ লড়র্থে ( নিঃ বিঃ )।
৩। উতো=অপি ( চতুর্থ সূত্র দ্রষ্টব্য ; উতো ইতি তু শব্দস্তার্থে ( স্কঃ স্বাঃ )।
৪। তন্বং তনুং 'বা ছন্দসি......' ( পা ৬।১।১০৬-১০৭ )।
৫। বিসস্রে সর্ব্বৈর্গত্যর্থস্তান্তর্হিতণ্যর্থস্তেদং রূপম্, বিবিধং রূপং গময়তি বিবৃণুতে প্রকাশয়তীত্যর্থঃ স্কঃ স্বাঃ )
৬। উশতী কাময়মানা ( স্কঃ স্বাঃ, সায়ণ )।

অনুবাদ—কেহ কেহ বাক্য দেখিয়াও দেখে না, কেহ কেহ বাক্য শ্রবণ করিয়াও শ্রবণ করে না; কাহারও কাহারও নিকট বাক্য কিন্তু দেহ বিবৃত করে, পতির নিকট অভিলাষবতী নির্ম্মলপরিচ্ছদপরিহিতা পত্নীর ন্যায়।

অপ্যেকঃ পশ্যন্ন পশ্যতি বাচম্ অপি চ শৃণ্বন্ন শৃণোত্যেনাম্ ॥ ২ ॥

উত ত্বঃ পশ্যন্ন দদর্শ বাচম্—অপ্যেকঃ পশ্যন্ন পশ্যতি বাচম্ ( উত—অপি, ত্বঃ—একঃ, দদর্শ—পশ্যতি ); উত ত্বঃ শৃণ্বন্ ন শৃণোত্যেনাম্—অপি চ শৃণ্বন্ ন এনাং শৃণোতি।

ব্যাখ্যা ও অনুবাদ ইতঃ পূর্ব্বেই করা হইয়াছে।

ইত্যবিদ্বাংসমাহার্দ্ধম্ ॥ ৩ ॥

ইতি ( এই ) অর্দ্ধম্ ( মন্ত্রার্দ্ধভাগ ) অবিদ্বাংসম্ ( অবিদ্বান্ অর্থাৎ জ্ঞানহীন ব্যক্তিকে লক্ষ্য করিয়া ) আহ ( বলা হইয়াছে )।

মন্ত্রের প্রথম অর্দ্ধ অবিদ্বান্ ব্যক্তিকে লক্ষ্য করিয়া বলা হইয়াছে অর্থাৎ এই অর্দ্ধে অজ্ঞানের নিন্দা করা হইয়াছে।

অনুবাদ—এই মন্ত্রার্দ্ধভাগ অজ্ঞান ব্যক্তিকে লক্ষ্য করিয়া বলা হইয়াছে।

অপ্যেকস্মৈ তন্বং বিসস্র ইতি স্বমাত্মানং বিবৃণুতে জ্ঞানম্ ॥ ৪ ॥

উতো ত্বস্মৈ তন্বং বিসস্রে—অপ্যেকস্মৈ তন্বং বিসস্রে; অপ্যেকস্মৈ তন্বং বিসস্রে—ইতি ( এই বাক্য )=স্বম্ ( স্বীয় ) আত্মানং ( দেহকে ) বিবৃণুতে ( বিবৃত করে ); স্বম্ আত্মানম্—জ্ঞানম্—অর্থম্ ( স্বীয় দেহ অর্থাৎ জ্ঞান বা বাক্যের অর্থ )।

( উত—অপি, ত্বস্মৈ—একস্মৈ, তন্বং—স্বম্ আত্মানম্=জ্ঞানম্, বিসস্রে—বিবৃণুতে )।

অনুবাদ—উতো ত্বস্মৈ তন্বং বিসস্রে=আর এক ব্যক্তির নিকট বাক্য স্বীয় দেহ অর্থাৎ তাহার অর্থ বিবৃত করে।

প্রকাশনমর্থস্যাহনয়া বাচা ॥ ৫ ॥

অনয়া ( এই ) বাচা ( বাক্যের দ্বারা ) অর্থস্য ( অর্থের ) প্রকাশনম্ ( প্রকটন ) আহ ( বলিতেছেন )।

এই বাক্যের দ্বারা অর্থাৎ 'উতো ত্বস্মৈ তন্বং বিসস্রে' মন্ত্রের এই তৃতীয় চরণের দ্বারা বলা হইয়াছে যে 'বাক্য স্বীয় অর্থ প্রকাশ করে'। 'বাক্য নিজের দেহ বিবৃত করে,' ইহার অর্থ এই নহে যে মনুষ্যাদির ন্যায় বাক্যেরও কোন দেহ আছে এবং বাক্য তাহা বিবৃত করে; কিন্তু বাক্য স্বপ্রকাশ হয়, নিজের অর্থ নিজেই প্রকটিত করে, ইহাই এই বাক্যের তাৎপর্য্য।

অনুবাদ—এই বাক্যের দ্বারা অর্থের প্রকাশন বলা হইয়াছে।

## উপমোত্তময়া বাচা ॥ ৬ ॥

উত্তময়া ( অন্তিম ) বাচা ( বাক্যের দ্বারা ) উপমা ( উপমা ) [ উচ্যতে ] ( কথিত হইতেছে )।

অন্তিম বাক্যের দ্বারা অর্থাৎ মন্ত্রের চতুর্থ চরণের দ্বারা উপমা প্রদর্শন করা হইয়াছে।

অনুবাদ—অন্তিম বাক্যের দ্বারা উপমা কথিত হইতেছে।

## জায়েব পত্যে কাময়মানা সুবাসা ঋতুকালেষু ॥ ৭ ॥

জায়েব পত্য উশতী সুবাসাঃ—জায়েব পত্যে কাময়মানা সুবাসাঃ ঋতুকালেষু ( উশতী—কাময়মানা )।

মন্ত্রের চতুর্থ চরণের অর্থ প্রদর্শন করিতেছেন।

অনুবাদ—জায়েব পত্য উশতী সুবাসাঃ—জায়েব পত্যে কাময়মানা সুবাসাঃ ঋতুকালেষু ( ঋতুকালে অভিলাষবতী সুনির্ম্মল অর্থাৎ রজোবিহীনপরিচ্ছদপরিহিতা পত্নী যেরূপ পতির নিকট স্বীয় দেহ বিবৃত করেন )।

## সুবাসাঃ কল্যাণবাসাঃ ॥ ৮ ॥

সুবাসাঃ=কল্যাণবাসাঃ ( কল্যাণ অর্থাৎ নির্ম্মল বা রজোবিহীন হইয়াছে 'বাসস্' অর্থাৎ পরিচ্ছদ যাঁহার )।

অনুবাদ—সুবাসাঃ=কল্যাণবাসাঃ ( নির্ম্মল বা রজোবিহানপরিচ্ছদধারিণী )।

## কাময়মানা ঋতুকালেষু ॥ ৯ ॥

উশতী=কাময়মানা ঋতুকালেষু ( ঋতুকালে অভিলাষবতী )।

অনুবাদ—উশতী—কাময়মানা ঋতুকালেষু ( ঋতুকালে অভিলাষবতী )।

## যথা স এনাং পশ্যতি স শৃণোতীত্যর্থজ্ঞপ্রশংসা ॥ ১০ ॥

যথা ( যেরূপ ) সঃ ( পতি ) এনাং ( পত্নীকে ) পশ্যতি ( দর্শন করেন ) সঃ ( পতি ) শৃণোতি ( পত্নীর বাক্য শ্রবণ করেন ); ইতি ( ইহা ) অর্থজ্ঞপ্রশংসা ( অর্থাভিজ্ঞ ব্যক্তির প্রশংসা )।

পতি যেমন সম্ভোগার্থ সমাগতা পত্নীকে দর্শন করেন, তাহার কথা আদরের সহিত শ্রবণ করেন, জ্ঞানী ব্যক্তির নিকট কোন বাক্য সমুপস্থিত হইলে তিনি সেইরূপ যথাযথভাবে সেই বাক্যটীকে দর্শন করেন এবং শ্রবণ করেন অর্থাৎ জ্ঞানী ব্যক্তির নিকট বাক্যের অর্থ সুস্পষ্ট প্রকাশ পায় এবং বাক্যের অর্থ হৃদয়ঙ্গম করিয়া তিনি কোনও কার্য্যে প্রবৃত্ত হয়েন অথবা কোনও কার্য্য হইতে নিবৃত্ত হয়েন; তিনি ধ্বনিমাত্রই শ্রবণ করেন না, বাক্যের মর্ম্মার্থ সম্যক্ উপলব্ধি করেন। পত্নীর সহিত বাক্যের যে উপমা দেওয়া হইয়াছে তাহা দ্বারা ঈদৃশ

অর্থই বুঝা যায়। মন্ত্রটির দ্বিতীয়ার্দ্ধে অর্থজ্ঞ যে ব্যক্তি অর্থাৎ যিনি নিরুক্তব্যাকরণাদি শাস্ত্রে জ্ঞানলাভ করতঃ বাক্যের অর্থ বুঝিতে সমর্থ, তাঁহারই প্রশংসা করা হইয়াছে।

অনুবাদ—পতি যেরূপ ইহাকে (পত্নীকে) দর্শন করেন, পত্নীর বাক্য শ্রবণ করেন—ইহা অথজ্ঞ ব্যক্তির প্রশংসা।

তস্যোত্তরা ভূয়সে নির্বচনায়॥ ১১ ॥

উত্তরা (এতৎপরবর্ত্তী ঋক্ বা মন্ত্র) তস্য (তাহার অর্থাৎ জ্ঞানপ্রশংসা এবং অজ্ঞাননিন্দারূপ অর্থের) ভূয়সে (অধিকতর) নির্বচনায় (কথন বা বর্ণনার জন্য)।

যে মন্ত্রটী ব্যাখা করা হইল তাহার পরবর্ত্তী মন্ত্রটীর তাৎপর্য্য ও জ্ঞানেরই প্রশংসায় এবং অজ্ঞানের নিন্দায়। এই পরবর্ত্তী মন্ত্রটীতে জ্ঞানের প্রশংসা এবং অজ্ঞানের নিন্দা অধিকতর স্পষ্টভাবে প্রতিপাদিত হইয়াছে।[1]

অনুবাদ—এতৎপরবর্ত্তী ঋক্ (মন্ত্র) সেই অর্থের অর্থাৎ জ্ঞানের প্রশংসার এবং অজ্ঞানের নিন্দার অধিকতর নির্বচন বা বর্ণনার জন্য।

॥ অষ্টম পরিচ্ছেদ সমাপ্ত ॥

১। তস্যৈবার্থস্যোত্তরা ঋক্ ভূয়সে নির্বচনায় (স্কঃ স্বাঃ)।

# নবম পরিচ্ছেদ

উত ত্বং সখ্যে স্থিরপীতমাহুর্নৈনং হিন্বন্ত্যপি বাজিনেষু।
অধেন্বা চরতি মায়য়ৈষ বাচং শুশ্রুবাঁ অফলামপুষ্পাম্॥ ১ ॥

( ঋগ্বেদ ১০।৭১।৫ )।

উত ( আর ) ত্বং ( একজনকে অর্থাৎ অর্থজ্ঞানসম্পন্ন ব্যক্তিকে ) সখ্যে ( বাক্যজনিত সখিভাবে অর্থাৎ বিদ্বৎসমাজের সদালাপে ) স্থিরপীতম্ ( দৃঢ় বা উত্তম ভাবগ্রাহী ) আহুঃ ( বলিয়া থাকেন ), বাজিনেষু ( বাক্যের দ্বারা জ্ঞেয় পদার্থবিষয়ে ) অপি ( আর ) এনং ( ইঁহাকে ) [ কে অপি ] ( কেহই ) ন হিন্বন্তি ( প্রাপ্ত হয়েন না অর্থাৎ ইঁহার সমকক্ষ হইতে পারেন না ); এষ ( এই ব্যক্তি অর্থাৎ অর্থজ্ঞানবিরহিত ব্যক্তি ) অফলাম্ ( ফলরহিত ) অপুষ্পাম্ ( পুষ্পরহিত ) বাচং ( বাক্য ) শুশ্রুবান্ ( শ্রবণ করতঃ ) অধেন্বা ( ফলের অপ্রদাত্রী ) মায়য়া ( বাক্যরূপ মায়ার বশীভূত হইয়া ) চরতি ( বিচরণ করে )।

এই মন্ত্রে প্রথমার্দ্ধে জ্ঞানের প্রশংসা এবং দ্বিতীয়ার্দ্ধে অজ্ঞানের নিন্দা স্পষ্টতর ভাবে করা হইয়াছে। যাঁহার জ্ঞান আছে, তিনি সখ্যে স্থিরপীত। 'সখ্য' শব্দের অর্থ 'বাক্সখ্য' অর্থাৎ বাক্যজনিত সখিভাব বা বিদ্বৎসমাজে যে সমস্ত সৎকথা বা সদালাপ হয় তাহা; 'স্থিরপীত' শব্দের অর্থ 'উত্তম ভাবগ্রাহী'। যাঁহার জ্ঞান আছে তিনিই বিদ্বান্ ব্যক্তিগণের যে সৎকথা বা সদালাপ তাহার ভাব গ্রহণ করিতে পারেন। কেবল ইহাই নহে, বাজিন অর্থাৎ বাগ্জ্ঞেয় বা বাক্যপ্রতিপাদ্য অর্থপরিজ্ঞানবিষয়ে তাঁহার যেরূপ নিপুণতা পরিলক্ষিত হয় তাদৃশ নিপুণতা অন্য কাহারও পক্ষে সম্ভব নহে। পক্ষান্তরে, অজ্ঞান ব্যক্তি মাত্র বাক্য শ্রবণই করে, কিন্তু বাক্যের ফলপুষ্প গ্রহণে সমর্থ হয় না অর্থাৎ বাক্যের অর্থ সম্যক্ হৃদয়ঙ্গম করিতে পারে না। অজ্ঞান ব্যক্তির নিকট বেদবাক্য মায়ামাত্র; মায়াগ্রস্ত ব্যক্তি বৃথাই উদকভ্রমে মরীচিকার প্রতি ধাবমান হয়, মরীচিকা তাহার পিপাসানিবৃত্তি করিতে পারে না; অজ্ঞান ব্যক্তিও বৃথাই বেদবাক্য শ্রবণ করে, বেদবাক্য তাহার নিকট ফলদাত্রী গাভী নহে অর্থাৎ বেদবাক্যের যাহা ফল, বেদবাক্যের প্রতিপাদ্য যে বস্তু—যজ্ঞজ্ঞান, দেবতাজ্ঞান এবং আত্মজ্ঞান, তাহা তাহার নিকট প্রতিভাত হয় না।[১]

অনুবাদ—আর একজনকে পণ্ডিতগণ সখ্যে স্থিরপীত বলিয়া বর্ণনা করেন অর্থাৎ বাক্য-জনিত সখিভাবে বা বিদ্বদ্গণের সদালাপে উত্তম ভাবগ্রাহী বলিয়া বর্ণনা করেন। এই ব্যক্তি অর্থাৎ আর একজন পুষ্পফলরহিত বাক্য শ্রবণকরতঃ ফলের অদাত্রী মায়ার দ্বারা সমাবৃত হইয়া বিচরণ করে।

---

১। এই মন্ত্রের সায়ণকৃত ব্যাখ্যা অন্য রকমের'

অপ্যেকং বাক্সখ্যে স্থিরপীতমাহূ রমমাণং বিপীতার্থম্ ॥ ২ ॥

উত ত্বং সখ্যে স্থিরপীতমাহুঃ=অপ্যেকং সখ্যে স্থিরপীতম্ আহুঃ, স্থিরপীতম্—রমমাণং বিপীতার্থম্। ( উত—অপি ত্বং—একম্, সখ্যে—বাক্সখ্যে )।

মন্ত্রে সখ্য শব্দের অর্থ বাক্সখ্য অর্থাৎ বাক্যের দ্বারা জনিত সখিত্ব বা বন্ধুভাব। বিদ্বান্ ব্যক্তিগণের মধ্যে যে সৎকথা তাহাই সখিত্বের বা বন্ধুভাবের প্রয়োজক বলিয়া সখ্য শব্দের অর্থ এখানে ঈদৃশ সৎকথা বা সদালাপ।[১] স্থিরপীত শব্দের অর্থ—রমমাণ ( আনন্দের উপভোক্তা ) বিপীতার্থ ( ভাবগ্রাহী ) ব্যক্তি। বিদ্বৎসভায় যে সমস্ত সদালাপ হয় জ্ঞানী ব্যক্তি তাহাতে আনন্দ উপভোগ করেন এবং তাহার ভাব যথাযথরূপে গ্রহণ করিতে সমর্থ হন। স্থিরং পীতং ( মধু ) যেন ( যিনি নিরুদ্বেগে মধুপান করেন ) এই ভাবের সমাসে 'স্থিরপীত' শব্দের অর্থ 'রমমাণ' ( আনন্দভোক্তা ) এবং স্থিরং পীতং ( অর্থজাতং ভাবজাতমিতি যাবৎ ) যেন ( যিনি স্থির ভাবে অর্থসমূহ অর্থাৎ ভাবসমূহ পান করেন ) এই ভাবের সমাসে 'স্থিরপীত' শব্দের অর্থ 'বিপীতার্থ' ( ভাবগ্রাহী ) হইতে পারে।[২]

অনুবাদ—উত ত্বং সখ্যে স্থিরপীতমাহুঃ—অপ্যেকং বাক্সখ্যে স্থিরপীতমাহুঃ রমমাণং বিপীতার্থম্ ( আর এক জনকে বাক্যজনিত সখিভাবে স্থিরপীত বলিয়া বর্ণনা করেন; স্থিরপীত—রমমাণ অর্থাৎ আনন্দভোক্তা এবং বিপীতার্থ অর্থাৎ ভাবগ্রাহী )।

দেবসখ্যে রমণীয়ে স্থান ইতি বা ॥ ৩ ॥

বা ( অথবা ) [ সখ্যে ইত্যস্যার্থঃ ] ( 'সখ্যে' ইহার অর্থ ) দেবসখ্যে ( দেবতাদিগের সহিত সখ্য বা বন্ধুত্ব হয় যথায় ঈদৃশ ) রমণীয়ে স্থানে ( রমণীয় স্থানে )।

অথবা সখ্য শব্দের অর্থ হইতে পারে রমণীয় স্থান, যথায় দেবতাগণের সহিত সখ্য হয় অর্থাৎ দেবলোক। যাঁহারা জ্ঞানী তাঁহারা দেবলোকে গমন করেন এবং তথায় আনন্দ উপভোগ করেন। সখ্য শব্দের অর্থ দেবসখ্য ( দেবলোক ) করিলে স্থিরপীত শব্দের অর্থ করিতে হইবে মাত্র 'রমমাণ'।

অনুবাদ—অথবা 'সখ্যে' ইহার অর্থ রমণীয় স্থানে—যথায় দেবতাগণের সহিত সখ্য হয়।

বিজ্ঞাতার্থং যং নাপ্নুবন্তি বাগ্জ্ঞেয়েষু বলবৎস্বু ॥ ৪ ॥

নৈনং হিন্বন্তি বাজিনেষু—বিজ্ঞাতার্থং যং ন বলবৎসু বাগ্জ্ঞেয়েষু আপ্নুবন্তি ( এনং= বিজ্ঞাতার্থম্, হিন্বন্তি—প্রাপ্নুবন্তি, বাজিনেষু—বলবৎসু বাগ্জ্ঞেয়েষু )।

---

১। বিদুষাং সংসদি যা সৎকথা সাত্র সখিকর্ম্মত্বাৎ সখ্যমিত্যুচ্যতে সা চ বাচা ক্রিয়তে অতো বাক্সম্বন্ধাৎ ভাষ্যে বাক্সখ্যমিত্যুচ্যতে ( স্ক স্বাঃ )।

২। স্থিরপীতমিতি পিবতির্জ্ঞানার্থঃ লোকেঽপি যো যত্র জাতার্থো ভবতি স উচ্যতে পীতার্থোঽয়মত্রেতি ( স্কঃ স্বাঃ )।

মন্ত্রে 'এনং' ইহার অর্থ বিজ্ঞাতার্থ ব্যক্তি অর্থাৎ যাঁহার সমস্ত পদার্থ বিজ্ঞাত বা সম্যক্ পরিজ্ঞাত হইয়াছে। ঈদৃশ জ্ঞানসম্পন্ন পুরুষেরই প্রশংসা করিতেছেন 'নৈনং হিন্বন্তি.........' ইত্যাদি বলিয়া। 'বাজিন' শব্দের অর্থ বাগ্‌জ্ঞেয় অর্থাৎ বাক্যপ্রতিপাদ্য অর্থ।[১] বলবৎ অর্থাৎ রহস্যময় গূঢ় বা দুর্জ্ঞেয়[২] যে বাক্যার্থ তদ্বিষয়ে কেহই জ্ঞানী পুরুষকে প্রাপ্ত হয়েন না অর্থাৎ তাঁহার সমকক্ষতা লাভ করিতে পারেন না; জ্ঞানী পুরুষ যেরূপ রহস্যময় গূঢ় বা দুর্জ্ঞেয় বেদবাক্যের অর্থ বুঝিতে পারেন এবং প্রকাশ করিতে পারেন, এইরূপ আর কেহই পারেন না।[৩]

অনুবাদ—নৈনং হিন্বন্তি বাজিনেষু—বিজ্ঞাতার্থং যং নাপ্নুবন্তি বাগ্‌জ্ঞেয়েষু বলবৎসু (বিজ্ঞাতার্থ বা জ্ঞানসম্পন্ন যাঁহাকে বলবৎ বা রহস্যময় বাক্যার্থ বিষয়ে কেহই প্রাপ্ত হয়েন না অর্থাৎ কেহই যাঁহার সমকক্ষতা লাভ করিতে পারেন না)।

অপ্যধেন্বা হ্যেষ চরতি মায়য়া বাক্প্রতিরূপয়া নাস্মৈ কামান্ দুগ্ধে
বাগ্ দোহ্যান্ দেবমনুষ্যস্থানেষু, যো বাচং শ্রুতবান্ ভবত্যফলামপু
ষ্পামিত্যফলাস্মা অপুষ্পা বাগ্ ভবতীতি বা কিঞ্চিৎপুষ্পফলেতি বা॥ ৫ ॥

অপি (আর) এষঃ (এই ব্যক্তি) হি (নিশ্চয়ই) অধেন্বা (ফলের অপ্রদাত্রী) বাক্-প্রতিরূপয়া মায়য়া (বাক্যরূপিণী মায়ায় সমাবৃত হইয়া) চরতি (বিচরণ করে), বাক্ (বাক্য) অস্মৈ (ইহাকে) দেবমনুষ্যস্থানেষু (দেবলোকে ও মনুষ্যলোকে) দোহ্যান্ (দোহনীয় বা লব্ধব্য) কামান (কাম্যবস্তুসমূহ) ন দুগ্ধে (প্রদান করে না), [এই ব্যক্তি কে, যাহাকে বাক্য কাম্যবস্তু প্রদান করে না?] যঃ (যে অজ্ঞান ব্যক্তি) অফলাম্ (ফলরহিত অপুষ্পাম্ (পুষ্পরহিত) ইতি (ইহা মনে করিয়া) বাচং (বেদবাক্য) শ্রুতবান্ ভবতি (শ্রবণ করে) অস্মৈ (ইহার নিকট) বাক্ (বেদবাক্য) অফলা অপুষ্পা ভবতি ইতি বা (হয় ফলপুষ্পবিরহিত হয়) কিঞ্চিৎ পুষ্পফলা [ভবতি] ইতি বা (আর না হয় কিয়ন্মাত্র পুষ্পফলবিশিষ্ট হয়)।

যাহার জ্ঞান নাই, যে ফলপুষ্পরহিত অর্থাৎ অর্থহীন মনে করিয়া বেদবাক্য শ্রবণ করে, বেদবাক্য তাহার নিকট মায়ামাত্র। গুরুর নিকট বেদবাক্য শ্রবণ করিয়া যে ব্যক্তি মনে করে বেদবাক্য মাত্র অভ্যাসেরই নিমিত্ত, বেদবাক্যের অর্থ অন্বেষণ করে না, অর্থ অন্বেষণের

১। বাজিনেষু বাগিনেষু বাক্ ইনা ঈশ্বরী যেষাং—বাক্য হইতে অর্থের বোধ হয়, কাজেই বাক্য অর্থের ঈশ্বর বা প্রভু, এইভাবে বাজিন=অর্থ (স্কঃ স্বাঃ)।

২। বলবৎসু দুর্জ্ঞেয়েষু দুরবঘটনীয়েষু (দুঃ)।

৩। স হি তান্ ব্যাকর্ত্তুং শক্নোতি। নেতরে মন্দবুদ্ধয়ো বহবোঽপি সমাগতাঃ শক্নুবন্তি তানর্থান্ ব্যাকর্ত্তুং যানসৌ ব্যাকরোতি (দুঃ)।

প্রয়োজন বোধ করে না, সেই ব্যক্তি দেবলোকে ও মনুষ্যলোকে বেদবাক্য হইতে লব্ধব্য কাম্যবস্তু লাভ করিতে পারে না। বেদবাক্য হইতে যজ্ঞ কি, দেবতা কি ইত্যাদি বুঝিতে না পারায় সে যথাযথ যজ্ঞকার্য্যাদি সম্পাদন করতঃ দেবসাযুজ্য লাভ করে না, ইহলোকেও বেদবাক্যের ব্যাখ্যাদি দ্বারা অর্থ, যশ, মান, প্রভৃতি উপার্জ্জন করিতে সমর্থ হয় না। বেদবাক্য অফল, অপুষ্প অর্থাৎ বেদবাক্য অর্থবিরহিত ইহা যে মনে করে, তাহার নিকট বাস্তবিকই বেদবাক্য ফলপুষ্প প্রসব করে না, অথবা কিঞ্চিন্মাত্র ফলপুষ্প প্রসব করে।[১] বেদবাক্যের অর্থ না বুঝিয়া অভ্যাস করিলেও কিঞ্চিৎ ফলপুষ্প পাওয়া যায়; অভ্যাস একেবারে বৃথা নহে—ইহা বুঝাইবার নিমিত্তই যাস্ক বলিয়াছেন, 'কিঞ্চিৎপুষ্পফলেতি বা'।[২] 'ফলপুষ্প' ইহার অর্থ অব্যবহিত পরেই বলিতেছেন।

অনুবাদ—আর এই ব্যক্তি অর্থাৎ যাহার জ্ঞান নাই সে ফলের অপ্রদাত্রী বাক্যরূপিণী মায়ার দ্বারা সমাবৃত হইয়া বিচরণ করে; [বেদ-] বাক্য ইহার নিকট দেবলোকে ও মনুষ্যলোকে দোহনীয় বা লব্ধব্য কাম্যবস্তু সমূহ প্রদান করে না—যে ফলরহিত পুষ্পরহিত [মনে করিয়া] বাক্য অর্থাৎ বেদবাক্য শ্রবণ করিয়া থাকে; ইহার অর্থ এই যে ফলরহিত পুষ্পরহিত [মনে করিয়া] বাক্য শ্রবণ করায় বাক্য হয় ফলপুষ্পবিরহিত হয়, আর না হয় কিঞ্চিন্মাত্র ফলপুষ্পবিশিষ্ট হয়।

অর্থং বাচঃ পুষ্পফলমাহ, যাজ্ঞদৈবতে পুষ্পফলে দৈবতাধ্যাত্মে[৩] বা ॥ ৬ ॥

অর্থং (অর্থকে) বাচঃ (বাক্যের) পুষ্পফলম্ (পুষ্পফল) আহুঃ (মন্ত্রে বলিয়াছেন); যাজ্ঞদৈবতে (যজ্ঞজ্ঞান এবং দেবতাজ্ঞান) পুষ্পফলে (যথাক্রমে পুষ্প এবং ফল) বা (অথবা) দৈবতাধ্যাত্মে (দেবতাজ্ঞান এবং আধ্যাত্ম অর্থাৎ অধ্যাত্মজ্ঞান) [পুষ্পফলে] (যথাক্রমে পুষ্প এবং ফল)।

'বাচং শুশ্রুবান্ অফলাম্ অপুষ্পাম্' এই স্থলে পুষ্পফল—অর্থ; কাজেই সম্পূর্ণ বাক্যের অর্থ—যিনি অর্থশূন্য মনে করিয়া বেদবাক্য শ্রবণ করেন। যাজ্ঞ, দৈবত এবং আধ্যাত্ম—এই তিনভাগে বেদকে বিভক্ত করা যাইতে পারে অর্থাৎ বেদবাক্যের অর্থ বা তাৎপর্য্য হইতেছে

---

১। নাস্মৈ কামান্ দুগ্ধে। কতমান্। যে তস্যা বাচো দোগ্ধব্যাঃ। ক্ব। দেবতাস্থানেষু মনুষ্যস্থানেষু চ। যঃ কিং করোতি। য এবং শুশ্রুবান্ শ্রুতবান্ ভবতি। কথম্। অফলামপুষ্পামিতি। এবং যঃ শ্রুতবান্ ভবত্যন্যেভ্যঃ সকাশাচ্ছ্রুত্বা চ দৃঢ়গ্রাহেণ গৃহীত্বাবস্থিতো ভবত্যধ্যয়নাদৃতে নাস্তদত্তি মৃগ্যামিতি। তস্মৈ কিমিতি। অফলৈবাস্মৈ অপুষ্পা চ বাগ্ ভবতি (দুঃ)।

২। অথবা কিঞ্চিৎপুষ্পফলেতি বা। এতদুক্তং ভবত্যফলামপুষ্পামিতি। কিং কারণম্ অস্তি হ্যধ্যয়নমাত্রেঽপি কিঞ্চিদল্পং ফলম্। নাসৌ পরিশ্রমো ব্যর্থ এবেতি ভাষ্যকারাভিপ্রায়ঃ (দুঃ)।

৩। কেহ কেহ 'দেবতাধ্যাত্মে' (দেবতা+অধ্যাত্ম) পাঠ করেন। স্কন্দস্বামী পাঠ করেন—দৈবতাধ্যাত্মে দৈবত+আধ্যাত্ম)।

যজ্ঞ দেবতা এবং আত্মাকে বুঝাইতে।[১] পুষ্প পূর্ব্বে, পরে ফল; যজ্ঞপরিজ্ঞান পূর্ব্বে, পরে দেবতাপরিজ্ঞান; কাজেই রূপক কল্পনায় পুষ্প=যাজ্ঞ (যজ্ঞপরিজ্ঞান), ফল=দৈবত (দেবতাপরিজ্ঞান)। যাঁহারা অভ্যুদয়রূপ ধর্ম্মের আকাঙ্ক্ষা করেন, দৈবতই তাঁহাদের ফল অর্থাৎ দেবতাপরিজ্ঞান হইলে, দেবসাযুজ্য লাভ হইলেই তাঁহারা কৃতার্থম্মন্য হয়েন। যাঁহারা মোক্ষরূপ ধর্ম্মের আকাঙ্ক্ষা করেন, তাঁহারা দেবতাপরিজ্ঞানে পরিতৃপ্ত হয়েন না, দৈবত বা দেবতাপরিজ্ঞানকে তাঁহারা ফল মনে করিতে পারেন না, আধ্যাত্ম বা আত্মজ্ঞান তাঁহাদের ফল, দৈবত বা দেবতাপরিজ্ঞান আত্মজ্ঞানলাভের সোপানমাত্র। কাজেই তাঁহাদের নিকট দৈবত বা দেবতাপরিজ্ঞান=পুষ্প, আধ্যাত্ম বা আত্মজ্ঞান=ফল। দৈবতই যেখানে পুষ্প, সেখানে যাজ্ঞ যে পুষ্প, তৎসম্বন্ধে আর বক্তব্য কি? কারণ, যজ্ঞপরিজ্ঞান দেবতাপরিজ্ঞানের উপায়ীভূত।

অনুবাদ—অর্থকে বাক্যের পুষ্পফলরূপে বলিয়াছেন; যজ্ঞজ্ঞান এবং দেবতাজ্ঞান যথাক্রমে পুষ্প এবং ফল, অথবা দেবতাজ্ঞান এবং অধ্যাত্মজ্ঞান যথাক্রমে পুষ্প এবং ফল।

> সাক্ষাৎকৃতধর্ম্মাণ ঋষয়ো বভূবু স্তেঽবরেভ্যোঽসাক্ষাৎকৃতধর্ম্মভ্য
> উপদেশেন মন্ত্রান্ সংপ্রাদুরুপদেশায় গ্লায়ন্তোঽবরে বিল্মগ্রহণায়েমং
> গ্রন্থং সমাম্নাসিষু র্বেদং চ বেদাঙ্গানি চ ॥ ৭ ॥

সাক্ষাৎকৃতধর্ম্মাণঃ (ধর্ম্মের সাক্ষাৎদ্রষ্টা) ঋষয়ঃ (ঋষিগণ) বভূবুঃ (হইয়াছিলেন), তে (তাঁহারা) অবরেভ্যঃ (পরবর্ত্তী যুগে প্রাদুর্ভূত) অসাক্ষাৎকৃতধর্ম্মভ্যঃ (যাঁহারা ধর্ম্মের সাক্ষাৎকার করেন নাই ঈদৃশ ঋষিগণকে) মন্ত্রান্ (মন্ত্রসমূহ) উপদেশেন (উপদেশের দ্বারা অর্থাৎ গুরুশিষ্যপরম্পরায়) সংপ্রাদুঃ (প্রদান করিয়াছিলেন), অবরে (পরবর্ত্তী যুগে প্রাদুর্ভূত সেই ঋষিগণ) উপদেশায় (উপদেশার্থ) গ্লায়ন্তঃ (গ্লানি অনুভব করিয়া) বিল্মগ্রহণায় (অর্থ-প্রকটনের দ্বারা এবং ভেদ বা বিভাগের দ্বারা গ্রহণ করাইবার নিমিত্ত) ইমং (এই) গ্রন্থং (গ্রন্থ) বেদং চ বেদাঙ্গানি চ (বেদ এবং অন্যান্য বেদাঙ্গসমূহ) সমাম্নাসিষুঃ (সমাম্নান বা সংকথন করিয়াছেন)।

বেদ, নিঘণ্টু (নিরুক্তশাস্ত্র) এবং অন্যান্য বেদাঙ্গের আগম প্রদর্শন করিতেছেন। কোন কোন ঋষি ধর্ম্মের অর্থাৎ মন্ত্রব্রাহ্মণাত্মক বেদের এবং বেদার্থের[২] সাক্ষাৎকার করিয়াছিলেন, অর্থাৎ তাঁহারা ছিলেন প্রত্যক্ষানুভূতিসম্পন্ন এবং মন্ত্র ও মন্ত্রার্থ তাঁহাদের নিকট স্বতঃ

---

১। যাজ্ঞমিতি যজ্ঞজ্ঞানমুচ্যতে যজ্ঞভবত্বাৎ, দৈবতং দেবতাজ্ঞানম্, আধ্যাত্মম্ অধ্যাত্মজ্ঞানম্ (স্কঃ স্বাঃ) যজ্ঞপরিজ্ঞানং যাজ্ঞং দেবতাপরিজ্ঞানং দৈবতম্ আত্মন্যধি যদ্ বর্ত্ততে তদধ্যাত্মম্। স এব সর্ব্বোঽপি মন্ত্রব্রাহ্মণরাশিরেব ত্রিধা বিভক্তঃ (দুঃ।।

২। ধর্ম্মস্যাতীন্দ্রিয়ত্বাৎ সাক্ষাৎকরণস্যাসম্ভবাৎ ধর্ম্মশব্দেনাত্র তদর্থং মন্ত্রব্রাহ্মণমুচ্যতে (স্কঃ স্বাঃ)।

আবির্ভূত হইয়াছিল। পরবর্ত্তী যুগের ঋষিগণ ঈদৃশ শক্তিসম্পন্ন ছিলেন না, তাঁহারা পূর্ব্ববর্ত্তী ঋষিগণের শিষ্যস্থানীয় ছিলেন, পূর্ব্ববর্ত্তী ঋষিগণ উপদেশক্রমে[১] তাঁহাদিগকে মন্ত্র ও মন্ত্রার্থ[২] প্রদান করেন অর্থাৎ পরবর্ত্তী যুগের ঋষিগণ ধর্ম্মের সাক্ষাৎ দ্রষ্টা ঋষিগণের নিকট উপদেশ প্রাপ্ত হইয়াই মন্ত্র ও মন্ত্রার্থ সম্বন্ধে জ্ঞানসম্পন্ন হয়েন। এই পরবর্ত্তী যুগের ঋষিগণ দেখিলেন লোক ক্রমশঃই ক্ষীণশক্তি এবং অল্পায়ুঃসম্পন্ন হইয়া পড়িতেছে, উপদেশের দ্বারা তাহাদিগকে বিশাল বেদশাস্ত্রে অভিজ্ঞ করা সম্ভবপর নহে; দেখিয়া তাঁহাদের গ্লানি (দুঃখ) হইল, তাঁহারা অনুকম্পা করিলেন,[৩] তাঁহারা ঋগ্বেদাদিক্রমে বেদের বিভাগ করিলেন যাহাতে ক্ষীণশক্তি অল্পায়ুঃসম্পন্ন লোক কোনও বেদ অন্ততঃ অধ্যয়ন করিতে পারে, এই উদ্দেশ্যে।[৪] বেদে অভিজ্ঞ হইতে হইলে বেদের অধ্যয়নের ন্যায় বেদের অর্থবোধও আবশ্যক; যাহাতে বেদের অর্থবোধ সহজে হইতে পারে তাহার জন্য তাঁহারা এই গ্রন্থ অর্থাৎ নিঘণ্টু (নিরুক্তশাস্ত্র) এবং অন্যান্য বেদাঙ্গ প্রণয়ন করিলেন।[৫] নিঘণ্টু বা নিরুক্তগ্রন্থের এবং অন্যান্য বেদাঙ্গের কর্ত্তা ঋষিগণ, কাজেই ইহাদের আগম পরিশোধিত বা অতি পবিত্র।[৬]

অনুবাদ—কোন কোন ঋষি ছিলেন যাঁহারা ধর্ম্মের সাক্ষাৎ দ্রষ্টা; যাঁহারা ধর্ম্মের সাক্ষাৎকার করেন নাই পরবর্ত্তী যুগে আবির্ভূত ঈদৃশ ঋষিগণকে তাঁহারা উপদেশের দ্বারা অর্থাৎ গুরুশিষ্যপরম্পরায় মন্ত্রসমূহ প্রদান করেন; পরবর্ত্তী যুগে প্রাদুর্ভূত সেই ঋষিগণ উপদেশার্থ গ্লানি অনুভব করিয়া অর্থাৎ উপদেশের দ্বারা বেদশাস্ত্রে ব্যুৎপত্তিসম্পাদন অসম্ভব মনে করত দুঃখিত হইয়া অর্থপ্রকটনের দ্বারা এবং ভেদ বা বিভাগের দ্বারা গ্রহণ করাইবার নিমিত্ত এই গ্রন্থ (নিঘণ্টু বা নিরুক্ত), বেদ এবং অন্যান্য বেদাঙ্গ সামাম্নান বা সংকথন করেন।

---

১। উপদেশেন শিষ্যোপাধ্যায়িকয়া বৃত্ত্যা (দুঃ)।

২। মন্ত্রান্ গ্রন্থতোঽর্থতশ্চ (দুঃ)।

৩। উপদেশায়োপদেশার্থম্। কথং নামোপদিশ্যমানমেতে শক্নুয়ুর্গ্রহীতুমিত্যেবমর্থমধিকৃত্য গ্লায়ন্তঃ খিদ্যমানাস্তেষনুগৃহ্ণন্তস্তদনুকম্পয়া তেষামায়ুষঃ সঙ্কোচমবেক্ষ্য কালানুরূপাঞ্চ গ্রহণশক্তিম্ (দুঃ)।

৪। বেদং তাবদেকং সন্তমতিমহত্ত্বাদ্দুরধ্যেয়মনেকশাখাভেদেন সমাম্নাসিষুঃ সুখগ্রহণায় ব্যাসেন সমাম্নাতবন্তঃ (দুঃ)। দুর্গাচার্য্যের মতে, বিল্মগ্রহণায়=ভেদজ্ঞানায় (ভেদেন জ্ঞানায়—বিভাগের দ্বারা যাহাতে লোকের জ্ঞান হইতে পারে সেই জন্য); স্কন্দস্বামীর মতে, বিল্ম=উপায়, বিল্মগ্রহণায়=যাহাতে লোক বেদ অধ্যয়ন করিবার এবং অর্থ বুঝিবার উপায় লাভ করিতে পারে সেই জন্য।

৫। বিল্মগ্রহণায় ইমং গ্রন্থং বেদাঙ্গানি চ সমাম্নাসিষুঃ=অর্থপ্রকাশের দ্বারা যাহাতে বেদের গ্রহণ হইতে পারে অর্থাৎ লোক যাহাতে অর্থবোধসহকারে বেদাধ্যয়ন করিতে পারে, তাহার জন্য ঋষিগণ নিঘণ্টু এবং অন্যান্য বেদাঙ্গ প্রণয়ন করিলেন। বিল্মগ্রহণায় বেদং সমাম্নাসিষুঃ=বিভাগের দ্বারা যাহাতে লোক বেদের গ্রহণ করিতে পারে সেই জন্য বেদের বিভাগ করিলেন। বিল্ম=ভেদ (বিভাগ) এবং ভাসন (অর্থপ্রকাশন)। যাস্ক পরেই বলিতেছেন 'বিল্মং ভিল্মং ভাসনমিতি বা'। বেদাঙ্গবিজ্ঞানেন ভাসতে প্রকাশতে বেদার্থ ইত্যত ইদমুক্তং বিল্মমিতি (দুঃ)।

৬। এবমিদমৃষিভ্যো নিরুক্তশাস্ত্রমায়াতমিতরাণি চাঙ্গানীতি পরিশোধিত আগমঃ (দুঃ)।

বিল্মং ভিল্মং ভাসনমিতি বা ॥ ৮ ॥

বিল্মং ভিল্মং ( বিল্ম—ভিল্ম ) বা ( অথবা ) ভাসনম্ ইতি ( বিল্ম—ভাসন ) ।

'ভিদ্' ধাতু বা 'ভাস্' ধাতুর উত্তর 'ম' প্রত্যয় করিয়া 'বিল্ম' শব্দ নিষ্পন্ন করা যাইতে পারে ( পৃষোদরাদিত্বাৎ )। ভিদ্ ধাতু হইতে 'ভিল্ম' শব্দ ও 'ম' প্রত্যয়ে নিষ্পন্ন। কাজেই বিল্ম ও ভিল্ম সমানার্থক শব্দ ; ইহাদের অর্থ—ভেদন অর্থাৎ বিভাগকরণ। 'ভাস্' ধাতু হইতে নিষ্পন্ন করিলে 'বিল্ম' শব্দের অর্থ হইবে ভাসন অর্থাৎ প্রকাশন বা অর্থের প্রতিপাদন। বেদাঙ্গে ব্যুৎপন্ন ব্যক্তির নিকট বেদার্থ প্রকাশিত হয়, ইহা দেখা যায়।

অনুবাদ—বিল্ম—ভিল্ম ( ভেদন ), অথবা বিল্ম—ভাসন ( প্রকাশন বা অর্থের প্রতিপাদন )।

এতাবন্তঃ সমানকর্ম্মাণো ধাতবঃ, ধাতুর্দধাতেঃ,
এতাবন্ত্যস্য সত্ত্বস্য নামধেয়ানি ॥ ৯ ॥

এতাবন্তঃ ( এইগুলি ) সমানকর্ম্মাণঃ ( সমানার্থক ) ধাতবঃ ( ধাতু ), ধাতুঃ ( 'ধাতু' শব্দটী ) দধাতেঃ ( 'ধা' ধাতু হইতে নিষ্পন্ন ), অস্য ( এই ) সত্ত্বস্য ( সত্ত্ব বা দ্রব্যের ) এতাবন্তি নামধেয়ানি ( এতৎসংখ্যক নাম )।

নিঘণ্টু বা নিরুক্তের প্রকরণ তিনটী। এখানে প্রথম প্রকরণে কি আছে তাহা বলিতেছেন। সমানার্থক ধাতুসমূহ এবং বিভিন্ন সত্ত্ব বা দ্রব্যের নামসমূহ প্রথম প্রকরণে উক্ত হইয়াছে। গতিকর্ম্মাণ উত্তরে ধাতবো দ্বাবিংশং শতম্, কান্তিকর্ম্মাণ উত্তরে ধাতবোঽষ্টাদশ, পৃথিবীনামধেয়ান্যেকবিংশতিঃ, হিরণ্যনামান্যুত্তরাণি পঞ্চদশ—ইত্যাদি প্রকারে সমানার্থক ধাতুসমূহ এবং ভিন্ন ভিন্ন দ্রব্যের নামসমূহ বর্ণিত হইয়াছে, দেখিতে পাইব। এই প্রথম প্রকরণের নাম 'নৈঘণ্টক' প্রকরণ। গবাদিদেবপত্ন্যন্তশব্দসমূহরূপ সমগ্র শাস্ত্রের নাম নিঘণ্টু, নিঘণ্টুর একদেশ নৈঘণ্টুক প্রকরণ।[১] প্রসঙ্গতঃ 'ধাতু' শব্দটীর নির্ব্বচন প্রদর্শন করিতেছেন; 'ধাতু' শব্দটী 'ধা' ধাতুর উত্তর 'তুন্' প্রত্যয় করিয়া নিষ্পন্ন হইয়াছে।

অনুবাদ—এইগুলি সমানার্থক ধাতু—'ধাতু' শব্দটী 'ধা' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে ; এই সত্ত্বের এতগুলি নাম ( ইত্যাদি কথা নিরুক্তের প্রথম প্রকরণে বর্ণিত হইয়াছে )।

এতাবতামর্থানামিদমভিধানম্ ॥ ১০ ॥

এতাবতাম্ ( এই সমস্ত ) অর্থানাম্ ( অর্থের ) ইদম্ ( এই ) অভিধানম্ ( শব্দ )।

নিরুক্তের দ্বিতীয় প্রকরণে কি আছে তাহা বলিতেছেন। এক একটী শব্দ বহু অর্থ বুঝাইয়া থাকে, সেই সমস্ত শব্দ দ্বিতীয় প্রকরণে উক্ত হইয়াছে। আদিত্যোঽপ্যকুপারঃ

১। গবাদয়ো দেবপত্ন্যন্তা নিঘণ্টবঃ, তদেকদেশো নৈঘণ্টকং প্রকরণম্ ( দুঃ )।

সমুদ্রোঽপ্যকূপারঃ, উপদয়াদীনাং ষণ্ণাং দয়তিঃ, প্লুরাণনবয়োর্দ্বয়োর্নূর্টিদিতি নিপাতঃ—ইত্যাদি প্রকারে অনেকার্থক শব্দসমূহ বর্ণিত হইয়াছে, দেখিতে পাইব। যে সমস্ত শব্দ অনবগত-সংস্কার অর্থাৎ যে সমস্ত শব্দের প্রকৃতি প্রত্যয় বুঝা যায়না, তাহারাও দ্বিতীয় প্রকরণে উক্ত হইয়াছে। এই দ্বিতীয় প্রকরণের নাম নৈগমিক বা ঐকপদিক প্রকরণ।

অনুবাদ—এই সমস্ত অর্থ বুঝাইতে এই শব্দ, [ এই সমস্ত শব্দ অনবগতসংস্কার অর্থা এই সমস্ত শব্দের প্রকৃতি প্রত্যয় জানা নাই ] ( ইত্যাদি কথা নিরুক্তের দ্বিতীয় প্রকরণে বর্ণিত হইয়াছে )।

নৈঘণ্টুকমিদং দেবতানাম প্রাধান্যেনেদমিতি ॥ ১১ ॥

ইদং ( এই ) দেবতানাম ( দেবতানাম ) নৈঘণ্টকং ( গুণীভূত বা অপ্রধান ) ইদং ( এই দেবতানাম ) প্রাধান্যেন ( প্রধানভাবে উক্ত ) ইতি ( ইত্যাদি বিচার ) [ তৃতীয় বা দৈবত প্রকরণে আছে ]।

নিরুক্তের তৃতীয় প্রকরণে কি আছে তাহা বলিতেছেন। মন্ত্রে এই দেবতার নাম প্রধান ভাবে এবং এই দেবতার নাম অপ্রধান ভাবে উক্ত হইয়াছে অর্থাৎ এই দেবতারই মন্ত্রে স্তুতি করা হইয়াছে, এই দেবতা আনুষঙ্গিক বা গৌণ ভাবে উল্লিখিত হইয়াছে মাত্র, ইত্যাদি বিচার তৃতীয় প্রকরণে করা হইয়াছে। এই প্রকরণের নাম দৈবত প্রকরণ। বলা বাহুল্য এই 'নৈঘণ্টুক' শব্দের সহিত 'নৈঘণ্টুক প্রকরণ' এই স্থলের 'নৈঘণ্টুক' শব্দের কোনও সম্পর্ক নাই।

অনুবাদ—এই দেবতানাম নৈঘণ্টুক ( অপ্রধান বা গৌণ ), এই দেবতানাম প্রধান ভাবে উক্ত ( ইত্যাদি বিচার তৃতীয় বা দৈবত প্রকরণে আছে )।

তদ্ যদন্যদৈবতে[১] মন্ত্রে নিপততি নৈঘণ্টকং তৎ ॥ ১২ ॥

তৎ ( তাহা হইলে অর্থাৎ নৈঘণ্টুক শব্দের অর্থ উপদিশ্যমান হইলে বলিব ),[২] যৎ ( যাহা ) অন্যদৈবতে ( অন্যদেবতাক অর্থাৎ অন্য হইয়াছে প্রধান দেবতা যাহার ঈদৃশ ) মন্ত্রে ( মন্ত্রে ) নিপততি ( উল্লিখিত হয় ) তৎ ( তাহা ) নৈঘণ্টুকং ( নৈঘণ্টুক )।

নৈঘণ্টুক শব্দের দ্বারা কি বুঝায় তাহাই বলিতেছেন। অন্যদৈবত মন্ত্রে অর্থাৎ মন্ত্রে যখন কোনও দেবতা প্রধান ভাবে স্তুত হয়েন,[৩] তখন সেই মন্ত্রে যে কোনও পদার্থের ( দেবতা মানুষ জন্তু প্রভৃতির ) উল্লেখ থাকে তাহারা সমস্তই নৈঘণ্টুক অর্থাৎ গুণীভূত বা অপ্রধান।

---

১। দুর্গাচার্য্যের পাঠ 'অন্যদেবতে'।

২। তদেতল্লক্ষণত উপদিশ্যত ইতি পর্য্যুপযুক্তস্তচ্ছব্দঃ ( দুঃ )।

৩। অন্যা যস্মিন্ প্রধানদেবতা সোঽয়মন্যদেবতঃ ( দুঃ )। Cf. মন্ত্রেঽন্যদৈবতেঽন্যানি নিগদ্যন্তেঽত্র কানিচিৎ ( বৃহ দেবতা ১।১৮ )।

অনুবাদ—তাহা হইলে [ এখন 'নৈঘণ্টুক' শব্দের দ্বারা কি বুঝায় তাহা বলা হইতেছে ], অন্যদৈবত মন্ত্রে যাহা উল্লিখিত হয় তাহা নৈঘণ্টুক ( গুণীভূত বা অপ্রধান )।

'অশ্বং ন ত্বা বারবন্তম্'। অশ্বমিব ত্বা বালবন্তম্, বালা দংশবারণার্থা ভবন্তি, দংশো দশতেঃ ॥ ১৩ ॥

অশ্বং ন ত্বা বারবন্তম্=অশ্বমিব ত্বা বালবন্তম্ ( কেশসমন্বিত অর্থাৎ পুচ্ছবিশিষ্ট অশ্বের ন্যায় তোমাকে ); বালাঃ ( পুচ্ছস্থ কেশসমূহ ) দংশবারণার্থা ( মশক প্রভৃতি দংশনকারী কীট সমূহকে বারণ করিবার নিমিত্ত ) ভবন্তি ( হয় ); দংশঃ ( দংশ এই শব্দটী ) দশতেঃ ( 'দন্শ' ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে )।

'নৈঘণ্টুক' পদার্থের উদাহরণ প্রদর্শন করিতেছেন। 'অশ্বং ন ত্বা বারবন্তম্' ইহা ঋগ্বেদের ১।২৭।১ মন্ত্রের অংশ। এই মন্ত্রে অগ্নি প্রধান দেবতা। অগ্নিকে বারবান্ অর্থাৎ পুচ্ছবিশিষ্ট অশ্বের সহিত তুলনা করা হইয়াছে। অশ্ব যেরূপ পুচ্ছের দ্বারা মশকপ্রভৃতি দংশনকারী কীটসমূহকে বাধা দেয়, অগ্নিও সেই প্রকার তাঁহার জ্বালাসমূহের দ্বারা স্তুতিকর্ত্তার শত্রুদিগকে বাধা প্রদান করেন।[1] এইস্থলে অগ্নি স্তুত্য দেবতা অতএব প্রধান, অশ্ব উপমান মাত্র, প্রধান নহে, নৈঘণ্টুক।[2] 'ন' নিপাতটী 'ইব' অর্থে প্রযুক্ত অর্থাৎ উপমাদ্যোতক। মন্ত্রে বারবান্=বালবান্ ( রলয়োরভেদঃ ); বার বা বাল শব্দটী নিবারণার্থক বারি ( বৃ+ণিচ্ ) ধাতু হইতে নিষ্পন্ন; অশ্বের পুচ্ছস্থ কেশ মশকাদি নিবারণের সহায়তা করে ইহা প্রত্যক্ষ। প্রসঙ্গতঃ দংশ শব্দের নির্ব্বচন প্রদর্শন করিতেছেন। 'দংশ' শব্দটী দন্শ ধাতু হইতে নিষ্পন্ন, ইহার অর্থ—যে দংশন করে।

অনুবাদ—অশ্বং ন ত্বা বারবন্তম্—অশ্বমিব ত্বা বালবন্তম্ ( কেশসমন্বিত অর্থাৎ পুচ্ছ-বিশিষ্ট অশ্বের ন্যায় তোমাকে )। বাল বা কেশসমূহ মশক প্রভৃতি দংশনকারী কীটসমূহকে বাধা প্রদান করিবার নিমিত্ত হইয়া থাকে; দংশ শব্দটী 'দন্শ' ধাতু হইতে নিষ্পন্ন।

'মৃগো ন ভীমঃ কুচরো গিরিষ্ঠাঃ'। মৃগ ইব ভীমঃ কুচরো গিরিষ্ঠাঃ, মৃগো মার্ষ্টের্গতিকর্ম্মণঃ, ভীমো বিভ্যত্যস্মাদ্ ভীষ্মোঽপ্যেতস্মাদেব, কুচর ইতি চরতি কর্ম্ম কুৎসিতম্, অথ চেদ্দেবতাভিধানং ক্বায়ং ন চরতীতি, গিরিষ্ঠা গিরিস্থায়ী, গিরিঃ পর্ব্বতঃ সমুদ্গীর্ণো ভবতি, পর্ব্ববান্ পর্ব্বতঃ, পর্ব্ব পুনঃ পৃণাতেঃ

---

১। অশ্বো যথা বালৈর্বাধকান্ মশকমক্ষিকাদীন্ পরিহরতি তথা ত্বমপি জ্বালাভিরস্মদ্বিরোধিনঃ পরিহরসি ( সায়ণ )।

২) অন্যান্যৃচি অশ্বো নৈঘণ্টকোঽগ্নিঃ প্রধানম্ ( দুঃ )।

প্রীণাতের্বা, অর্দ্ধমাসপর্ব্ব দেবানস্মিন্ প্রীণন্তীতি, তৎপ্রকৃতীতরৎ সন্ধিসামান্যাৎ, মেঘস্থায়ী, মেঘোঽপি গিরিরেতস্মাদেব ॥ ১৪ ॥

মৃগো ন ভীমঃ কুচরো গিরিষ্ঠাঃ=মৃগ ইব ভীমঃ কুচরঃ গিরিষ্ঠাঃ ( কুৎসিতকর্ম্মা গিরিস্থায়ী মৃগের ন্যায় ভয়ঙ্কর )। মৃগঃ ( 'মৃগ' শব্দ ) গতিকর্ম্মণঃ ( গত্যর্থক ) মার্ষ্টেঃ ( 'মৃজ্' ধাতু হইতে নিষ্পন্ন ), বিভ্যতি অস্মাৎ ( ইহা হইতে সকলে ভয় পায় ) [ ইতি ] ( ইহা ) ভীমঃ ( 'ভীম' শব্দের ব্যুৎপত্তি ), ভীষ্মঃ অপি ( 'ভীষ্ম' শব্দও ) এতস্মাৎ এব ( এই ব্যুৎপত্তি হইতেই ), কুচরঃ ইতি ( 'কুচর' ইহার অর্থ ) কুৎসিতং ( কদর্য্য ) কর্ম্ম ( কর্ম্ম ) চরতি ( করে ), অথ চেৎ ( আর যদি ) দেবতাভিধানং ( দেবতার অভিধান অর্থাৎ দেবতার বিশেষণ হয়, তাহা হইলে অর্থ হইবে ) অয়ং ( ইনি ) ক্ব ( কোথায় ) ন চরতি ইতি ( বিচরণ না করেন ), গিরিষ্ঠাঃ—গিরিস্থায়ী ( পর্ব্বতবাসী ), গিরিঃ—পর্ব্বতঃ ( পর্ব্বত )—সমুদ্গীর্ণঃ ( সমুত্থিত ) ভবতি ( হয় ), পর্ব্বতঃ ( পর্ব্বত ) পর্ব্ববান্ ( পর্ব্বযুক্ত ), পুনঃ ( আর ) পর্ব্ব ( 'পর্ব্ব' শব্দ ) পৃণাতেঃ ( 'পৄ' ধাতু হইতে ) বা ( অথবা ) প্রীণাতেঃ ( 'প্রী' ধাতু হইতে নিষ্পন্ন ), অর্দ্ধমাসপর্ব্ব ( অর্দ্ধমাস অর্থাৎ পক্ষদ্বয়ের পূর্ণিমা অমাবস্যারূপ যে পর্ব্ব তাহার পর্ব্বত্ব )—অস্মিন্ ( ইহাতে ) দেবান্ ( দেবসমূহকে ) প্রীণন্তি ( সকলে প্রীত করে ) ইতি ( এই জন্য ), ইতরৎ ( অন্য অর্থাৎ শিলাপর্ব্ব ) তৎপ্রকৃতি ( পক্ষপর্ব্বপ্রকৃতি ) সন্ধিসামান্যাৎ ( কারণ, উভয়স্থলেই সন্ধির তুল্যতা আছে ), [ 'গিরিষ্ঠাঃ' এই পদটী যখন দেবতার বিশেষণ তখন ইহার অর্থ ] মেঘস্থায়ী ( মেঘে অবস্থানকারী ), মেঘঃ অপি ( মেঘও ) গিরিঃ ( গিরি শব্দ বাচ্য ) এতস্মাৎ এব ( সমুদ্গিরণরূপ ধর্ম্ম হইতেই অর্থাৎ মেঘও অন্তরিক্ষ লোকে সমুদ্গীর্ণ হয় বলিয়া )।

'নৈঘণ্টুক' পদার্থের আর একটী উদাহরণ প্রদর্শন করিতেছেন। 'মৃগো ন ভীমঃ কুচরো গিরিষ্ঠাঃ' ইহা ঋগ্বেদের ১০।১৮০।২ মন্ত্রের অংশ। এই মন্ত্রে ইন্দ্র প্রধান দেবতা, ইন্দ্রকে মৃগের সহিত তুলনা করা হইয়াছে, মৃগ উপমান মাত্র, প্রধান নহে, নৈঘণ্টক। ন=ইব। 'মৃগ' শব্দটী গত্যর্থক 'মৃজ' ধাতুর [1] উত্তর 'ঘ' প্রত্যয়ে নিষ্পন্ন। 'ভীম' শব্দটী 'ভী' ধাতুর উত্তর মক্ প্রত্যয়ে নিষ্পন্ন, ইহার অর্থ—যাহা হইতে লোক ভয় পায়। 'ভীষ্ম' শব্দও 'ভী' ধাতু হইতে নিষ্পন্ন এবং ইহারও অর্থ এই। 'কুচর' শব্দ যখন মৃগের বিশেষণ, তখন ইহার অর্থ 'যে প্রাণিহিংসাদিরূপ কুৎসিত কর্ম্ম করে'; আর যখন দেবতার অর্থাৎ ইন্দ্রের বিশেষণ, তখন ইহার অর্থ 'কোথায় বিচরণ না করেন' অর্থাৎ সর্ব্বত্র বিচরণকারী। গিরিষ্ঠাঃ ( ক্বিপ্ প্রত্যয়ে নিষ্পন্ন—'বিশ্বপা' শব্দের ন্যায় )=গিরিস্থায়ী ( পর্ব্বতবাসী ); 'গিরি' শব্দের অর্থ পর্ব্বত, 'গিরি' শব্দ উদ্গিরণার্থক 'গ' ধাতুর উত্তর 'ই' প্রত্যয়ে নিষ্পন্ন, দেখা যায় গিরি ভূমির উপর সমুদ্গীর্ণ অর্থাৎ সমুত্থিত হয়। 'পর্ব্বত' শব্দ 'পর্ব্ব' শব্দের উত্তর মত্বর্থীয় 'ত' প্রত্যয়ে

১। 'মৃজ' ধাতু শুদ্ধ্যর্থক, 'ধাতুনামনেকার্থত্বাৎ' এখানে গত্যর্থক।

নিষ্পন্ন, ইহার অর্থ পর্ব্ববিশিষ্ট ; 'পর্ব্ব' শব্দ পূরণার্থক 'পৃ' ধাতুর অথবা প্রীত্যর্থক 'প্রী' ধাতুর উত্তর বনিপ্ প্রত্যয়ে নিষ্পন্ন। 'অর্দ্ধমাস' অর্থাৎ পক্ষদ্বয়ের যে সন্ধি অমাবস্যা বা পূর্ণিমা, তাহাকে পর্ব্ব বলে এই জন্য যে, ইহাতে দেবতাদিগকে হবিঃ প্রভৃতি দান করিয়া প্রীত করা হয়।[১] পক্ষদ্বয়ের সন্ধির ন্যায় পর্ব্বতস্থ শিলাসমূহেরও সন্ধি আছে, উভয় স্থলেই সন্ধিত্ব তুল্য ; শিলাসন্ধিকে যে পর্ব্ব বলা হয় তাহার প্রকৃতি বা কারণ কালের অর্থাৎ পক্ষদ্বয়ের সন্ধি, অর্থাৎ পক্ষদ্বয়ের সন্ধিকে পর্ব্ব বলা হয় বলিয়া। স্থূল কথা এই যে, কালসন্ধির সৌসাদৃশ্যে শিলা-সন্ধিকেও পর্ব্ব বলে। 'গিরিষ্ঠা' শব্দ যখন দেবতার বিশেষণ তখন ইহার অর্থ 'মেঘস্থায়ী' ; গিরি শব্দের অর্থ মেঘও বটে, কারণ যে সমুদ্গিরণ ধর্ম্ম নিয়া গিরির গিরিত্ব তাহা মেঘেও আছে—মেঘও অন্তরিক্ষ লোকে সমুদ্গীর্ণ বা সমুত্থিত হয়।

অনুবাদ—মৃগো ন ভীমঃ কুচরো গিরিষ্ঠাঃ=মৃগ ইব ভীমঃ কুচরো গিরিষ্ঠাঃ (কুৎসিত-কর্ম্মা গিরিস্থায়ী মৃগের ন্যায় ভয়ঙ্কর)। 'মৃগ' শব্দ গত্যর্থক 'মৃজ্' ধাতু হইতে নিষ্পন্ন ; 'ইহা হইতে সকলে ভয় পায়', ইহাই ভীম শব্দের ব্যুৎপত্তি, ভীষ্ম শব্দও এই ব্যুৎপত্তি নিয়া ; 'কুচর' ইহার অর্থ 'কুৎসিত কর্ম্ম করে,' আর যদি ইহা দেবতার অভিধান (বিশেষণ) হয়, তাহা হইলে অর্থ হইবে 'কোথায় বিচরণ না করেন' অর্থাৎ 'সর্ব্বত্র বিচরণকারী' ; 'গিরিষ্ঠা' শব্দের অর্থ 'গিরিস্থায়ী' ; গিরি শব্দের অর্থ পর্ব্বত, গিরি সমুদ্গীর্ণ (সমুত্থিত) হয় ; পর্ব্বত পর্ব্ববান্ ; পর্ব্ব শব্দ আবার 'পৃ' অথবা 'প্রী' ধাতু হইতে নিষ্পন্ন ; 'অর্দ্ধমাস' অর্থাৎ পক্ষদ্বয়ের পূর্ণিমা বা অমাবস্যারূপ যে পর্ব্ব তাহার পর্ব্বত্ব এই জন্য যে, ইহাতে দেবসমূহকে প্রীত করা হয় ; অন্য অর্থাৎ শিলাপর্ব্ব পক্ষদ্বয়পর্ব্বপ্রকৃতি, সন্ধির সমানতানিবন্ধন, অর্থাৎ শিলাসন্ধিকে যে পর্ব্ব বলা হয় তাহার প্রকৃতি বা কারণ পক্ষদ্বয়ের সন্ধির পর্ব্বত্ব অর্থাৎ পক্ষদ্বয়ের সন্ধিকে পর্ব্ব বলা হয় বলিয়া ; 'গিরিষ্ঠা' এই শব্দটী যখন দেবতার বিশেষণ তখন ইহার অর্থ 'মেঘস্থায়ী' ; মেঘও গিরিশব্দবাচ্য, সমুদ্গিরণরূপ ধর্ম্ম হইতেই—(মেঘও অন্তরিক্ষলোকে সমুদ্গীর্ণ হয়)।

তদ্ যানি নামানি প্রাধান্যস্তুতীনাং দেবতানাং
তদ্দৈবতমিত্যাচক্ষতে ॥ ১৫ ॥

তৎ (তাহা হইলে) প্রাধান্যস্তুতীনাং (প্রধানভাবে স্তুতি হইয়াছে যাঁহাদের ঈদৃশ) দেবতানাং (দেবতাগণের) যানি (যে সমস্ত) নামানি (নাম) [তানি যত্র] (সেই সমস্ত নাম যে প্রকরণে আছে) তৎ (সেই প্রকরণকে) দৈবতম্ ইতি (দৈবতপ্রকরণ বলিয়া) আচক্ষতে (আচার্য্যগণ বলেন)[২]।

---

১। 'পৃ' ধাতু হইতে অর্দ্ধমাস-পর্ব্বশব্দের নিষ্পত্তি করিতে হইলে 'পৃ' ধাতু দানার্থ বলিয়া গ্রহণ করিতে হইবে ; পিতৃগণকে, দেবতাগণকে এবং মনুষ্যগণকে পর্ব্ব উপলক্ষে দান করা হয়, ইহা প্রসিদ্ধ (দীয়তে হি তত্র পিতৃদেবমনুষ্যেভ্যঃ—স্কঃ স্বাঃ)।

২। তাসাং দেবতানাং নামানি যত্র তৎপ্রকরণং দেবতানাং সমূহো দৈবতমিতি (স্কঃ স্বাঃ)।

নিরুক্তের তৃতীয় বা দৈবতপ্রকরণে কি আছে তাহার সূচনা দেওয়া হইয়াছে ১১ সূত্রে। এই স্থলে তাহার উপসংহার করিতেছেন। বেদে যে সমস্ত দেবতা প্রধানভাবে স্তুত হইয়াছেন, মুখ্যতঃ তাঁহাদেরই নামসমূহ দৈবতপ্রকরণে বর্ণিত হইয়াছে; অন্যান্য যে সমস্ত বিষয়ের অবতারণা করা হইয়াছে তাহা আনুষঙ্গিকমাত্র।

অনুবাদ—তাহা হইলে প্রধানভাবে স্তুত দেবতাগণের যে সমস্ত নাম, তাহা যে প্রকরণে আছে সেই প্রকরণকে আচার্য্যগণ দৈবতপ্রকরণ বলেন।

তদুপরিষ্টাদ্ ব্যাখ্যাস্যামো নৈঘণ্টুকানি নৈগমানীহেহ ॥ ১৬॥

তৎ (সেই দৈবতপ্রকরণ) উপরিষ্টাৎ (পরে) ব্যাখ্যাস্যামঃ (ব্যাখ্যা করিব), নৈঘণ্টকানি (নৈঘণ্টক প্রকরণোক্ত সমানার্থক ধাতু ও নামসমূহ) নৈগমানি (নৈগম প্রকরণোক্ত অনেকার্থক ও অনবগত-সংস্কার নামসমূহ) ইহ (এক্ষণে)[1] ব্যাখ্যাস্যামঃ (ব্যাখ্যা করিব)।

দেবতাপরিজ্ঞান বেদের মুখ্যবস্তু, তন্নিবন্ধনই দৈবতকাণ্ডের প্রাধান্য। অপ্রধান বস্তুর জ্ঞান মুখ্যবস্তুর জ্ঞানলাভে সহায়তা করে, সেই জন্য নিরুক্তকার অপেক্ষাকৃত অপ্রধান নৈঘণ্টুক এবং নৈগমপ্রকরণের ব্যাখ্যা পূর্ব্বে করিয়া পরে দৈবতপ্রকরণের ব্যাখ্যা করিবেন। 'ইহ' শব্দের দুইবার উল্লেখ হইয়াছে অধ্যায় পরিসমাপ্তি সূচনার নিমিত্ত।

অনুবাদ—সেই দৈবতপ্রকরণ পরে ব্যাখ্যা করিব। নৈঘণ্টুকপ্রকরণোক্ত এবং দৈবত-প্রকরণোক্ত নামসমূহ এক্ষণে ব্যাখ্যা করিব।

॥ নবম পরিচ্ছেদ সমাপ্ত ॥

॥ প্রথম অধ্যায় সমাপ্ত ॥

---

১। ইহেতি কালঃ প্রতিনির্দ্দিশ্যতে (স্কঃ স্বাঃ)।

# দ্বিতীয় অধ্যায়

## প্রথম পাদ

## প্রথম পরিচ্ছেদ

**অথ নির্ব্বচনম্ ॥ ১ ॥**

অথ (তৎপরে) নির্ব্বচনম্ (নির্ব্বচনের বা ব্যাখ্যার উপায় অর্থাৎ শব্দের অর্থ কি প্রণালীতে পরিস্ফুটভাবে বুঝান যাইবে তাহা) [ বক্ষ্যামঃ ] (বলিব)।

নির্ব্বচন শব্দের অর্থ নিঃশেষে বচন বা উক্তি অর্থাৎ ব্যাখ্যা। শব্দ ত্রিবিধ—প্রত্যক্ষবৃত্তি, পরোক্ষবৃত্তি এবং অতিপরোক্ষবৃত্তি (১।৩।১৫ দ্রষ্টব্য); প্রত্যক্ষবৃত্তি শব্দের ব্যুৎপত্তি অতি স্পষ্ট, কাজেই নিরুক্তে ঈদৃশ শব্দের নির্ব্বচন প্রায়শঃ করা হইবে না। পরোক্ষবৃত্তি এবং অতিপরোক্ষবৃত্তি শব্দ সমূহের অর্থ কি করিয়া নিষ্কৃষ্ট বা উদ্‌ঘাটিত করিতে হয়,[১] প্রধানতঃ তাহাই নিরুক্তশাস্ত্রে প্রদর্শিত হইবে।

অনুবাদ—তৎপরে নির্ব্বচন অর্থাৎ নির্ব্বচনের উপায় বলা হইবে।[২]

**তদ্ যেষু পদেষু স্বরসংস্কারৌ সমর্থৌ প্রাদেশিকেন গুণেনান্বিতৌ স্যাতাং তথা তানি নির্ব্রূয়াৎ ॥ ২ ॥**

তদ্ যেষু…… গুণেনান্বিতৌ—এই অংশের অর্থ পূর্ব্বে করা হইয়াছে (১।৩।১৫ দ্রষ্টব্য)। তানি (সেই সমস্ত পদ) তথা (সেইভাবে অর্থাৎ লক্ষণ বা ব্যাকরণশাস্ত্রানুসারে) নির্ব্রূয়াৎ (নির্ব্বচন করিবে)।

তদ্ শব্দটী বাক্যারম্ভে ব্যবহৃত হইয়াছে মাত্র, ইহার কোনও অর্থ নাই (১।৩।১৫ দ্রষ্টব্য)। যে সমস্ত পদের উদাত্তাদি স্বর এবং সংস্কার অর্থাৎ প্রকৃতি প্রত্যয়যোগে সাধন ব্যাকরণশাস্ত্র-বিহিত নিয়মের অনুগামী, যাহাদের স্বর ও সংস্কার হইতেই ধাতুর বা ক্রিয়ার উপলব্ধি হয়, সেই সমস্ত পদের নির্ব্বচন সেইভাবেই অর্থাৎ ব্যাকরণ শাস্ত্রের নিয়ম অনুসরণ করিয়াই[৩] করিতে হইবে। ঈদৃশ পদসমূহ (যেমন—হারক, পাচক ইত্যাদি) প্রত্যক্ষবৃত্তি বা প্রত্যক্ষক্রিয়; ইহাদের নির্ব্বচন সাধারণতঃ নিরুক্তশাস্ত্রে করা হয় নাই। এই সূত্রে 'প্রাদেশিকেন গুণেন'

---

১। অপিহিতস্যার্থস্য পরোক্ষবৃত্তাবতিপরোক্ষবৃত্তৌ বা শব্দে নিষ্কৃষ্য বিগৃহ্য বচনং নির্ব্বচনম্ (দু)।

২। নির্ব্বচনোপায়ং বক্ষ্যাম ইতি বাক্যশেষঃ (স্কঃ স্বাঃ)।

৩। তথা এব যথালক্ষণমেব (দুঃ)।

এই স্থলে 'প্রাদেশিকেন বিকারেণ' এইরূপ পাঠও আছে, এবং এই পাঠই স্কন্দস্বামীর অনুমোদিত। তিনি 'বিকার' শব্দের অর্থ করেন 'ক্রিয়া'।[১]

অনুবাদ—যে সমস্ত পদে স্বর ও সংস্কার ( প্রকৃতি প্রত্যয়াদি দ্বারা সাধন ) উপপন্ন অর্থাৎ ব্যাকরণশাস্ত্রানুগত নিয়মের অনুযায়ী এবং প্রাদেশিক গুণ বা ধাতুর সহিত সমন্বিত, তাহাদিগের নির্ব্বচন সেইভাবেই অর্থাৎ ব্যাকরণশাস্ত্রানুসারেই করিবে।

অথানন্বিতেঽর্থেঽপ্রাদেশিকে বিকারেঽর্থনিত্যঃ পরীক্ষেত
কেনচিদ্ বৃত্তিসামান্যেন ॥ ৩ ॥

অথ ( আর ) অর্থে অনন্বিতে ( শব্দ যখন অর্থের অনুগামী নহে ) বিকারে অপ্রাদেশিকে ( যখন ধাতু বা ক্রিয়া অর্থপ্রকাশক নহে ) অর্থনিত্যঃ ( অর্থে নিয়ত বা অর্থতৎপর হইয়া ) পরীক্ষেত ( পরীক্ষা করিবে ) কেনচিৎ ( কোনও ) বৃত্তিসামান্যেন ( বৃত্তি বা ভাবের তুল্যতার দ্বারা )।

যখন কোনও শব্দ অর্থের অনুগামী নহে—ধাতু বা ক্রিয়ার দিক্ দিয়া যখন শব্দ ও অর্থের সহিত সামঞ্জস্য নাই এবং ক্রিয়া যখন শব্দের অর্থ প্রকাশ করে না, তখন অর্থে নিয়ত হইয়া অর্থাৎ অর্থের দিকে লক্ষ্য রাখিয়া[২] শব্দটীর নির্ব্বচন করিতে হইবে। দেখিতে হইবে যে ধাতু বা ক্রিয়া হইতে শব্দটী নিষ্পন্ন, সেই ধাতু বা ক্রিয়ার অর্থের সহিত শব্দটীর যাহা অর্থ তাহার কোনও ভাবে সাদৃশ্য আছে কি না। ঈদৃশ স্থলে মাত্র স্বরসংস্কারের দিকে লক্ষ্য রাখিয়া নির্ব্বচন করিলে চলিবে না। যথা দুগ্ধবাচী 'পক্ব' শব্দ।[৩] 'পক্ব' শব্দের ধাতুগত অর্থ 'অতীত কালে যাহার পাক হইয়াছে'। ঈদৃশ নির্ব্বচনের দ্বারা দুগ্ধরূপ অর্থের প্রতীতি হইতে পারে না। এইস্থলে দেখিতে হইবে 'পক্ব' শব্দের ধাতুগত যে অর্থ এবং 'দুগ্ধ'রূপ যে অর্থ—এই দুই অর্থের সহিত কোনও সমানতা বা সাদৃশ্য আছে কি না। পক্ব ওদনাদি ও দুগ্ধের সহিত সাদৃশ্য এই যে উভয়ই ভোজনযোগ্য। তাহা হইলে পক্ব শব্দের নির্ব্বচন এইভাবে করা যায়—পক্বং দুগ্ধং তদ্ধি ভুজ্যতে ( পক্ব—দুগ্ধ, পক্ব যাহা তাহা ভোজন করা যায় )।

অনুবাদ—আর, শব্দ যখন অর্থের অনুগামী নহে, যখন ধাতু বা ক্রিয়া অর্থপ্রকাশক নহে, তখন অর্থে নিয়ত হইয়া অর্থাৎ অর্থের প্রতি লক্ষ্য রাখিয়া কোনও বৃত্তি বা ভাবের সমানতা দ্বারা পরীক্ষা অর্থাৎ নির্ব্বচন করিতে হইবে।

---

১। বিকারশব্দেন ক্রিয়াভিধীয়তে ষষ্ঠে গুণশব্দেন যাভিহিতা।

২। অর্থে নিয়তঃ অর্থনিত্যঃ, যত্তস্য শব্দস্য নির্ব্বচননিমিত্তমবয়বার্থো যশ্চ সমুদায়ার্থঃ তমজহদিত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

৩। ঋগ্বেদ ৮।৮৯।৭ ; নিরুক্ত ৬।১৪ দ্রষ্টব্য।

অবিদ্যমানে সামান্যেঽপ্যক্ষরবর্ণসামান্যান্নির্ব্রূয়ান্নত্বেব
ন নির্ব্রূয়ান্ন সংস্কারমাদ্রিয়েত ॥ ৪ ॥

সামান্যে (বৃত্তি বা ভাবের সমানতা) অবিদ্যমানে অপি (না থাকিলেও) অক্ষরবর্ণসামান্যাৎ (অক্ষর অর্থাৎ স্বর, বর্ণ অর্থাৎ ব্যঞ্জন, ইহাদের সমানতা ধরিয়া)[1] নির্ব্রূয়াৎ (নির্ব্বচন করিবে), ন তু এব ন নির্ব্রূয়াৎ (কিন্তু নির্ব্বচন যে করিবে না তাহা নহে, নির্ব্বচন করিবেই), সংস্কারং (ধাতুপ্রত্যয়গত সাধন) ন আদ্রিয়েত (আদর করিবে না)।

যখন কোনও শব্দের ব্যুৎপত্তিগত অর্থ নির্ণয় করা যায় না, যখন তাহার দ্বিতীয় অর্থ নাই, থাকিলেও তাহা অপ্রসিদ্ধ, তখন কোনও দিক্ দিয়া ঈদৃশ শব্দের যাহা অর্থ তাহার সহিত অন্য কোনও অর্থের সমানতার প্রশ্ন উঠিতে পারে না অথবা সমানতা থাকিতে পারে না।[2] তাহা হইলে ঈদৃশ শব্দের নির্ব্বচন করিবে কি না এবং করিলে কি ভাবে করিবে? ইহার উত্তরে বলিতেছেন, নির্ব্বচন করিতেই হইবে, কারণ দুর্ব্বোধ শব্দের নির্ব্বচন করাই নিরুক্তশাস্ত্রের বৈশিষ্ট্য। তবে এইরূপ স্থলে নির্ব্বচন করিতে হইবে স্বর ও ব্যঞ্জনের সমানতা বা সাদৃশ্যের দ্বারা, সংস্কারের সহায়তায় নহে। এই শব্দে এই স্বর বা ব্যঞ্জন রহিয়াছে, এই ধাতুতেও অনুরূপ স্বর বা ব্যঞ্জনের অস্তিত্ব দৃষ্ট হইতেছে, অতএব এই ধাতুর অর্থ এই শব্দের মধ্যে আছে; এই শব্দের সহিত এই শব্দের স্বরগত বা ব্যঞ্জনগত সাদৃশ্য রহিয়াছে, অতএব এই শব্দের অর্থ এই শব্দে আছে—ইত্যাদিরূপে বিবেচনা করিয়া নির্ব্বচন করিতে হইবে। 'শিতাম' শব্দের একটী মাত্র অর্থ, ইহার ব্যুৎপত্তিগত অর্থ নির্ণয় করা যাইতেছে না, ইহার নির্ব্বচন কি ভাবে করা যাইবে? দেখা যায় 'শ্যৈ' ধাতুর সহিত 'শিতাম' শব্দের ব্যঞ্জনগত সাদৃশ্য আছে, অতএব 'শ্যৈ' ধাতুর অর্থের দ্বারা 'শিতাম' শব্দের নির্ব্বচন সম্ভব হইতে পারে (শ্যায়তে গতো ভবতি শুক্লকৃষ্ণবর্ণাভ্যাম্—যাহা শুক্ল ও কৃষ্ণ বর্ণের দ্বারা অনুগত অর্থাৎ শ্যাম)।[3] এইরূপে 'জঠর' শব্দের অর্থ উদর ও অলাবুক; অলাবুকরূপ অর্থ প্রসিদ্ধ নহে; এই দুই অর্থের মধ্যে সমানতাও নাই। কাজেই জঠর শব্দের উদররূপ অর্থে নির্ব্বচন করিতে হইবে স্বর ও ব্যঞ্জনের সমানতার দ্বারা। জঠর শব্দের মধ্যে এবং জগ্ধধর ও জগ্ধধান এই দুই শব্দের মধ্যে স্বরগত ও ব্যঞ্জনগত সাদৃশ্য আছে; অতএব জঠর শব্দের নির্ব্বচন করিবে ইহাদের অর্থের দ্বারা (জগ্ধং ভক্ষিতমন্নমস্মিন্ ধ্রিয়তে তিষ্ঠতি, ধীয়তে প্রক্ষিপ্যতে ইতি—যাহাতে ভক্ষিত অন্ন থাকে বা প্রক্ষিপ্ত হয়)।[4] অগ্নি ও অক্নোপন (যাহা

---

১। অক্ষরঃ স্বরঃ বর্ণো ব্যঞ্জনম্ (নিঃ বিঃ)।

২। অর্থসামান্যে অবিদ্যমানে—ক্ব পুনস্তন্নাস্তি, যত্র স শব্দো নৈব ক্বচিদন্যত্রার্থে প্রসিদ্ধঃ, যথা শিতামেতি (স্কঃ স্বাঃ)।

৩। শ্যায়তেরিত্যর্থস্তু তদ্ধি গতং দ্বাভ্যাং বর্ণাভ্যাং শুক্লেন চ কৃষ্ণেন চ। শুক্লকৃষ্ণসম্পর্কাৎ শ্যামস্তোপজায়মানত্বাৎ (স্কঃ স্বাঃ); নিরুক্ত ৪।৩।

৪। যত্র বা অপ্রসিদ্ধঃ যথা জঠরমুদরমিতি। জঠর শব্দো হ্যলাবুকে লোকেঽপ্রসিদ্ধঃ জঠরমলাবুকমিতি। ন তু তস্যালাবুকস্য চ কিঞ্চিদস্তি সামান্যম্' অত্র অক্ষরবর্ণসামান্যান্নির্ব্রূয়াৎ (স্কঃ স্বাঃ); নিরুক্ত ৪।৭।

রুক্ষ বা শুষ্ক করে ) শব্দের মধ্যে স্বরগত সাদৃশ্য আছে, কাজেই অক্নোপন শব্দের অর্থের দ্বারা অগ্নি শব্দের নির্ব্বচন করা যাইতে পারে; অগ্নি ও দগ্ধ শব্দের ব্যঞ্জনগত সাদৃশ্য আছে, অতএব দগ্ধ শব্দের অর্থের দ্বারাও অগ্নি শব্দের নির্ব্বচন হইতে পারে। [১]

বিশয়বত্যো হি বৃত্তয়ো ভবন্তি ॥ ৫ ॥

হি ( যেহেতু ) বৃত্তয়ঃ ( বৃত্তি বা ভাবসমূহ ) বিশয়বত্যঃ ( সংশয়াচ্ছন্ন ) ভবন্তি ( হয় )।

পূর্ব্ব সন্দর্ভে বলা হইয়াছে 'ন সংস্কারমাদ্রিয়েত'। এইরূপ বলার কারণ প্রদর্শন করিতেছেন। [২]

যে সকল শব্দের সংস্কার বা ধাতুপ্রত্যয়যোগ ব্যাকরণশাস্ত্রসম্মত, ধাতু ও প্রত্যয়ের অর্থই সেই সমস্ত শব্দের অর্থের প্রতি কারণ। ঈদৃশ স্থলে সংস্কারের অনুসন্ধান করিলেই শব্দার্থের কারণ পরিস্ফুট হয়। কিন্তু অনেক শব্দ আছে যাহাদের মধ্যে ধাত্বর্থ ভাসমান নহে, তাহাদের অর্থের কারণনির্দ্ধারণে সংস্কারের অনুসন্ধান করিলে চলিবে না। বাস্তবিক শব্দের যে অর্থবিশেষে প্রবৃত্তি তাহার অনেক কারণ থাকিতে পারে, তাহা অনেকভাবে হইতে পারে; কেন যে এই শব্দের এই অর্থ হইল তাহা নির্ণয় করা দুরূহ। কাজেই বলিতেছেন, যেহেতু বৃত্তি অর্থাৎ শব্দের অর্থবিশেষে প্রবৃত্তির কারণ বহু এবং তজ্জন্য সংশয়াচ্ছন্ন, [৩] সেইজন্য সকল স্থলে মাত্র সংস্কারের অনুসন্ধানে শব্দার্থের কারণ বুঝা যাইবে না।

অনুবাদ—যেহেতু বৃত্তি অর্থাৎ শব্দের অর্থবিশেষে প্রবৃত্তির কারণসমূহ সংশয়াচ্ছন্ন [ সেইজন্য সর্ব্বত্র সংস্কারের আদর করিবে না ]।

যথার্থং বিভক্তীঃ সন্নময়েৎ ॥ ৬ ॥

যথার্থং ( অর্থের প্রতি লক্ষ্য রাখিয়া ) বিভক্তীঃ ( ভিন্ন ভিন্ন বিভক্তি ) সন্নময়েৎ ( বিপরিণাম করিবে )।

---

১। নিঘণ্টু ৫।১, অক্নোপন শব্দস্যাদৌ নিষেধার্থমকাররূপমক্ষরং বিদ্যতে, অগ্নিশব্দস্যাপ্যাদাবকারোঽস্তি, তদিদমক্ষরসাম্যম্। দগ্ধশব্দাগ্নিশব্দয়োর্গকারেণ বর্ণেন সাম্যম্ ( 'অগ্নিমীলে' এই মন্ত্রের বিদ্যারণ্যকৃত ভাষ্য দ্রষ্টব্য )।

২। ন তেষু স্বরসংস্কারমাদ্রিয়েত—কিং কারণমিতি। উচ্যতে 'বিশয়বত্যো হি বৃত্তয়ো ভবন্তি ( দুঃ ); স্কন্দস্বামী ইহার আশয় ভিন্নরূপে বর্ণনা করেন।

৩। যস্মাদ্বিশয়বত্যো বহুসংশয়বত্যঃ শব্দানামর্থেষু বৃত্তয়ো ভবন্তি। নানাভাবেনার্থেষবস্থিতা প্রবৃত্তিরিত্যেবং স্যান্নৈবং স্যাদিতি বিচারয়ন্তঃ সন্তঃ প্রতিপক্ষসংমোহাৎ শেরত ইবাস্মিন্নিতি বিশয়ঃ সংশয় ইতি ( দুঃ )। বিশয়ঃ সংশয়ঃ স চ কিময়ং স্থাণুঃ কিং পুরুষঃ ইত্যনেকার্থবিষয়ত্বাৎ অনেকস্য চার্থস্যানেকপ্রকারত্বাৎ তদ্গতেনানেকপ্রকারত্বেন সম্বদ্ধঃ। অতঃ সম্বন্ধাৎ বিশয়েনানেকপ্রকারত্বং লক্ষ্যতে, অনেকপ্রকারা বৃত্তয়ঃ শব্দানামর্থেষু ভবন্তি ( স্কঃ স্বাঃ , ।

অনেক স্থলে এক বিভক্তির অর্থে অন্য বিভক্তির প্রয়োগ হয়। এতাদৃশ স্থলেও সংস্কারের দিকে লক্ষ্য রাখিলে চলিবে না; এই বিভক্তির এই অর্থ, অতএব এই পদের এই অর্থ হইবে, এইরূপ মাত্র বিবেচনা করিলে নির্ব্বচনের ব্যাঘাত ঘটিবে। অর্থসঙ্গতির নিমিত্ত বিভক্তিবিপরিণামপূর্ব্বক নির্ব্বচন ( ব্যাখ্যা ) দোষাবহ নহে। নিরুক্তকার স্বয়ংই বলিবেন 'ত্বমগ্নে দ্যুভিঃ......' ( ঋগ্বেদ ২।১।১ ) এই মন্ত্রে 'আশুশুক্ষণিঃ' পদটী প্রথমা বিভক্তিতে প্রযুক্ত হইলেও পঞ্চমী বিভক্তির অর্থ প্রকাশ করিতেছে ( নিঃ ৬।১ ); 'অমীষাং চিত্তং প্রতি-লোভয়ন্তী' এই মন্ত্রে ( ঋগ্বেদ ১০।১০৩।১২ ) 'হৃৎসু শোকৈঃ'—হৃদয়ানি শোকৈঃ ( দ্বিতীয়ার্থে সপ্তমী নিঃ ৯।৩৩ )।

অনুবাদ—অর্থ অতিক্রম না করিয়া অর্থাৎ অর্থের দিকে লক্ষ্য রাখিয়া বিভক্তিসমূহের বিপরিণাম করিবে।

প্রত্তমবত্তমিতি ধাত্বাদী এব শিষ্যেতে ॥ ৭॥

'প্রত্তম্' 'অবত্তম্' ইতি ( 'প্রত্ত' ও 'অবত্ত', এই দুই শব্দে ) ধাত্বাদী এব ( ধাতুর প্রথম অংশই ) শিষ্যেতে ( অবশিষ্ট আছে )।

ব্যাকরণশাস্ত্রে যে শব্দসাধন করিতে লোপ, আগম এবং বর্ণবিপরিণাম স্বীকার করিতে হয়, তাহার উদাহরণ ক্রমশঃ প্রদর্শন করিতেছেন। 'প্রত্ত' শব্দের অর্থ 'প্রদত্ত' এবং 'অবত্ত' শব্দের অর্থ 'অবখণ্ডিত'। এই অর্থবশে শব্দ দুইটীর যথাক্রমে সাধন করিতে হইয়াছে প্র+দা+ক্ত এবং অব+দো ( অবখণ্ডনে ) +ক্ত করিয়া। বলা বাহুল্য, শব্দ দুইটীর সাধনে বহু সূত্রের অবতারণা করিতে হইয়াছে। দুই স্থলেই দেখা যায়, ধাতুর আদিভূত যে 'দ'কার তাহা রূপান্তরিত হইয়াছে 'ত'কারে, এবং মাত্র তাহাই অবশিষ্ট আছে, অন্য অংশের লোপ হইয়াছে। ব্যাকরণশাস্ত্র লক্ষণপ্রধান, সেই শাস্ত্রেই শব্দসাধনের জন্য লোপ, আগম ও বিপরিণাম—ইহাদের আশ্রয় গ্রহণ করিতে হয়, ইহা সুস্পষ্ট। নিরুক্তকার সর্ব্বত্র সংস্কার অবলম্বনে শব্দের নির্ব্বচন করেন নাই, কারণস্বরূপে বলিয়াছেন 'বিশয়বত্যো বৃত্তয়ঃ'। অর্থসামান্য, অক্ষরসামান্য ও বর্ণসামান্য—ইহাদের দ্বারা এবং বিভক্তি বিপরিণামের দ্বারা নির্ব্বচন করায় তাঁহাকেও লোপ, আগম এবং বিপরিণাম স্বীকার করিতে হইয়াছে। লক্ষণ-প্রধান ব্যাকরণশাস্ত্রেরই যখন ইহাদের হাত হইতে নিষ্কৃতি নাই, অর্থপ্রধান নিরুক্তশাস্ত্রের ইহাদিগকে স্বীকার করিতে বাধা কি ? [১]

অনুবাদ—'প্রত্ত' ও 'অবত্ত' এই দুই শব্দে ধাতুর প্রথম অংশই অবশিষ্ট আছে।

---

১। এবং ব্যাকরণেঽপি লক্ষণপ্রধানে সত্যর্থবশেন লোপাগমৌ বিপরিণামশ্চ শব্দানাং দৃষ্টঃ কিমুত নিরুক্তে যদর্থপ্রধানমেব। তস্মাৎ সাধূক্তং অপ্রধানত্বিতেঽপ্রাদেশিকে বিকারেঽর্থনিত্যঃ পরীক্ষেত কেনচিদ্‌বৃত্তিসামান্যেনা-বিদ্যমানে সামান্যেঽপ্যক্ষরবর্ণসামান্যান্নির্ক্রয়াদ্বিভক্তীরপি যথার্থং সন্নময়েৎ ( দুঃ )।

অথাপ্যস্তের্নিবৃত্তিস্থানেষ্বাদিলোপো ভবতি স্তঃ সন্তীতি ॥ ৮ ॥

অথাপি ( আর ) নিবৃত্তিস্থানেষু ( গুণবৃদ্ধির প্রতিষেধস্থানে ) অস্তেঃ ( অস্ ধাতুর ) আদিলোপঃ ( আদিভাগের লোপ ) ভবতি ( হয় ), [ যথা ] স্তঃ সন্তি ইতি ( স্তঃ, সন্তি ইত্যাদি )।

যে সমস্ত প্রত্যয় পরে থাকিলে গুণবৃদ্ধি হয় না [১] তাহাদের যোগে 'ভূ' ধাতুর সমানার্থক 'অস্' ধাতুর আদিভাগ অর্থাৎ অকারের লোপ হয়; যথা—স্তঃ, সন্তি ইত্যাদি। পূর্ব্বসূত্রে ধাতুর আদিভাগের অবশেষ অর্থাৎ অন্ত্যভাগের লোপ প্রদর্শিত হইয়াছে, এই সূত্রে ধাতুর আদিভাগের লোপ প্রদর্শিত হইল।

অনুবাদ—আর, গুণবৃদ্ধির প্রতিষেধস্থলে 'অস্' ধাতুর আদিভাগের লোপ হয়, যথা—স্তঃ, সন্তি, ইত্যাদি।

অথাপ্যন্তলোপো ভবতি গত্বা গতমিতি ॥ ৯ ॥

অথাপি ( আর ) অন্তলোপঃ ( শেষভাগের লোপ ) ভবতি ( হয় ), [ যথা ] গত্বা গতম্ ইতি ( 'গত্বা', 'গতম্' ইত্যাদি স্থলে )।

ধাতুর শেষভাগের লোপ হয় দেখা যায় 'গত্বা', 'গতম্' ইত্যাদি স্থলে। গম্+ক্ত্বা=গত্বা, গম্+ক্ত=গত, উভয় স্থলেই মকারের লোপ হইয়াছে।

অনুবাদ—আর ধাতুর শেষভাগের লোপ হয়, 'গত্বা', 'গতম্' ইত্যাদি স্থলে।

অথাপ্যুপধালোপো ভবতি জগ্মতুর্জগ্মুরিতি ॥ ১০ ॥

অথাপি ( আর ) উপধালোপঃ ( উপধার লোপ ) ভবতি ( হয় ), [ যথা ] জগ্মতুঃ জগ্মুঃ ইতি ( 'জগ্মতুঃ', 'জগ্মুঃ' ইত্যাদি স্থলে )।

অন্ত্যবর্ণের পূর্ব্ববর্ণের নাম উপধা। গম্+লিট্ অতুস্=জগম্+অতুস্, গম্+লিট্ উস্=জগম্+উস্; 'জগম্' এই অংশের 'গ'এর পরস্থিত অকার উপধা, ইহার লোপ হইয়াছে দুই স্থলেই।

অনুবাদ—আর উপধালোপ হয়, 'জগ্মতুঃ', 'জগ্মুঃ' ইত্যাদি স্থলে।

অথাপ্যুপধাবিকারো ভবতি রাজা দণ্ডীতি ॥ ১১ ॥

অথাপি ( আর ) উপধাবিকারঃ ( উপধার বিকার ) ভবতি ( হয় ), [ যথা ] রাজা দণ্ডী ইতি ( 'রাজা', 'দণ্ডী' ইত্যাদি স্থলে )।

'রাজন্' শব্দের প্রথমার একবচনে 'রাজা', 'দণ্ডিন্' শব্দের প্রথমার একবচনে 'দণ্ডী' হয়।

---

১। নিবৃত্তিস্থানেষু গুণবৃদ্ধিনিবৃত্তিস্থানেষু 'ক্ঙিতি' ( পা ১।১।৫ ) ইতি বর্ত্তমানে 'শ্নসোরল্লোপঃ' ( পা ৬।৪।১১১ ) ইত্যাদি লোপো ভবতি ( দুঃ )।

রাজন্ শব্দের উপধা অকার পরিণত হইয়াছে 'আকারে', 'দণ্ডিন্' শব্দের 'ইকার' পরিণত হইয়াছে 'ঈকারে'।

অনুবাদ—আর উপধার বিকার হয়, 'রাজা', 'দণ্ডী' ইত্যাদি স্থলে।

অথাপি বর্ণলোপো ভবতি তত্বা যামীতি ॥ ১২ ॥

অথাপি ( আর ) বর্ণলোপঃ ( বর্ণের লোপ ) ভবতি ( হয় ), তত্বা যামি ইতি [ যথা ] ( 'তত্বা যামি' এই মন্ত্রে 'যামি' এই পদে )।

'তত্বা যামি' এই মন্ত্রে ( ঋগ্বেদ ১।২৪।১১ ) যামি=যাচামি=যাচে ( লৌকিক সংস্কৃতে )। 'চ' এই ব্যঞ্জনবর্ণের লোপ হইয়াছে।

অনুবাদ—আর বর্ণের লোপ পরিদৃষ্ট হয়, 'তত্বা যামি' এই মন্ত্রে 'যামি' এই পদে।

অথাপি দ্বিবর্ণলোপস্তৃচ ইতি ॥ ১৩ ॥

অথাপি ( আর ) দ্বিবর্ণলোপঃ ( দুইটী বর্ণের লোপ হয় ), তৃচঃ ইতি ( 'তৃচ' এই শব্দে )।

তিস্রঃ ঋচো যত্র ( তিনটী ঋক্ যথায় )—এই সমাসে 'তৃচ' শব্দ সিদ্ধ হয়। পাঃ ৫।৪।৭৪ সূত্রানুসারে পদটী অকারান্ত। ত্রি+ঋচ=ত্+র্+ই+ঋচ=ত+ঋ ( র্ এর সংপ্রসারণ ) +ই+ঋচ=ত+ঋ+চ ( 'ঋচ' ইহার ঋকার লোপ )=তৃচ ( বার্ত্তিক ৩৪৭২ দ্রষ্টব্য )। পদটী বৈদিক পদ। লৌকিক সংস্কৃতে 'ত্র্যৃচ' এইরূপ পদ হইবে।[1] ই-কার এবং ঋ-কার—এই দুই বর্ণের লোপ পরিদৃষ্ট হইতেছে। শব্দটীর গঠনে মূল 'ত্রি' শব্দের র্ এবং ই, এই দুই বর্ণের লোপ হইয়াছে—এইরূপ বলিয়াও 'দ্বিবর্ণলোপ' পরিস্ফুট করা যায়।

অনুবাদ—আর দুইবর্ণের লোপ হয়, 'তৃচ' এই স্থলে।

অথাপ্যাদিবিপর্য্যয়ো ভবতি জ্যোতির্ঘনো বিন্দুর্বাট্য ইতি ॥ ১৪ ॥

অথাপি ( আর ) আদিবিপর্য্যয়ঃ ( আদিবর্ণের বিপর্য্যয় বা ব্যাপত্তি, অর্থাৎ বিকার বা রূপান্তর ) ভবতি ( হয় ), [ যথা ] জ্যোতিঃ ঘনঃ বিন্দুঃ বাট্যঃ ইতি ( জ্যোতিঃ শব্দ, ঘন শব্দ, বিন্দু শব্দ, বাট্য শব্দ প্রভৃতিতে )।

জ্যোতিঃ শব্দ 'দ্যুৎ' ধাতু হইতে, ঘন শব্দ 'হন্' ধাতু হইতে, বিন্দু শব্দ 'ভিদ্' ধাতু হইতে এবং বাট্য শব্দ 'ভট্' ধাতু হইতে নিষ্পন্ন। প্রত্যেক শব্দেই ধাতুর আদিবর্ণের বিকার বা রূপান্তর ঘটিয়াছে। 'বিপর্য্যয়' শব্দের অর্থ দুর্গাচার্য্য করিয়াছেন, ব্যাপত্তি ( দ্যুত দীপ্তৌ তস্যাদিব্যাপত্ত্যা জ্যোতিঃ )। এখানে দ্রষ্টব্য এই যে, পরের সূত্রেই আবার 'বিপর্য্যয়' শব্দ রহিয়াছে তাহার অর্থ ঠিক ব্যাপত্তি নহে। তাহার পরের সূত্রে যে 'ব্যাপত্তি' শব্দ রহিয়াছে, তাহার সমানার্থক বর্ত্তমান সূত্রের 'বিপর্য্যয়' শব্দ। কাজেই বর্ত্তমান সূত্রে 'বিপর্য্যয়' পাঠ না

---

১। মনু ৮।১০৬ দ্রষ্টব্য।

করিয়া 'ব্যাপত্তি' পাঠ করিলেই ভাল হয়। স্কন্দস্বামী বাস্তবিক তাহাই করিয়াছেন। ব্যাপত্তি শব্দের অর্থ তিনি করিয়াছেন 'বর্ণান্তরের দ্বারা বিকার' অর্থাৎ রূপান্তরপ্রাপ্তি।[১]

অনুবাদ—আর আদিবর্ণের বিপর্য্যয় (বিকার বা রূপান্তর প্রাপ্তি) হয়, যথা জ্যোতিঃ, ঘন, বিন্দু, বাট্য প্রভৃতি শব্দে।

অথাপ্যাদ্যন্তবিপর্য্যয়ো ভবতি স্তোকা রজ্জুঃ সিকতাস্তর্কিতি ॥ ১৫ ॥

অথাপি (আর) আদ্যন্তবিপর্য্যয়ঃ (আদি ও অন্ত্যবর্ণের বিপর্য্যয় অর্থাৎ স্থিতিপরিবৃত্তি) ভবতি (হয়), [ যথা ] স্তোকাঃরজ্জুঃ সিকতাঃ তর্কু ইতি (স্তোক শব্দ, রজ্জু শব্দ, সিকতা শব্দ, তর্কু শব্দ প্রভৃতিতে)।

'শ্চ্যুৎ' ধাতুর অর্থ ক্ষরণ, তাহার উত্তর ক্বিপ্ প্রত্যয় করিয়া 'শ্চ্যুৎ' শব্দের নিষ্পত্তি। 'ত'কার 'শ'কারে যুক্ত হইয়াছে. 'চ'কার তৎপরে আসিয়াছে এবং 'চ' এর স্থানে 'ক' আদেশ হইয়াছে। 'ত' গিয়াছে 'চ'এর স্থানে এবং 'চ' আসিয়াছে 'ত'এর স্থানে; ইহাই 'স্তোক' শব্দে আদ্যন্ত বিপর্য্যয় বা আদি ও শেষবর্ণের স্থান পরিবর্ত্তন।[২] যদিও 'চ' ধাতুর আদি বর্ণ নহে, তথাপি 'ত'এর পূর্ব্ববর্ত্তী বলিয়া ইহার আপেক্ষিক আদিত্ব আছে। রজ্জু শব্দের নিষ্পত্তি 'সৃজ্' ধাতুর উত্তর 'উ' প্রত্যয় করিয়া।[৩] সৃজ্ ধাতুর 'ঋ'কারের গুণে ধাতুটী সর্জ্ হইয়াছে। 'স'কার ও রেফের স্থান বিপর্য্যয় ঘটিয়াছে, অর্থাৎ 'র্' আসিয়াছে, পূর্ব্বে তৎপরে গিয়াছে 'স্'। পরে 'স্' এর স্থানে 'জ্' আদেশ হইয়াছে। রজ্জু শব্দে ইহাই আদ্যন্ত বিপর্য্যয়। সিকতা—কস্+ইতচ্, তর্কু—কৃৎ+উ; 'সিকতা' শব্দে 'স'কার ও 'ক'কারের এবং 'তর্কু' শব্দে[৪] 'ত'কার ও 'ক'কারের স্থান-বিপর্য্যয় সুস্পষ্ট।

অনুবাদ—আর আদি ও শেষ বর্ণের বিপর্য্যয় বা স্থান পরিবৃত্তি হয়, যথা—স্তোক, রজ্জু, সিকতা, তর্কু প্রভৃতি শব্দে।

অথাপ্যন্তব্যাপত্তির্ভবতি ॥ ১৬ ॥

অথাপি (আর) অন্তব্যাপত্তিঃ (শেষবর্ণের বিকার বা রূপান্তর প্রাপ্তি) ভবতি (হয়)।

১৪ সূত্রে ধাতুর আদি বর্ণের বিকার বা রূপান্তর প্রাপ্তি প্রদর্শিত হইয়াছে। এই সূত্রে ধাতুর শেষবর্ণের যে বিকার বা রূপান্তর প্রাপ্তি হয়, তাহার কথা বলিতেছেন। উদাহরণ পরবর্ত্তী পরিচ্ছেদে প্রথম সূত্রে প্রদত্ত হইবে।

অনুবাদ—আর শেষবর্ণের বিকার বা রূপান্তর প্রাপ্তি হয়।

॥ প্রথম পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। অথাপ্যাদিব্যাপত্তির্ভবতি। ব্যাপত্তিবিকারো বর্ণান্তরেণ। স্কন্দস্বামী পরের সূত্রটী এইস্থানে পাঠ করিয়া এই সূত্রটীর স্থান তৎপরে নির্দ্দেশ করিয়াছেন।

২। স্তোক শব্দের অর্থ 'যাহা ক্ষরিত হয়' অর্থাৎ বপাবিন্দু।

৩। উণাদি ১৫ সূত্র দ্রষ্টব্য।

৪। উণাদি ১৬ সূত্র দ্রষ্টব্য; 'তর্কু' শব্দের অর্থ 'যাহা দ্বারা কর্ত্তন করা যায়'।

# দ্বিতীয় পরিচ্ছেদ

## ওঘো মেঘো নাধো গাধো বধূর্মধ্বিতি ॥ ১ ॥

ওঘঃ মেঘঃ নাধঃ গাধঃ বধূঃ মধু ইতি ( ওঘ, মেঘ, নাধ, গাধ, বধূ, মধু প্রভৃতি শব্দে অন্তব্যাপত্তি দেখা যায় )।

'ওঘ' শব্দ 'বহ্' ধাতু হইতে, 'মেঘ' শব্দ 'মিহ্' ধাতু হইতে, 'নাধ' শব্দ 'নহ্' ধাতু হইতে,[১] 'গাধ' শব্দ 'গাহ্' ধাতু হইতে,[২] 'বধূ' শব্দ 'বহ্' ধাতু হইতে,[৩] 'মধু' শব্দ 'মদ্' ধাতু অথবা 'মন্' ধাতু হইতে[৪] নিষ্পন্ন। প্রত্যেক শব্দেই ধাতুর শেষ বর্ণের বিকার বা রূপান্তরপ্রাপ্তি ঘটিয়াছে।

অনুবাদ—ওঘ, মেঘ, নাধ, গাধ, বধূ, মধু ইত্যাদি শব্দে ধাতুর অন্তব্যাপত্তি ঘটিয়াছে।

## অথাপি বর্ণোপজন আস্থদ্দ্বারো ভরূজেতি ॥ ২ ॥

অথাপি ( আর ) বর্ণোপজনঃ ( বর্ণের আগম ) [ ভবতি ] ( হয় ), [ যথা ] আস্থৎ দ্বারঃ ভরূজা ইতি ( আস্থৎ, দ্বার, ভরূজা প্রভৃতি স্থলে )।

'আস্থৎ' পদটী ক্ষেপণার্থক 'অস্' ধাতুর রূপ, 'থ'কারের আগম হইয়াছে; 'দ্বার' শব্দ 'বৃ' ধাতু হইতে নিষ্পন্ন, 'দ'কারের আগম হইয়াছে; 'ভরূজ' শব্দ ভ্রস্জ্' ধাতু হইতে নিষ্পন্ন, 'উকারের' আগম হইয়াছে।

অনুবাদ—আর বর্ণের আগম হয়, যথা—আস্থৎ, দ্বার, ভরূজা প্রভৃতি স্থলে।

## তদ্[৫] যত্র স্বরাদনন্তরান্তস্থান্তর্ধাতু ভবতি তদ্দ্বিপ্রকৃতীনাং স্থানমিতি প্রদিশন্তি ॥ ৩ ॥

যত্র ( যে ধাতুতে ) অন্তর্ধাতু ( ধাতুর মধ্যে ) স্বরাৎ ( স্বর হইতে ) অনন্তরা ( অব্যবহিত )[৬] অন্তস্থা ( অন্তস্থা বর্ণ )[৭] ভবতি ( থাকে ), তৎ ( সেই ধাতুস্বরূপ )[৮] দ্বিপ্রকৃতীনাং ( দুই প্রকার শব্দের ) স্থানম্ ( আশ্রয় বা কারণ ) ইতি ( ইহা ) প্রদিশন্তি ( আচার্য্যগণ বলেন )।

---

১। ব্যাকরণে 'নাধ্' ধাতু আছে।

২। ব্যাকরণে 'গাধ্' ধাতু আছে।

৩। উণাদি ৮৩ সূত্র দ্রষ্টব্য।

৪। উণাদি ২৭৩ সূত্র দ্রষ্টব্য।

৫। তদিতি বাক্যোপন্যাসে ( স্কঃ স্বাঃ )।

৬। যত্র ধাতৌ স্বরন্তাকারাদেঃ পুরস্তাদ্বা ( স্কঃ স্বাঃ ), অনন্তরা অনন্তর্হিতান্তেন ব্যঞ্জনেন পরা বা পূর্ব্বা বা ( দুঃ )।

৭। অন্তস্থা য র ল বানামন্ততমো বর্ণঃ ( দুঃ )।

৮। তদ্ ধাতুরূপম্ ( দুঃ )।

যে ধাতুর মধ্যে অকারাদি স্বর হইতে অব্যবহিতভাবে অর্থাৎ স্বরবর্ণের ঠিক পরে বা ঠিক পূর্ব্বে য, র, ল, ব, এই অন্তস্থা বর্ণ চতুষ্টয়ের অন্যতম বর্ণ থাকে, সেই ধাতু হইতে দুই রকমের শব্দ নিষ্পন্ন হইতে পারে। যখন ধাতুস্থ অন্তস্থাবর্ণের সংপ্রসারণ[১] হয়, তখন নিষ্পন্ন হয় একপ্রকার শব্দ, যখন সংপ্রসারণ হয় না, তখন নিষ্পন্ন হয় আর একপ্রকার শব্দ। 'যজ্' ধাতু ও 'বপ্' ধাতু হইতে যথাক্রমে 'ইষ্ট' ও 'যষ্টা' এবং 'উপ্ত' ও 'বপ্তা' পদ নিষ্পন্ন হয়। উক্ত লক্ষণবিশিষ্ট সকল ক্ষেত্রেই যে সংপ্রসারণ হইবে তাহা নহে—যেমন, 'যন্ত্র' এই শব্দে 'য' এর সংপ্রসারণ হয় নাই।[২]

অনুবাদ—যে ধাতুর মধ্যে স্বরবর্ণের অব্যবহিত পূর্ব্বে বা পরে য, র, ল, ব, এই অন্তস্থা বর্ণচতুষ্টয়ের অন্যতম বর্ণ থাকে, সেই ধাতু দুইপ্রকার শব্দের স্থান বা কারণ হয়।

তত্র সিদ্ধায়ামনুপপদ্যমানায়ামিতরয়োপপিপাদয়িষেৎ ॥ ৪ ॥

তত্র ( এবং সতি—তার পর ) সিদ্ধায়াম্ ( অর্থসিদ্ধি ) অনুপপদ্যমানায়াম্ ( অনুপপদ্যমান অর্থাৎ অসম্ভব হইলে )[৩] ইতরয়া ( অন্যরীতিতে ) উপপিপাদয়িষেৎ ( উপপাদনের ইচ্ছা করিবে )।

শব্দের অর্থসাধন করা নিরুক্তের কার্য্য। যদি দেখা যায় ব্যাকরণানুমত প্রণালী অবলম্বন করিয়া কোনও শব্দবিশেষের অর্থ সাধন করা যায় না, তাহা হইলে সংপ্রসারণরূপ প্রণালী অবলম্বন করিবে; অর্থাৎ দেখিতে হইবে সংপ্রসারণ প্রকৃতি হইতে অর্থাৎ যে শব্দে বা ধাতুতে সংপ্রসারণযোগ্য বর্ণ ( য, র, ল, ব—ইহাদের অন্যতম বর্ণ ) আছে, সেই শব্দ বা সেই ধাতু হইতে সংপ্রসারণযোগ্য বর্ণের সংপ্রসারণ করিয়া অর্থ নিষ্পত্তি করা যায় কি না। যেমন—কুচর ( ক্বায়ং ন চরতি—কোথায় না বিচরণ করে, নিঃ ১।২০ ), কুহূঃ ( ক্বাভূৎ—কোথায় ছিল, নিঃ ১১।৩২ ), তুর ( তুর ইতি ত্বরতের্বা—'তুর' এই শব্দটী ত্বর্ ধাতু হইতেও বা নিষ্পন্ন, নিঃ ১২।১৪ ) প্রভৃতি শব্দ; প্রথম ও দ্বিতীয় শব্দে 'ক' এই শব্দস্থ এবং তৃতীয় স্থলে 'ত্বর্' এই ধাতুস্থ 'ব' এর সংপ্রসারণ 'উ' করিয়া অর্থসাধন করিতে হইয়াছে। যদি ইহাতেও অর্থসাধন অসম্ভব হয়, তাহা হইলে বর্ণসামান্যের ও অক্ষরসামান্যের আশ্রয় গ্রহণ করিতে হইবে, ইহা বলাই বাহুল্য।

অনুবাদ—অর্থসিদ্ধি অনুপপদ্যমান অর্থাৎ অসম্ভব হইলে, অন্যরীতি অর্থাৎ সংপ্রসারণরূপ রীতি অবলম্বনে উপপাদনের ইচ্ছা করিবে।

---

১। য, র, ল, ব—ইহাদের স্থানে যথাক্রমে ই, ঋ,ঌ, উ হওয়ার নাম সংপ্রসারণ।

২। ন পুনরেতে দ্বিপ্রকৃতয় এবেতি। অতো যন্ত্রাদিষু নাতিপ্রসঙ্গো ন লক্ষ্যতে লক্ষণম্ ( স্কঃ স্বাঃ )।

৩। অনুপপদ্যমানায়াম্ অসম্ভবন্ত্যাম্ ( স্কঃ স্বাঃ )।

**তত্রাপ্যেকেঽল্পনিষ্পত্তয়ো ভবন্তি, তদ্‌যথৈতদূতির্মৃদুঃ পৃথুঃ পৃষতঃ কুণারুমিতি । ৫ ॥**

তত্র অপি ( সংপ্রসারণবিষয়ক ধাতুসমূহের মধ্যেও )[১] একে ( কোন কোন ধাতু ) অল্পনিষ্পত্তয়ঃ ( অল্পসংখ্যক শব্দে সংপ্রসারণনিষ্পত্তিযুক্ত ) ভবন্তি ( হয় ), তদ্‌ যথা এতৎ ( তাহা এইরূপ, যথা ) উতিঃ মৃদুঃ পৃথুঃ পৃষতঃ কুণারুম্‌ ইতি ( উতি, মৃদু, পৃথু, পৃষত, কুণারু প্রভৃতি শব্দে )।

এমন অনেক ধাতু আছে যাহাদিগের সংপ্রসারণযোগ্য বর্ণের সম্প্রসারণ অল্পসংখ্যক শব্দেই দৃষ্ট হয়।[২] 'অব্‌' ( রক্ষণে ) এবং 'কণ্‌' ( শব্দে )—এই দুইটী ধাতুর 'ব' এর সংপ্রসারণ হইয়াছে 'উতি' এবং 'কুণারু'[৩] শব্দে ; 'ম্রদ' ( মর্দ্দনে ) এবং 'প্রথ্‌' ( প্রখ্যানে )—এই দুইটী ধাতুর—'র' এর সংপ্রসারণ হইয়াছে 'মৃদু' এবং 'পৃথু' শব্দে ;[৪] 'প্রুষ্‌' ( স্নেহনে )—এই ধাতুটীরও 'র' এর সংপ্রসারণ হইয়াছে 'পৃষত' শব্দে।[৫] উপরি উক্ত ধাতুসমূহের সংপ্রসারণ অন্য শব্দে প্রায়শঃ দেখা যায় না।

অনুবাদ—সংপ্রসারণার্হবর্ণবিশিষ্ট ধাতুসমূহের মধ্যেও কোন কোন ধাতু অল্পসংখ্যক শব্দে সংপ্রসারণনিষ্পত্তিযুক্ত হয় অর্থাৎ অল্পসংখ্যক শব্দেই সেই সেই ধাতুর সংপ্রসারণযোগ্য বর্ণ সংপ্রসারিত হয় ; তাহা এইরূপ, যথা—উতি, মৃদু, পৃথু, পৃষত, কুণারু প্রভৃতি।

**অথাপি ভাষিকেভ্যো ধাতুভ্যো নৈগমাঃ কৃতো ভাষ্যন্তে, দমূনাঃ ক্ষেত্রসাধা ইতি ॥ ৬ ॥**

অথাপি ( আর ) ভাষিকেভ্যঃ ( লৌকিকসংস্কৃত ভাষায় প্রসিদ্ধ ) ধাতুভ্যঃ ( ধাতুসমূহ হইতে ) নৈগমাঃ ( বৈদিক ) কৃতঃ (কৃৎপ্রত্যয়ান্ত শব্দসমূহ ) ভাষ্যন্তে ( বিবৃত বা নিরুক্ত হয় ) ; দমূনাঃ ক্ষেত্রসাধাঃ ইতি ( যেমন—দমূনস্‌, ক্ষেত্রসাধস্‌ ইত্যাদি শব্দ )।

যে সকল কৃৎপ্রত্যয়ান্ত শব্দের প্রয়োগ মাত্র বেদেই দৃষ্ট হয়, তাহাদের নির্ব্বচন যে বৈদিক ধাতু হইতেই করিতে হইবে তাহা নহে, লৌকিকসংস্কৃতে প্রসিদ্ধ ধাতু হইতেও সেই সকল শব্দের নির্ব্বচন করিতে বাধা নাই। 'দমূনস্‌' শব্দ এবং 'ক্ষেত্রসাধস্‌' শব্দ লৌকিক নহে, বৈদিক

---

১। তত্রাপি সংপ্রসারণবিষয়েষু ( স্কঃ স্বাঃ )।

২। অল্পা প্রসারণনিষ্পত্তির্যেষাং ত ইমে অল্পপ্রসারণবিষয়া ইত্যর্থঃ ( স্কঃ স্বাঃ ) ; একে ধাতবোঽল্পনিষ্পত্তয়ো ভবন্তি, অল্পেষু শব্দরূপেষু সংপ্রসারণপ্রকৃতিরভিনিষ্পদ্যতে ( দুঃ )।

৩। নিঃ ৬।১ ; সহদানু পুরুহূত ক্ষিয়ন্তমহস্তমিন্দ্র সংপিণক্‌কুণারুম্‌ ...... ( ঋগ্বেদ ৩।৩০।৮ ) ; মন্ত্রে 'কুণারুম্‌' ( দ্বিতীয়ান্ত ) আছে বলিয়া নিরুক্তকার দ্বিতীয়ান্ত পদ উদাহৃত করিয়াছেন। কুণারু = মেঘ।

৪। পৃথিবী শব্দে ও প্রথ্‌ ধাতুর সংপ্রসারণ দৃষ্ট হয়।

৫। প্রচ্ছ্‌ ধাতু হইতে পৃষত শব্দের নিষ্পত্তি হইয়াছে বলিয়া স্কন্দস্বামী মনে করেন।

( ঋগ্বেদ ৫।৪।৫, ৮।৩১।১৪ ); ইহাদের নির্ব্বচন করিতে হইবে লৌকিকসংস্কৃতে প্রসিদ্ধ দম্ ধাতু এবং সাধ্ ধাতু হইতে। দমূনস্—দমমনাঃ ( নিঃ ৪।৫ ) ক্ষেত্রসাধস্—ক্ষেত্রসাধয়িতারম্।

অনুবাদ—আর লৌকিকসংস্কৃতে প্রসিদ্ধ ধাতুসমূহ হইতে বৈদিক কৃৎপ্রত্যয়ান্ত শব্দসমূহের নির্ব্বচন হয়, যেমন—দমূনস্, ক্ষেত্রসাধস্ ইত্যাদি শব্দ।

অথাপি নৈগমেভ্যো ভাষিকা উষ্ণং ঘৃতমিতি ॥ ৭ ॥

অথাপি ( আর ) নৈগমেভ্যঃ ( বৈদিক ধাতুসমূহ হইতে ) ভাষিকাঃ ( লৌকিক ভাষায় প্রসিদ্ধ কৃৎপ্রত্যয়ান্ত শব্দসমূহ ) ভাষ্যন্তে ( বিবৃত বা নিরুক্ত হয় ), উষ্ণং ঘৃতম্ ইতি ( যেমন—উষ্ণ, ঘৃত ইত্যাদি শব্দ )।

যে সমস্ত শব্দ লৌকিকসংস্কৃতে ব্যবহৃত হয়, তাহাদের সাধন আবার বৈদিক ধাতু হইতে করা যাইতে পারে। উষ্ণ শব্দ ও ঘৃত শব্দের প্রয়োগ লৌকিক ভাষায় দেখা যায়। ইহাদের সাধন করিতে হইবে 'উষ্' ( দাহে ) এবং 'ঘৃ' ( ক্ষরণদীপ্ত্যোঃ ) ধাতু হইতে। উষ্ ও ঘৃ—এই উভয়ই বৈদিক ধাতু [১] ( বা সং ১।৭, তৈ সং ১।১।২ ; বা সং ১১।১২, ঋগ্বেদ ২।১০।৪ )।

অনুবাদ—আর লৌকিক ভাষায় প্রসিদ্ধ কৃৎপ্রত্যয়ান্ত শব্দসমূহের নির্ব্বচন বৈদিক ধাতুসমূহ হইতে করা যাইতে পারে।

অথাপি প্রকৃতয় এবৈকেষু ভাষ্যন্তে বিকৃতয় একেষু
শবতির্গতিকর্ম্মা কম্বোজেষ্বেব ভাষ্যতে ॥ ৮ ॥

অথাপি ( আর ) প্রকৃতয়ঃ এব ( প্রকৃতিই অর্থাৎ ধাতুর তিঙন্ত রূপসমূহ ) একেষু ( কোন কোন দেশে ) ভাষ্যন্তে ( কথিত বা প্রযুক্ত হয় ), বিকৃতয়ঃ ( ধাতু হইতে নিষ্পন্ন নামসমূহ ) একেষু ( কোন কোন দেশে ) [ ভাষ্যন্তে ] ( কথিত বা প্রযুক্ত হয় ), গতিকর্ম্মা ( গত্যর্থক ) শবতিঃ ( শব্ ধাতু ) কম্বোজেষ্বেব ( কম্বোজ দেশেই ) ভাষ্যতে ( কথিত বা প্রযুক্ত হয় )।

ইহাও লক্ষ্য করিবার বিষয় এই যে কোন কোন দেশে ধাতুর প্রকৃতি অর্থাৎ ধাতুর তিঙন্ত বা আখ্যাত রূপসমূহ প্রযুক্ত হয়, আবার কোন কোন দেশে সেই ধাতুর বিকৃতি অর্থাৎ সেই ধাতু হইতে সমুৎপন্ন নামসমূহ প্রযুক্ত হয়।[২] শব্ ধাতুর অর্থ গতি, এই ধাতুটীর তিঙন্ত বা আখ্যাতরূপ ( যেমন, শবতি ) কম্বোজ দেশেই প্রচলিত।[৩] দেশবাচক বলিয়া 'কম্বোজ' শব্দের বহুবচনে প্রয়োগ হইয়াছে।[৪]

---

১। প্রত্যুষ্টং রক্ষঃ, জিঘর্ম্ম্যগ্নিং হবিষা ইতি ছন্দসি প্রয়োগদর্শনাৎ ছান্দসৌ ধাতু ( স্কঃ স্বাঃ )।

২। ধাতোরাখ্যাত পদভাবেন যঃ প্রয়োগঃ সা প্রকৃতিঃ, নামীভূতস্য তস্যৈব যঃ প্রয়োগঃ সা বিকৃতিঃ ( দুঃ )।

৩। গত্যর্থো ধাতুঃ কম্বোজেষ্বেব ভাষ্যতে, ম্লেচ্ছেষু প্রকৃত্যা প্রযুজ্যতে আখ্যাতপদভাবেন ( দুঃ )।

৪। কম্বোজা নাম উত্তরাপথে কচিজ্জনপদাখ্যা মদ্রাদিবৎ ( স্কঃ স্বাঃ )।

**তত্রাপ্যেকেঽল্পনিষ্পত্তয়ো ভবন্তি, তদ্‌যথৈতদূতির্মৃদুঃ পৃথুঃ পৃষতঃ কুণারুমিতি । ৫ ॥**

তত্র অপি ( সংপ্রসারণবিষয়ক ধাতুসমূহের মধ্যেও )[১] একে ( কোন কোন ধাতু ) অল্প-নিষ্পত্তয়ঃ ( অল্পসংখ্যক শব্দে সংপ্রসারণনিষ্পত্তিযুক্ত ) ভবন্তি ( হয় ), তদ্ যথা এতৎ ( তাহা এইরূপ, যথা ) উতিঃ মৃদুঃ পৃথুঃ পৃষতঃ কুণারুম্ ইতি ( উতি, মৃদু, পৃথু, পৃষত, কুণারু প্রভৃতি শব্দে )।

এমন অনেক ধাতু আছে যাহাদিগের সংপ্রসারণযোগ্য বর্ণের সম্প্রসারণ অল্পসংখ্যক শব্দেই দৃষ্ট হয়।[২] 'অব্' ( রক্ষণে ) এবং 'ক্বণ্' ( শব্দে )—এই দুইটী ধাতুর 'ব' এর সংপ্রসারণ হইয়াছে 'উতি' এবং 'কুণারু'[৩] শব্দে ; 'ম্রদ' ( মর্দ্দনে ) এবং 'প্রথ্' ( প্রখ্যানে )—এই দুইটী ধাতুর—'র' এর সংপ্রসারণ হইয়াছে 'মৃদু' এবং 'পৃথু' শব্দে ;[৪] 'প্রুষ্' ( স্নেহনে )—এই ধাতুটীরও 'র' এর সংপ্রসারণ হইয়াছে 'পৃষত' শব্দে।[৫] উপরি উক্ত ধাতুসমূহের সংপ্রসারণ অন্য শব্দে প্রায়শঃ দেখা যায় না।

অনুবাদ—সংপ্রসারণার্হবর্ণবিশিষ্ট ধাতুসমূহের মধ্যেও কোন কোন ধাতু অল্পসংখ্যক শব্দে সংপ্রসারণনিষ্পত্তিযুক্ত হয় অর্থাৎ অল্পসংখ্যক শব্দেই সেই সেই ধাতুর সংপ্রসারণযোগ্য বর্ণ সংপ্রসারিত হয় ; তাহা এইরূপ, যথা—উতি, মৃদু, পৃথু, পৃষত, কুণারু প্রভৃতি।

**অথাপি ভাষিকেভ্যো ধাতুভ্যো নৈগমাঃ কৃতো ভাষ্যন্তে, দমূনাঃ ক্ষেত্রসাধা ইতি ॥ ৬ ॥**

অথাপি ( আর ) ভাষিকেভ্যঃ ( লৌকিকসংস্কৃত ভাষায় প্রসিদ্ধ ) ধাতুভ্যঃ ( ধাতুসমূহ হইতে ) নৈগমাঃ ( বৈদিক ) কৃতঃ (কৃৎপ্রত্যয়ান্ত শব্দসমূহ ) ভাষ্যন্তে ( বিবৃত বা নিরুক্ত হয় ) ; দমূনাঃ ক্ষেত্রসাধাঃ ইতি ( যেমন—দমূনস্, ক্ষেত্রসাধস্ ইত্যাদি শব্দ )।

যে সকল কৃৎপ্রত্যয়ান্ত শব্দের প্রয়োগ মাত্র বেদেই দৃষ্ট হয়, তাহাদের নির্ব্বচন যে বৈদিক ধাতু হইতেই করিতে হইবে তাহা নহে, লৌকিকসংস্কৃতে প্রসিদ্ধ ধাতু হইতেও সেই সকল শব্দের নির্ব্বচন করিতে বাধা নাই। 'দমূনস্' শব্দ এবং 'ক্ষেত্রসাধস্' শব্দ লৌকিক নহে, বৈদিক

---

১। তত্রাপি সংপ্রসারণবিষয়েষু ( স্কঃ স্বাঃ )।

২। অল্পা প্রসারণনিষ্পত্তির্যেষাং ত ইমে অল্পপ্রসারণবিষয়া ইত্যর্থঃ ( স্কঃ স্বাঃ ) ; একে ধাতবোঽল্পনিষ্পত্তয়ো ভবন্তি, অল্পেষু শব্দরূপেষু সংপ্রসারণপ্রকৃতিরভিনিষ্পদ্যতে ( দুঃ )।

৩। নিঃ ৬।১ ; সহদানু পুরুহূত ক্ষিয়ন্তমহস্তমিন্দ্র সংপিণক্কুণারুম্ ...... ( ঋগ্বেদ ৩।৩০।৮ ) ; মন্ত্রে 'কুণারুম্' ( দ্বিতীয়ান্ত ) আছে বলিয়া নিরুক্তকার দ্বিতীয়ান্ত পদ উদাহৃত করিয়াছেন। কুণারু = মেঘ।

৪। পৃথিবী শব্দে ও প্রথ্ ধাতুর সংপ্রসারণ দৃষ্ট হয়।

৫। প্রচ্ছ্ ধাতু হইতে পৃষত শব্দের নিষ্পত্তি হইয়াছে বলিয়া স্কন্দস্বামী মনে করেন।

( ঋগ্বেদ ৫।৪।৫, ৮।৩১।১৪ ); ইহাদের নির্ব্বচন করিতে হইবে লৌকিকসংস্কৃতে প্রসিদ্ধ দম্ ধাতু এবং সাধ্ ধাতু হইতে। দমূনস্—দমমনাঃ ( নিঃ ৪।৫ ) ক্ষেত্রসাধস্—ক্ষেত্রসাধয়িতারম্।

অনুবাদ—আর লৌকিকসংস্কৃতে প্রসিদ্ধ ধাতুসমূহ হইতে বৈদিক কৃৎপ্রত্যয়ান্ত শব্দসমূহের নির্ব্বচন হয়, যেমন—দমূনস্, ক্ষেত্রসাধস্ ইত্যাদি শব্দ।

অথাপি নৈগমেভ্যো ভাষিকা উষ্ণং ঘৃতমিতি ॥ ৭ ॥

অথাপি ( আর ) নৈগমেভ্যঃ ( বৈদিক ধাতুসমূহ হইতে ) ভাষিকাঃ ( লৌকিক ভাষায় প্রসিদ্ধ কৃৎপ্রত্যয়ান্ত শব্দসমূহ ) ভাষ্যন্তে ( বিবৃত বা নিরুক্ত হয় ), উষ্ণং ঘৃতম্ ইতি ( যেমন—উষ্ণ, ঘৃত ইত্যাদি শব্দ )।

যে সমস্ত শব্দ লৌকিকসংস্কৃতে ব্যবহৃত হয়, তাহাদের সাধন আবার বৈদিক ধাতু হইতে করা যাইতে পারে। উষ্ণ শব্দ ও ঘৃত শব্দের প্রয়োগ লৌকিক ভাষায় দেখা যায়। ইহাদের সাধন করিতে হইবে 'উষ্' ( দাহে ) এবং 'ঘৃ' ( ক্ষরণদীপ্ত্যোঃ ) ধাতু হইতে। উষ্ ও ঘৃ—এই উভয়ই বৈদিক ধাতু[১] ( বা সং ১।৭, তৈ সং ১।১।২ ; বা সং ১১।১২, ঋগ্বেদ ২।১০।৪ )।

অনুবাদ—আর লৌকিক ভাষায় প্রসিদ্ধ কৃৎপ্রত্যয়ান্ত শব্দসমূহের নির্ব্বচন বৈদিক ধাতু-সমূহ হইতে করা যাইতে পারে।

অথাপি প্রকৃতয় এবৈকেষু ভাষ্যন্তে বিকৃতয় একেষু
শবতির্গতিকর্ম্মা কম্বোজেষ্বেব ভাষ্যতে ॥ ৮ ॥

অথাপি ( আর ) প্রকৃতয়ঃ এব ( প্রকৃতিই অর্থাৎ ধাতুর তিঙন্ত রূপসমূহ ) একেষু ( কোন কোন দেশে ) ভাষ্যন্তে ( কথিত বা প্রযুক্ত হয় ), বিকৃতয়ঃ ( ধাতু হইতে নিষ্পন্ন নামসমূহ ) একেষু ( কোন কোন দেশে ) [ ভাষ্যন্তে ] ( কথিত বা প্রযুক্ত হয় ), গতিকর্ম্মা ( গত্যর্থক ) শবতিঃ ( শব্ ধাতু ) কম্বোজেষ্বেব ( কম্বোজ দেশেই ) ভাষ্যতে ( কথিত বা প্রযুক্ত হয় )।

ইহাও লক্ষ্য করিবার বিষয় এই যে কোন কোন দেশে ধাতুর প্রকৃতি অর্থাৎ ধাতুর তিঙন্ত বা আখ্যাত রূপসমূহ প্রযুক্ত হয়, আবার কোন কোন দেশে সেই ধাতুর বিকৃতি অর্থাৎ সেই ধাতু হইতে সমুৎপন্ন নামসমূহ প্রযুক্ত হয়।[২] শব্ ধাতুর অর্থ গতি, এই ধাতুটীর তিঙন্ত বা আখ্যাতরূপ ( যেমন, শবতি ) কম্বোজ দেশেই প্রচলিত।[৩] দেশবাচক বলিয়া 'কম্বোজ' শব্দের বহুবচনে প্রয়োগ হইয়াছে।[৪]

---

১। প্রত্যুষ্টং রক্ষঃ, জিঘর্ম্ম্যগ্নিং হবিষা ইতি ছন্দসি প্রয়োগদর্শনাৎ ছান্দসৌ ধাতূ ( স্কঃ স্বাঃ )।

২। ধাতোরাখ্যাত পদভাবেন যঃ প্রয়োগঃ সা প্রকৃতিঃ, নামীভূতস্য তস্যৈব যঃ প্রয়োগঃ সা বিকৃতিঃ ( দুঃ )।

৩। গত্যর্থো ধাতুঃ কম্বোজেষ্বেব ভাষ্যতে, ম্লেচ্ছেষু প্রকৃত্যা প্রযুজ্যতে আখ্যাতপদভাবেন ( দুঃ )।

৪। কম্বোজা নাম উত্তরাপথে কশ্চিজ্জনপদাখ্যা মদ্রাদিবৎ ( স্কঃ স্বাঃ )।

অনুবাদ—আর প্রকৃতিই অর্থাৎ ধাতুর তিঙন্ত বা আখ্যাতরূপসমূহই কোন কোন দেশে প্রযুক্ত হয় এবং বিকৃতি বা ধাতুসমুৎপন্ন নামসমূহ কোন কোন দেশে প্রযুক্ত হয়; যেমন—গত্যর্থক শব্ ধাতু প্রকৃতিরূপে কম্বোজ দেশেই প্রযুক্ত হয়।

কম্বোজাঃ কম্বলভোজাঃ কমনীয়ভোজা বা কম্বলঃ
কমনীয়ো ভবতি ॥ ৯ ॥

কম্বোজাঃ=কম্বলভোজাঃ (কম্বলের উপভোক্তা); বা (অথবা) কমনীয়ভোজাঃ (কমনীয় বা প্রার্থনীয় বস্তুর উপভোক্তা); কম্বলঃ (কম্বল) কমনীয়ঃ (কমনীয় বা প্রার্থনীয়) ভবতি (হয়)।

'কম্বোজ' শব্দ কম্বল+ভুজ্ ধাতুর উত্তর 'অণ্'প্রত্যয়ে নিষ্পন্ন (পৃষোদরাদিত্বাৎ)। ইহার অর্থ, 'যাহারা কম্বলের উপভোগ করে'। কম্বোজ দেশ শীতপ্রধান, কাজেই তদ্দেশবাসীদিগের মধ্যে কম্বলের ব্যবহার সুপ্রচলিত।[১] 'কম্বোজ' শব্দ কমনীয়+ভুজ্ ধাতুর উত্তর 'অণ্' প্রত্যয়েও নিষ্পন্ন হইতে পারে (পৃষোদরাদিত্বাৎ)। ইহার অর্থ হইবে 'যাহারা কমনীয় বা প্রার্থনীয় দ্রব্যের উপভোগ করে'। কম্বোজ দেশ রত্ন-প্রচুর, কাজেই তদ্দেশবাসীদিগের পক্ষে প্রার্থনীয় বস্তু প্রাপ্তির বিঘ্ন ঘটে না।[২] কম্বল শব্দের নিষ্পত্তি হইয়াছে 'কম্' ধাতুর উত্তর 'কল' প্রত্যয় করিয়া (উ ১০৬); ইহার অর্থ, 'কমনীয় বা প্রার্থনীয়' (শীতার্ত্তগণের নিকট)।[৩]

অনুবাদ—কম্বোজ শব্দের অর্থ 'কম্বলভুক্ অথবা কমনীয়ভুক্'; কম্বল শব্দের অর্থ কমনীয় (প্রার্থনীয়)।

বিকারমস্যার্য্যেষু ভাষন্তে শব ইতি ॥ ১০ ॥

অস্য (শব্ ধাতুর) বিকার (বিকৃতি অর্থাৎ নামীভূত রূপ) আর্য্যেষু (আর্যদেশে) ভাষন্তে (প্রয়োগ করে), শবঃ ইতি (যেমন—শব এই শব্দটী)।

'শব্' ধাতুর বিকার অর্থাৎ 'শব্' ধাতু হইতে নিষ্পন্ন নাম (যেমন, শব এই শব্দ) আর্য্যদেশে[৪] প্রযুক্ত হয়।

অনুবাদ—'শব' এই ধাতুর বিকার (অর্থাৎ শব ধাতু হইতে নিষ্পন্ন নাম) আর্য্যদেশে জনগণ প্রয়োগ করে, যেমন—'শব' এই শব্দ।

---

১। তে হি প্রায়েণ কম্বলানুপভুঞ্জতে হিমপ্রায়ত্বাত্তস্য দেশস্য (দুঃ)।
২। কমনীয়ানি প্রার্থনীয়ানি চ তে দ্রব্যাণ্যুপভুঞ্জতে, প্রচুররত্নো হি স দেশঃ (দুঃ)।
৩। কমনীয়ঃ শীতার্দ্দিতৈঃ প্রার্থনীয়ো ভবতি (স্কঃ স্বাঃ)।
৪। আর্য্যেষু জনপদেষু (দুঃ); মনু ২।২২; 'আর্য্যাবর্ত্তঃ পুণ্যভূমির্মধ্যং বিন্ধ্যহিমাগয়োঃ' (অমর)।

দাতির্লবনার্থে প্রাচ্যেষু দাত্র মুদীচ্যেষু ॥ ১১ ॥

লবনার্থে ( ছেদন অর্থ বুঝাইতে ) দাতিঃ ( দা ধাতুর তিঙন্ত রূপ ) প্রাচ্যেষু ( প্রাচ্য জনপদে ) [ ভাষ্যতে ] ( প্রযুক্ত হয় ), দাত্রম্ ( দাত্রম্—দা ধাতুর কৃদন্ত রূপ ) উদীচ্যেষু ( উদীচ্য জনপদে ) [ ভাষ্যতে ] ( প্রযুক্ত হয় ) ।

আর একটী উদাহরণ প্রদর্শন করিতেছেন। ছেদনার্থক 'দা' ধাতুর প্রকৃতি অর্থাৎ তিঙন্ত রূপ প্রাচ্য দেশে[১] প্রযুক্ত হয়; যেমন—ব্রীহীন্ দাতি, যবান্ দাতি ( ব্রীহি ছেদন করে, যব ছেদন করে )। এই ধাতুরই বিকার অর্থাৎ ধাতু হইতে সমুৎপন্ন নাম প্রযুক্ত হয় উদীচ্য দেশে[১]; যেমন—দাত্র ( দীয়তে ছিদ্যতে অনেন—যাহা দ্বারা ছেদন করা যায় ) শব্দ।

অনুবাদ—ছেদনার্থে 'দাতি' ( দা ধাতুর তিঙন্ত রূপ ) প্রাচ্যদেশে, 'দাত্র' শব্দ উদীচ্য-দেশে ( প্রযুক্ত হয় )।

এবমেকপদানি নির্ব্রূয়াৎ ॥ ১২ ॥

এবম্ ( এইরূপে ) একপদানি ( 'একপদ' সমূহ ) নির্ব্রূয়াৎ ( নির্ব্বচন করিবে )।

এবম্—এইরূপে অর্থাৎ প্রদর্শিত রীতি অনুসারে।[২] 'অথ নির্ব্বচনম্' এই সূত্র হইতে আরম্ভ করিয়া 'দাতির্লবনার্থে প্রাচ্যেষু দাত্রমুদীচ্যেষু' এই সূত্র পর্য্যন্ত যাহা বলা হইয়াছে তাহার সারমর্ম্ম এই যে, শব্দের নির্ব্বচন করিতে হইলে প্রথমতঃ দেখিতে হইবে শব্দটী যৌগিক কি রূঢ়। যৌগিক শব্দের নির্ব্বচন ব্যাকরণের নিয়ম অনুসারেই করা যায়; রূঢ় শব্দের নির্ব্বচনে অর্থসামান্য, বর্ণসামান্য, অক্ষরসামান্য, বর্ণব্যাপত্তি, বর্ণবিপর্য্যয়, বর্ণাগম, বিভক্তিবিপরিণাম সংপ্রসারণ প্রভৃতির আশ্রয় গ্রহণ করিতে হইবে। আরও দেখিতে হইবে শব্দটী বৈদিক কি লৌকিক; বৈদিক শব্দের নির্ব্বচন লৌকিক ধাতু হইতে এবং লৌকিক শব্দের নির্ব্বচন বৈদিক ধাতু হইতে করিলে কোন দোষ হইবে না। শব্দ-নির্ব্বচনে লক্ষ্য করিবার আরও একটী বিষয় এই যে, ধাতুবিশেষের তিঙন্ত রূপ কোন কোন দেশে প্রযুক্ত হয় এবং সেই সেই ধাতুর কৃদন্ত রূপ অন্যদেশে প্রযুক্ত হয়। প্রসঙ্গ উপস্থিত হইলে ইহারও আলোচনা করিবে।[৩] একপদানি—যে সমস্ত পদ তদ্ধিতান্তও নহে, সমাসান্তও নহে অর্থাৎ কৃদন্ত পদসমূহ।[৪] তদ্ধিতান্ত ও সমাসান্ত পদের নির্ব্বচন কি করিয়া করিতে হইবে তাহা পরে বলিতেছেন।

অনুবাদ—এই প্রকারে একপদসমূহ ( কৃদন্ত পদসমূহ ) নির্ব্বচন করিবে।

---

১। শরাবত্যাস্তু যোঽবধের্দেশঃ প্রাগ্দক্ষিণঃ প্রাচ্য উদীচ্যঃ পশ্চিমোত্তরঃ ( অমর ); শরাবতী নাম নদীবিশেষঃ।

২। এবম্ 'অর্থ নির্ব্বচনম্' ইত্যেতৎপ্রভৃতিদেশভাষাব্যবস্থাপর্য্যন্তেনানেনোক্তপ্রকারেণ ( স্কঃ স্বাঃ )।

৩। অথাপীদমপরমুপেক্ষিতব্যমনেন শব্দান্নির্ব্রুবতা। আহ কিমিতি। উচ্যতে 'প্রকৃতয় এবৈকেষু ভাষ্যন্তে বিকৃতয় একেষু' ( দুঃ )।

৪। এবং তাবদতদ্ধিতযুক্তেষু পদেষসমাসযুক্তেষু নির্ব্বচনম্ ( দুঃ )।

**অথ তদ্ধিত সমাসেষ্বেকপর্ব্বসু চানেকপর্ব্বসু চ পূর্ব্বং পূর্ব্বম্ অপরমপরং প্রবিভজ্য নির্ব্রূয়াৎ ॥ ১৩ ॥**

অথ ( আর ) একপর্ব্বসু চ অনেকপর্ব্বসু চ ( একপদ সমন্বিত এবং অনেকপদ সমন্বিত )[১] তদ্ধিতসমাসেষু ( তদ্ধিত ও সমাসে ) পূর্ব্বং ( প্রথমে ) পূর্ব্বং ( তদ্ধিতার্থ এবং সমাসার্থ ) অপরং ( পরে ) অপরং ( তদ্ধিত ও সমাসঘটক পদের অর্থ ) প্রবিভজ্য ( বিশ্লেষণ করিয়া ) নির্ব্রূয়াৎ ( নির্ব্বচন করিবে )।

এই সূত্রের মর্ম্ম এই যে, তদ্ধিত এবং সমাসে প্রথমে তদ্ধিতার্থ ও সমাসার্থ বলিয়া পরে পদের অর্থ বলিবে।[২] তদ্ধিত একপদবিশিষ্ট হইতে পারে ( যেমন, দণ্ড্যঃ ), অনেকপদবিশিষ্টও হইতে পারে ( যেমন, বার্ষ্যায়ণিঃ ) ;[৩] সমাস একপদবিশিষ্ট হইতে পারে ( যেমন, পুরুষাঃ—একশেষসমাসে )[৪] এবং অনেকপদবিশিষ্টও হইতে পারে ( যেমন, রাজপুরুষঃ )। পূর্ব্বং পূর্ব্বং নির্ব্রূয়াৎ=পূর্ব্বে পূর্ব্বকে ( তদ্ধিতার্থ বা সমাসার্থ ) নির্ব্বচন করিবে ; অপরম্ অপরম্ নির্ব্রূয়াৎ=পরে অপরকে ( পদার্থ ) নির্ব্বচন করিবে।

অনুবাদ—আর একপদবিশিষ্ট এবং অনেকপদবিশিষ্ট তদ্ধিত ও সমাসে প্রথমে তদ্ধিতার্থ এবং সমাসার্থ, পরে তদ্ধিত ও সমাসঘটক পদের অর্থ বিশ্লেষণ করিয়া নির্ব্বচন করিবে।

**দণ্ড্যঃ পুরুষো[৫] দণ্ডমর্হতীতি বা দণ্ডেন সম্পদ্যত ইতি বা ॥ ১৪ ॥**

দণ্ড্যঃ পুরুষঃ ( দণ্ডনীয় ব্যক্তি ) [ অস্যার্থঃ ] ( ইহার অর্থ )—দণ্ডম্ ( দণ্ড ) অর্হতি ( পাওয়ার যোগ্য ) ইতি বা ( হয় ইহা ) দণ্ডেন ( দণ্ড-দ্রব্যের সহিত ) সম্পদ্যতে ( সংযুক্ত হয় ) ইতি বা ( আর না হয় ইহা )।

এক পর্ব্ব ( একপদ ) তদ্ধিতের উদাহরণ প্রদর্শন করিয়া তদ্ধিতার্থ বিবৃত করিতেছেন। দণ্ড্যঃ পুরুষঃ—এই স্থলে 'দণ্ড্য' এই শব্দটী একপর্ব্ব তদ্ধিত। দণ্ড শব্দের উত্তর 'য' এই তদ্ধিত প্রত্যয়ে শব্দটীর নিষ্পত্তি হইয়াছে। তদ্ধিত প্রত্যয়ের দ্বারা 'দণ্ড্য' শব্দের অর্থ দাঁড়াইতেছে—

---

১। একপর্ব্বসু চানেক পর্ব্বসু চ একপদেষ্বনেকপদেষু চ ( দুঃ )।

২। এতেষ্বেকপর্ব্বসু চানেকপর্ব্বসু চ তদ্ধিতসমাসেষু পূর্ব্বং পূর্ব্বমেব নির্ব্রূয়াৎ অপরম্ অপরমেব প্রবিভজ্য বিগৃহ্যেতার্থঃ, পূর্ব্বং তদ্ধিতার্থং নির্ব্রূয়াৎ পশ্চাৎ পদার্থম্, সমাসেষপি পূর্ব্বং সমাসার্থং পশ্চাৎ পদার্থম্ ( দুঃ )।

৩। বৃষস্যাপত্যং বার্ষ্যঃ বার্ষস্যাপত্যং বার্ষ্যায়ণঃ, তস্যাপি বার্ষ্যায়ণিরিতি অনেকানি হ্যেষ পদানি প্রাত্মনন্তর্ণীয় প্রবর্ত্ততে ( দুঃ )।

৪। একশেষঃ একপদঃ সমাসঃ, তদ্ যথা পুরুষশ্চ পুরুষশ্চ পুরুষশ্চ পুরুষাঃ ( দুঃ ); একশেষকে সমাসরূপে স্বীকার করিতে বৈয়াকরণগণের আপত্তি আছে।

৫। ইহার পর কোন কোন পুস্তকে 'দণ্ডপুরুষঃ' এইরূপ পাঠ দৃষ্ট হয়। এই পাঠের সমীচীনতা আছে বলিয়া মনে হয় না, দুর্গাচার্য্যও ইহার ব্যাখ্যা করেন নাই।

যে ব্যক্তি দণ্ড পাওয়ার যোগ্য, অথবা যে ব্যক্তিকে দণ্ড-দ্রব্য কার্ষাপণাদিদ্বারা সংযুক্ত করা হয়, অর্থাৎ যাহার কোনও নির্দ্দিষ্ট সংখ্যক কার্ষাপণাদি দণ্ড করা হয়।[১]

অনুবাদ—'দণ্ড্যঃ পুরুষঃ' ইহার অর্থ হয় 'যে ব্যক্তি দণ্ড পাওয়ার যোগ্য', আর না হয় 'যে ব্যক্তিকে দণ্ড-দ্রব্যের দ্বারা সংযুক্ত করা হয়।

দণ্ডো দদতের্ধারয়তিকর্ম্মণঃ ॥ ১৫ ॥

দণ্ডঃ ( 'দণ্ড' শব্দ ) ধারয়তিকর্ম্মণঃ ( ধারণার্থক ) দদতেঃ ( 'দদ্' ধাতু হইতে নিষ্পন্ন )।

তদ্ধিতার্থ বলিয়া পরে পদার্থ নির্ব্বচন করিতেছেন। ধারণার্থক 'দদ্' ধাতুর উত্তর 'অনি' প্রত্যয়ে 'দণ্ড' শব্দ নিষ্পন্ন হইয়াছে। ইহার অর্থ, 'যাহা নৃপতিগণ অপরাধবিষয়ে ধারণ অর্থাৎ গ্রহণ বা অবলম্বন করেন।'[২] ধারণ শব্দের অর্থ স্কন্দস্বামী করেন 'নিরোধ': তাঁহার মতে দণ্ড শব্দের অর্থ 'যাহা নিরোধ করে অর্থাৎ লোককে পাপকর্ম্ম হইতে প্রতিহত বা নিবৃত্ত করে।'[৩] 'দদ' ধাতুর অর্থ যে ধারণ, তাহার যে ঈদৃশ অর্থ হইতে পারে না, তাহার প্রমাণ পরবর্ত্তী সূত্র।

অনুবাদ—'দণ্ড' শব্দ ধারণার্থক 'দদ্' ধাতু হইতে নিষ্পন্ন।

অক্রূরো দদতে মণিমিত্যভিভাষন্তে ॥ ১৬ ॥

অক্রূরঃ ( অক্রূর নামক নৃপতি ) মণিম্ ( মণি ) দদতে ( ধারণ করেন ) ইতি ( ইহা ) অভিভাষন্তে ( জনগণ বলিয়া থাকে )।

'দদ' ধাতুর ধারণার্থে প্রয়োগ লৌকিকভাষা হইতেও প্রদর্শন করিতেছেন। অক্রূরো দদতে মণিম্—এই স্থলে 'দদতে' ইহার অর্থ 'ধারয়তি'[৪] ( ধারণ করেন )।

অনুবাদ—অক্রূরনামক রাজা মণি ধারণ করেন—ইহা জনগণ বলিয়া থাকে।

দমনাদিত্যৌপমন্যবঃ ॥ ১৭ ॥

দমনাৎ ( 'দম্' ধাতু হইতে 'দণ্ড' শব্দের নিষ্পত্তি ) ইতি ( ইহা ) ঔপমন্যবঃ ( ঔপমন্যব নামক আচার্য্য মনে করেন।

---

১। দণ্ডেন বা কার্ষাপণাদিনা যঃ সংপদ্যতে সংযুজ্যতে স দণ্ড্যঃ ( দুঃ )।

২। ধার্য্যতে হেয়োঽপরাধেষু রাজভিঃ ( দুঃ )।

৩। ধারয়তি হ্যসৌ নিরুণদ্ধি পথাদিকমপি।

৪। অক্রূরনামক নৃপতির স্ব-মস্তকে স্যমন্তকমণিধারণের প্রসঙ্গ শ্রীমদ্ভাগবতে দৃষ্ট হয় ( ১০।৫৬ )। 'দদ্' ধাতুর ধারণার্থে প্রয়োগ, বেদেও দেখা যায় ( ঋগ্বেদ ১।৪।১৯, নিঃ ৩।১৬, ঋগ্বেদ ৭।৩৩।১১, নিঃ ৫।১৪ )। ধাতুপাঠে দেখা যায় 'দদ্' ধাতুর অর্থ দান, 'দধ্' ধাতুর অর্থ ধারণ; 'দদ্' ধাতুর যে ধারণরূপ অর্থ, তাহা হয় 'ধাতূনাম্ অনেকার্থত্বাৎ', আর না হয় 'দধ্' ধাতুর সাহচর্য্যবশতঃ।

'দম্' ধাতুর উত্তর 'ড' প্রত্যয়ে ( উ ১১১ ) 'দণ্ড' শব্দ নিষ্পন্ন হইয়াছে, ইহাই ঔপমন্যব নামক আচার্য্যের মত। 'দণ্ড' শব্দের অর্থ 'যাহা দ্বারা অদান্ত ( অশান্ত ব্যক্তি ) দান্ত হয়'। ধর্ম্মশাস্ত্রে উক্ত হইয়াছে 'দণ্ডের দ্বারা অদান্ত ব্যক্তিকে দমন করিবে' ( গৌতম ধর্ম্ম শাঃ ১১।২৮ )।

অনুবাদ—'দম্' ধাতু হইতে 'দণ্ড' শব্দ নিষ্পন্ন, ইহা ঔপমন্যব নামক আচার্য্য মনে করেন।

দণ্ডমস্যাকর্ষতেতি গর্হায়াম্॥ ১৮॥

অস্য ( এই ব্যক্তির ) দণ্ডম্ ( দণ্ড ) আকর্ষত ( অবধারণ করুন ) ইতি ( এই বাক্য ) গর্হায়াম্ ( গর্হায় বা তিরস্কারে )।

যে ব্যক্তি অদান্ত তাহার সম্বন্ধেই বলা হয় 'হে সভাসদ্‌গণ, ইহার দণ্ডবিধান করুন'; এই বাক্য যে অদান্ত ব্যক্তিকে গর্হিত ( তিরস্কৃত ) করিবার জন্য প্রযুক্ত হয়, ইহাতে সন্দেহ নাই। গর্হিত হইয়াই অদান্ত ব্যক্তি দান্ত হয়। স্থূল কথা এই যে, অদান্ত ব্যক্তিকে দান্ত করা অর্থাৎ অদান্ত ব্যক্তির মধ্যে যে সমস্ত মন্দ অভিসন্ধি আছে তাহার দমন করাই দণ্ডের কার্য্য। কাজেই 'দম্' ধাতু হইতে 'দণ্ড' শব্দের সাধন অযৌক্তিক নহে।[১]

অনুবাদ—'ইহার দণ্ডবিধান করুন' এই বাক্য গর্হায় ( তিরস্কারে ) অর্থাৎ গর্হিত করিবার জন্য প্রযুক্ত হয়।

কক্ষ্যা রজ্জুরশ্বস্য॥ ১৯॥

কক্ষ্যা=অশ্বস্য ( অশ্বের ) রজ্জুঃ ( রজ্জু )।

একপদ তদ্ধিতের দ্বিতীয় উদাহরণ প্রদর্শন করিতেছেন। 'কক্ষ্যা' শব্দ একটী একপদ তদ্ধিত, ইহার অর্থ 'অশ্বরজ্জু'।

অনুবাদ—কক্ষ্যা=অশ্বরজ্জু।

কক্ষং সেবতে॥ ১৯॥

কক্ষ্যা—কক্ষং ( কক্ষ ) সেবতে ( আশ্রয় করে )।

'কক্ষ্যা' শব্দের তদ্ধিতার্থ বলিতেছেন—যাহা কক্ষ ( কাঁক ) আশ্রয় করে অর্থাৎ তথায় সংযুক্ত হয়। কক্ষ শব্দের ব্যুৎপত্তিগত অর্থ বাহুমূল, এই অর্থকে ভিত্তি করিয়াই অশ্ব সম্বন্ধে ইহার অর্থ করা হইতেছে 'বাহুমূলপ্রদেশ বা কাঁক' ( ২৪শ সূত্র দ্রষ্টব্য )।

অনুবাদ—কক্ষ্যা—যাহা কক্ষ ( কাঁক ) আশ্রয় করে।

---

১। যঃ কশ্চিদদান্তো ভবতি তমধিকৃত্য বক্তারো বদন্তি 'দণ্ডমস্যাকর্ষত হে সভাসদঃ, তেন সম্পদ্যতাময়ং ততো দান্তো ভবিষ্যতী'তি। এবময়ং গর্হায়াং দৃষ্টঃ। এবঞ্চ দমনাদ্দণ্ড ইত্যৌপমন্যব আচার্য্যো মন্যতে ( দুঃ )।

**কক্ষো গাহতেঃ ক্স ইতি নামকরণঃ ॥ ২০ ॥**

কক্ষঃ ( 'কক্ষ' শব্দ ) গাহতেঃ ( 'গাহ্' ধাতু হইতে নিষ্পন্ন ) ক্সঃ ইতি ( 'ক্স' ইহা হইতেছে ), নামকরণঃ ( প্রত্যয় )।

পূর্ব্ব সূত্রে 'কক্ষ্যা' শব্দের তদ্ধিতার্থ বলা হইয়াছে, এক্ষণে তদ্ধিতের অবয়বীভূত 'কক্ষ' শব্দের নির্ব্বচন করিতেছেন।

'গাহ্' ধাতুর অর্থ বিলোড়ন; 'গাহ্' ধাতুর উত্তর 'ক্স' প্রত্যয়ে 'কক্ষ' শব্দের নিষ্পত্তি। 'কক্ষ' শব্দের অর্থ—বাহুমূল (armpit), যাহার বলে স্ত্রীলোক দধ্যাদি বিলোড়ন করিতে সমর্থ হয়।[১]

অনুবাদ—'কক্ষ' শব্দ 'গাহ্' ধাতু হইতে নিষ্পন্ন, প্রত্যয় হইতেছে 'ক্স'।

**খ্যাতের্বানর্থকোঽভ্যাসঃ কিমস্মিন্ খ্যানমিতি ॥ ২১ ॥**

বা ( অথবা ) খ্যাতেঃ ( 'খ্যা' ধাতুর ) অনর্থক ( নিমিত্তবিহীন ) অভ্যাসঃ ( দ্বির্ভাব )—অস্মিন্ ( ইহাতে ) কিং ( কি ) খ্যানম্ ( খ্যাপনীয় আছে ) ইতি ( ইহাই অর্থ )।

প্রকারান্তরে 'কক্ষ' শব্দের নির্ব্বচন করিতেছেন। 'খ্যা' ধাতুর উত্তর 'ক' প্রত্যয়েও 'কক্ষ' শব্দের নিষ্পত্তি হইতে পারে। এই পক্ষে 'খ্যা' ধাতুর অভ্যাস বা দ্বির্ভাব ( খ্যা+ক= খ্যা+খ্যা+ক=কখ্যা+ক=কখ্য=কক্ষ ) নির্হেতুক বলিয়া স্বীকার করিতে হইবে।[২] 'কিংখ্য' ( কিম্+খ্যা+ক ) শব্দ হইতে কক্ষ শব্দের নিষ্পত্তি স্বীকার করিলে নির্হেতুক অভ্যাস স্বীকার করিতে হয় না। 'খ্যা' ধাতু হইতে নিষ্পন্ন কক্ষ শব্দের অর্থ হইবে—'কিম্ অস্মিন্ খ্যানং খ্যাপনীয়ম্ অস্তি'। ( ইহাতে খ্যাপন বা বর্ণনা করিবার কি আছে )? কক্ষ ( বাহুমূল ) সাধারণতঃ দেখা যায় না—ইহা গোপনীয়; কাজেই ইহাতে বর্ণনীয় কিছুই নাই।[৩]

অনুবাদ—অথবা 'খ্যা' ধাতুর নির্হেতুক অভ্যাস ( দ্বির্ভাব ) স্বীকার করিয়া 'কক্ষ' শব্দের নিষ্পত্তি করিতে পারা যায়; অর্থ হইবে—ইহাতে খ্যাপনীয় ( বর্ণনীয় ) কি আছে ?

---

১। কক্ষয়োরেব হি বলেন বিলোড়য়তি স্ত্রী দধ্যাদি ( দুঃ )। স্কন্দস্বামী বলেন—'কক্ষ' শব্দ নদী, অনূপ ( জলপ্রায় বা জলসন্নিহিত দেশ ), পর্ব্বত, কুঞ্জ, প্রভৃতি বুঝাইতেই অধিকাংশ স্থলে প্রযুক্ত হয়। ঈদৃশ কক্ষ শব্দেরও নির্ব্বচন হইতেছে বিলোড়নার্থক 'গাহ' ধাতু হইতেই—অয়ং কক্ষশব্দো ন তথাবয়বে প্রসিদ্ধো যথা নদ্যনূপ পর্ব্বতকুঞ্জাদিষু······বিলোড়নীয়ো হ্যসৌ যাষ্টীকৈর্গবাদ্যন্বেষ্টৃন্, রাজপুরুষৈর্বা তস্করান্।

২। অনর্থকো নির্নিমিত্তকোঽভ্যাসঃ ( স্কঃ স্বাঃ )। দুর্গাচার্য্যের মতে, 'অনর্থক' শব্দের অর্থ 'অর্থহীন'; 'কক্ষ' শব্দে 'খ্যা' ধাতুর অভ্যাস যে 'ক'কার তাহার কোনও অর্থ নাই; কিংখ্য শব্দ হইতে 'কক্ষ' শব্দের নিষ্পত্তি স্বীকার করিলে 'ক'কারের অর্থবত্তা থাকে।

৩। কিমস্মিন্ খ্যাপনীয়মস্তি, ন কিঞ্চিদপ্যদর্শনীয়ত্বাৎ। গূহনীয়োঽয়মিত্যর্থঃ ( দুঃ )। স্কন্দস্বামী 'কক্ষ' শব্দের অর্থ করেন—নদী, কুঞ্জ, পর্ব্বত ইত্যাদি; কাজেই তাঁহার মতে নির্ব্বচন এইরূপ—'তৃণবাহুল্যেনাখ্যানীয়ো হি তত্রস্থো ভবতি' ( তৃণাদি প্রচুর পরিমাণে জন্মে বলিয়া নদী, কুঞ্জ, পর্ব্বত, প্রভৃতিতে স্থিত বস্তু প্রায়শঃ অখ্যানীয় বা দৃষ্টির অগোচর )।

**কষতের্বা ॥ ২২ ॥**

বা ( অথবা ) কষতেঃ ( 'কষ্' ধাতু হইতে 'কক্ষ' শব্দের সাধন করা যায় )।

'কষ্' ধাতুর অর্থ হিংসা; 'কষ্' ধাতুর উত্তর স প্রত্যয় ( উ ৩৪২ ) করিয়াও 'কক্ষ' শব্দ নিষ্পন্ন হইতে পারে। কক্ষ ( বাহুমূল ) সর্ব্বদা স্বেদসিক্ত থাকে, তাহাতে কণ্ডূয়নের উৎপত্তি হয়, কণ্ডূয়ন নিবৃত্তির জন্য নখ-ঘর্ষণে কক্ষপ্রদেশ ক্ষতবিক্ষত করা হয়—ইহাই কক্ষপ্রদেশের হিংসা।

**অনুবাদ**—অথবা 'কষ্' ধাতু হইতে 'কক্ষ' শব্দের সাধন করা যাইতে পারে।

**তৎসামান্যাৎ মনুষ্যকক্ষঃ ॥ ২৩ ॥**

তৎসামান্যাৎ ( স্ত্রী-কক্ষের সমানতাহেতু ) মনুষ্যকক্ষঃ ( পুরুষের বাহুমূল ও কক্ষ )।

২০শ সূত্রে বলা হইয়াছে বিলোড়নার্থক 'গাহ্' ধাতু হইতে কক্ষ শব্দ নিষ্পন্ন; দুর্গাচার্য্যের মতে কক্ষ শব্দের অর্থ—যাহার বলে স্ত্রীলোক দধ্যাদি বিলোড়ন করিতে সমর্থ হয়। ২১শ সূত্রে বলা হইয়াছে কক্ষ শব্দের নিষ্পত্তি 'খ্যা' ধাতু হইতেও হইতে পারে; তখন ইহার অর্থ হইবে ( দুর্গাচার্য্যের মতে )—যাহাতে বর্ণনীয় কিছুই নাই, কারণ ইহা সর্ব্বদা গোপনীয়। 'গাহ্' ধাতু কিংবা 'খ্যা' ধাতু হইতে নিষ্পন্ন যে কক্ষ শব্দ, তাহা স্ত্রী-কক্ষেরই বোধক—ইহা দুর্গাচার্য্য মনে করেন। কক্ষ শব্দে কি তাহা হইলে পুরুষ-কক্ষ বুঝাইবে না? হাঁ, বুঝাইবে। কিরূপে? ইহারই উত্তর পাওয়া যাইতেছে বর্ত্তমান সূত্রে; স্ত্রীলোকের বাহুমূলের সাদৃশ্যে পুরুষের বাহুমূলও কক্ষ বলিয়া অভিহিত হয়, ইহাই দুর্গাচার্য্যের মতে এই সূত্রের অর্থ ( স্ত্রীকক্ষস্য সামান্যাৎ মনুষ্যকক্ষোঽপি কক্ষ ইত্যুচ্যতে )। দুর্গাচার্য্যের ব্যাখ্যা যে নির্দ্দোষ নহে তাহা সুস্পষ্ট। প্রথমতঃ, মূলে কোথাও স্ত্রী-কক্ষের উল্লেখ নাই, কাজেই সাধারণভাবে কক্ষ শব্দের ব্যুৎপত্তি বিবেচিত হইতেছে, 'তৎ' শব্দের দ্বারা এখানে স্ত্রী-কক্ষের নির্দ্দেশ হইয়াছে ইহা মনে করিবার কোন কারণ থাকিতে পারে না; দ্বিতীয়তঃ, 'কষ্' ধাতু হইতে নিষ্পন্ন কক্ষ শব্দের স্ত্রী-কক্ষ ও পুরুষ-কক্ষ উভয়কে অবিশেষে বুঝাইতে কোন বাধা নাই; তৃতীয়তঃ, মনুষ্য শব্দ স্ত্রীলোক এবং পুরুষ উভয়কে বুঝাইতেই প্রযুক্ত হয়, এখানে মনুষ্য শব্দ পুরুষ বাচক—এইরূপ মনে করিবার কারণ কি? স্কন্দস্বামী এই সূত্রের যে অর্থ করেন তাহা দুর্ব্বোধ্য।[১] লক্ষ্মণস্বরূপ দুর্গাচার্য্যের ব্যাখ্যায় দোষ দর্শন করিয়াছেন বটে, কিন্তু তিনি যে অর্থ করেন তাহাও সুসঙ্গত নহে।[২] ইহার সুসঙ্গত অর্থ কি বুঝিতে পারি নাই, পণ্ডিতগণ

---

১। তৎসামান্যাত্তচ্ছব্দেনোক্তাঃ ক্রিয়াঃ প্রতিনির্দ্দিশ্যন্তে, উক্তক্রিয়াসামান্যাৎ মনুষ্যকক্ষঃ, তত্রাপি হি বিলোড়নং বাহুমূলে নিত্যপ্রচ্ছাদনাচ্চ দিদৃক্ষাবিশেষেণ বিষয়িণঃ স্ত্রীকক্ষে।

২। On account of this ana'ogy ( *i.e.*, of being rubbed ) it means 'human armpit'.

বিচার করিয়া দেখিবেন। আমাদের মনে হয় 'তৎসামান্তাৎ মনুষ্যকক্ষঃ' এই অংশ বাদ দিলেও অর্থের কোথাও অসঙ্গতি হয় না; এই অংশ কি প্রক্ষিপ্ত?

অনুবাদ—তাহার (স্ত্রী-কক্ষের) সমানতানিবন্ধন পুরুষ-কক্ষও কক্ষ।

বাহুমূলসামান্যাদশ্বস্য ॥ ২৪ ॥

বাহুমূলসামান্তাৎ (বাহুমূলের সহিত সাদৃশ্য আছে বলিয়া) অশ্বস্য (অশ্বের বাহুমূলপ্রদেশ কক্ষ বলিয়া অভিহিত হয়)।

মানুষের বাহুমূল কক্ষ বলিয়া অভিহিত হয়, মানুষের বাহুমূলের সহিত অশ্বের বাহুমূল-প্রদেশের সাদৃশ্য আছে, কাজেই অশ্বের বাহুমূলপ্রদেশ ও কক্ষ (কাঁক)।[১]

অনুবাদ—মানুষের বাহুমূলের সহিত সাদৃশ্য আছে বলিয়া অশ্বের বাহুমূলপ্রদেশও কক্ষ।

॥ দ্বিতীয় পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। অশ্বস্যাপি যো বাহুমূলপ্রদেশঃ স কক্ষ ইত্যুচ্যতে (ভূঃ)।

# তৃতীয় পরিচ্ছেদ

## রাজ্ঞঃ পুরুষঃ রাজপুরুষঃ ॥ ১ ॥

রাজপুরুষঃ—রাজ্ঞঃ ( রাজার ) পুরুষঃ ( পুরুষ )।

একপদ তদ্ধিতের উদাহরণ—দণ্ড্য এবং কক্ষ্যা ; অনেকপদ তদ্ধিতের উদাহরণ—বার্ষ্যায়ণি, গার্গ্যায়ণ প্রভৃতি নিরুক্তকার প্রদর্শন করেন নাই। একপদ সমাসের উদাহরণও ( যথা—পুরুষাঃ )[১] প্রদর্শন করেন নাই—সুগম বলিয়াই। অনেকপদ সমাসের উদাহরণ—রাজপুরুষ ; রাজ্ঞঃ পুরুষঃ ( রাজার পুরুষ বা রাজবাসিক পুরুষ )—ইহা দ্বারা রাজপুরুষ শব্দের সমাসার্থ প্রদর্শিত হইল।

অনুবাদ—রাজপুরুষঃ—রাজ্ঞঃ পুরুষঃ ( রাজার পুরুষ )।

## রাজা রাজতেঃ ॥ ২ ॥

রাজা ( 'রাজন্' শব্দ ) রাজতেঃ ( 'রাজ্' ধাতু হইতে নিষ্পন্ন )।

এক্ষণে সমাসের অবয়বীভূত রাজন্ ও পুরুষ শব্দের নির্ব্বচন করিতেছেন। 'রাজন্' শব্দ 'রাজ্' ধাতুর উত্তর 'কনিন্' প্রত্যয়ে নিষ্পন্ন ( উ ১৫৪ ) ; 'রাজ্' ধাতুর অর্থ 'দীপ্তি পাওয়া'। রাজা অষ্টলোকপালের অংশে নির্ম্মিত, তিনি তাঁহাদের বপু ধারণ করায় তেজস্বিতানিবন্ধন দীপ্তিসম্পন্ন।[২]

অনুবাদ—'রাজন্' শব্দ 'রাজ্' ধাতু হইতে নিষ্পন্ন।

## পুরুষঃ পুরিষাদঃ পুরিশয়ঃ পূরয়তে র্বা পূরয়ত্যন্তরিত্যন্তর-পুরুষমভিপ্রেত্য ॥ ৩ ॥

পুরুষঃ ( পুরুষ )—পুরিষাদঃ ( পুরে অধিষ্ঠিত ) [ বা ] ( অথবা )—পুরিশয়ঃ ( পুরশায়ী ) ; বা ( অথবা ) পূরয়তেঃ ( 'পূর্' ধাতু হইতে 'পুরুষ' শব্দ নিষ্পন্ন ) ; [ ইহার অর্থ ] অন্তঃ ( অন্তঃপ্রদেশ ) পূরয়তি ( পূরণ করেন ), ইতি ( এই নির্ব্বচন ) অন্তরপুরুষম্ ( অন্তর পুরুষ অর্থাৎ পরমাত্মা বা ব্রহ্মকে ) অভিপ্রেত্য ( অভিপ্রায় অর্থাৎ লক্ষ্য করিয়া করা হইয়াছে )।

---

১। একশেষসমাসে।

২। দীপ্যতে হ্যসৌ অষ্টানাং লোকপালানাং বপুর্যো ধারণাদিতি তেজস্বিতয়া ( স্কঃ স্বাঃ )।
দীপ্যতে হ্যসৌ পঞ্চানাং লোকপালানাং বপুষা ( দুঃ )।
রাজা অষ্টদিক্‌পালের অংশে নির্ম্মিত বলিয়া স্মৃতিশাস্ত্রে উল্লিখিত আছে ; Cf. মনু ৭।৪-৫

পুরুষ শব্দ পুরিষাদ শব্দের বা পুরিশয় শব্দেরই রূপান্তর। পুরিষাদ শব্দ 'পুরি+সদ্' ধাতু হইতে এবং পুরিশয় শব্দ 'পুরি+শী' ধাতু হইতে নিষ্পন্ন। পুরিষাদ শব্দের অর্থ 'যিনি বিষয়ের উপলব্ধির নিমিত্ত পুরে অর্থাৎ বুদ্ধিতে বা দেহে অধিষ্ঠান করেন' অর্থাৎ জীবাত্মা; পুরিশয় শব্দের অর্থ 'যিনি বিষয়ের উপলব্ধির নিমিত্ত পুরে অর্থাৎ বুদ্ধিতে বা দেহে শয়ান আছেন অর্থাৎ বিশেষভাবে অবস্থান করেন' অর্থাৎ জীবাত্মা। পুরিষাদ ও পুরিশয় শব্দের বস্তুগত্যা অর্থের কোন পার্থক্য নাই। পুরিষাদ অথবা পুরিশয় শব্দ 'পুরুষ'শব্দে পরিণত হইয়াছে বর্ণব্যাপত্তি, বর্ণবিকার প্রভৃতির দ্বারা। পুরুষ শব্দ 'পূর' ধাতু ( ণিজন্ত পৄ ) হইতে ও 'কুষন্' প্রত্যয়ে ( উ ৫১৪ ) নিষ্পন্ন হইতে পারে। এইভাবে নিষ্পন্ন পুরুষ শব্দের অর্থ হইবে, 'যিনি সকলের অন্তঃপ্রদেশ পূর্ণ করেন' অর্থাৎ যিনি সর্ব্বগত, যাঁহার দ্বারা সর্ব্বজগৎ ব্যাপ্ত, যিনি সকলের অন্তরে বিরাজ করেন, যাঁহাকে পরমাত্মা বা ব্রহ্ম বলিয়া অভিহিত করা হয়।[১]

অনুবাদ—পুরুষ=পুরিষাদ ( পুরে অধিষ্ঠিত ) অথবা=পুরিশয় ( পুরশায়ী ); অথবা 'পুরুষ' শব্দ 'পূর' ধাতু ( ণিজন্ত পৄ ) হইতে নিষ্পন্ন; তিনি সকলের অন্তঃপ্রদেশ পূর্ণ করেন; এই নির্ব্বচন অন্তর পুরুষ অর্থাৎ পরমাত্মা বা ব্রহ্মকে অভিপ্রায় অর্থাৎ লক্ষ্য করিয়া।

যস্মাৎপরং নাপরমস্তি কিঞ্চিদ্ যস্মান্নাণীয়ো ন জ্যায়োঽস্তি কিঞ্চিৎ।
বৃক্ষ ইব স্তব্ধো দিবি তিষ্ঠত্যেকস্তেনেদং পূর্ণং পুরুষেণ সর্ব্বম্॥
ইত্যপি নিগমো ভবতি ॥ ৪ ॥

( তৈ আ ১০।১০।৩, শ্বে উ ৩।৯, মহানা উ ১০।৪ )

যস্মাৎ ( যাঁহা হইতে ) পরং ( সূক্ষ্ম বা কারণভূত ) অপরং ( অন্য ) কিঞ্চিৎ ( কোনও বস্তু ) ন অস্তি ( নাই ), যস্মাৎ ( যাঁহা হইতে ) অণীয়ঃ ( ক্ষুদ্রতর ) কিঞ্চিৎ ( কোনও বস্তু ) ন অস্তি ( নাই ), জ্যায়ঃ ( বৃহত্তর ) [ কিঞ্চিৎ ] ( কোনও বস্তু ) [ ন অস্তি ] ( নাই ), [ যঃ ] একঃ ( যিনিই কেবল ) বৃক্ষ ইব ( বৃক্ষের ন্যায় ) স্তব্ধঃ ( নিষ্ক্রিয় হইয়া ) দিবি ( দ্যুলোকে ) তিষ্ঠতি ( অবস্থান করেন ), তেন ( সেই ) পুরুষেণ ( পুরুষকর্ত্তৃক ) ইদং ( এই ) সর্ব্বং ( সমস্ত ) পূর্ণম্ ( পূর্ণ ); ইতি ( এই ) নিগমঃ অপি ( নিগম বা বেদবাক্য ) ভবতি ( আছে )।

পুরুষ সমস্ত পূর্ণ করিয়া বর্ত্তমান আছেন এতদর্থে নিগম ( বেদবাক্য )ও উদ্ধৃত করিতেছেন। এই পুরুষ পরমাত্মা, সর্ব্বগত, সকলের কারণভূত; তাঁহা হইতে পর ( সূক্ষ্ম ) অর্থাৎ তাঁহার কারণভূত[২] কোনও বস্তু নাই। যে বস্তু অতি ক্ষুদ্র ( যেমন পরমাণু ) এবং যে বস্তু অতি বৃহৎ ( যেমন সমগ্র বিশ্ব )—যাহা হইতে ক্ষুদ্রতর বা বৃহত্তর বস্তুর কল্পনা হইতে পারে না, ঈদৃশ সকল বস্তুতেই তিনি বিরাজ করেন, সকল বস্তুই তিনি ব্যাপ্ত করিয়া আছেন, কাজেই

১। পূর্ণমনেন পুরুষেণ সর্ব্বগতত্বাজ্জগদিতি পুরুষঃ ( দুঃ )।
২। যস্মাৎ পরং কারণভূতং তস্য নাপরমন্তৎকিঞ্চিদস্তি ( স্কঃ স্বাঃ )।

তিনি ক্ষুদ্রতমও বটে বৃহত্তমও বটে; তাঁহা হইতে ক্ষুদ্র বা বৃহৎ কোন বস্তু থাকিতে পারে না। তিনি বৃক্ষবৎ নিষ্ক্রিয়[১]—বিকারশূন্য। তিনিই কেবল দ্যুলোকে অন্তরিক্ষলোকে ও ভূলোকে অবস্থিত আছেন, তাঁহারই দ্বারা এই সমস্ত অর্থাৎ সমগ্র ব্রহ্মাণ্ড পরিপূর্ণ।[২]

অনুবাদ—যাঁহা হইতে পর (সূক্ষ্ম) অপর কোনও বস্তু নাই, যাঁহা হইতে ক্ষুদ্রতর বা বৃহত্তর কোনও বস্তু নাই, বৃক্ষের ন্যায় স্তব্ধ (নিষ্ক্রিয়) যিনিই কেবল দ্যুলোকে বর্ত্তমান আছেন, সেই পুরুষকর্ত্তৃক এই সমস্ত পূর্ণ; এই নিগম (বেদবাক্য)ও আছে।

বিশ্চকদ্রাকর্ষঃ ॥ ৫ ॥

বিশ্চকদ্রাকর্ষঃ (কুকুর-জীবন পুরুষকে যে আকর্ষণ করে)।

অনেকপদ সমাসের দ্বিতীয় উদাহরণ—বিশ্চকদ্রাকর্ষঃ। বিশ্চকদ্রকে যে আকর্ষণ করে অর্থাৎ কোনও অপরাধনিবন্ধন বিশ্চকদ্র ব্যক্তিকে যে ব্যক্তি গলদেশে রজ্জ্বাদিবন্ধনপূর্ব্বক টানিয়া আনে, সেই ব্যক্তি বিশ্চকদ্রাকর্ষ।[৩] 'বিশ্চকদ্র' শব্দের অর্থ কুকুর-জীবন অর্থাৎ কুকুরের দ্বারা যে জীবিকা অর্জ্জন করে, ঈদৃশ ব্যক্তি। বিশ্চকদ্র শব্দের নির্ব্বচন পরে প্রদর্শন কতিতেছেন।

অনুবাদ—বিশ্চকদ্রাকর্ষ (কুকুর-জীবন ব্যক্তিকে যে আকর্ষণ করে), ইহা অনেকপদ সমাসের দ্বিতীয় উদাহরণ।

বীতি চকদ্র ইতি শ্বগতৌ ভাষ্যতে ॥ ৬ ॥

বি ইতি চকদ্রঃ ইতি ('বি' এই শব্দটী এবং 'চকদ্র' এই শব্দটী মিলিত ভাবে) শ্বগতৌ (কুকুরের সহিত গমনকারী অর্থাৎ কুকুর-জীবন পুরুষকে বুঝাইতে) ভাষ্যতে (প্রযুক্ত হয়)।

বিশ্চকদ্র শব্দ 'বি' এবং 'চকদ্র' এই দুইটী শব্দের সমবায়ে গঠিত। বিশ্চকদ্র শব্দ প্রযুক্ত হয়—কুকুরের সহিত গতি যাহার অর্থাৎ কুকুরের দ্বারা যে জীবিকা নির্ব্বাহ করে, এইরূপ ব্যক্তিকে বুঝাইতে।[৪]

অনুবাদ—'বি' শব্দ এবং 'চকদ্র' শব্দ সমবেত হইয়া কুকুরের সহিত গমনকারী পুরুষকে বুঝাইতে প্রযুক্ত হয়।

---

১। যথা বৃক্ষঃ স্তব্ধো নিষ্ক্রিয়ঃ (স্কঃ স্বাঃ)।

২। দিবি দ্যুলোকে, প্রদর্শনঞ্চ দ্যুগ্রহণম্; দিব্যন্তরিক্ষে ভুবি চ য এক এব (স্কঃ স্বাঃ); 'দিবি' এই পদটী উপলক্ষণমাত্র, ইহা দ্বারা অন্তরিক্ষলোক এবং ভূলোকেরও বোধ হইতেছে।

৩। তমপরাধে কস্মিংশ্চিদ্ বর্ত্তমানমন্যো য আকর্ষতি স বিশ্চকদ্রাকর্ষঃ (দুঃ)।

৪। শ্বভিঃ সাকং যো গচ্ছতি মনুষ্যস্তস্মিন্ ভাষ্যতে (দুঃ)।

দ্রাতীতি গতিকুৎসনা, কদ্রাতীতি দ্রাতিকুৎসনা, চকদ্রাতি
কদ্রাতীতি সতোঽনর্থকোঽভ্যাস স্তদস্মিন্নস্তীতি বিশ্চকদ্রঃ ॥ ৭ ॥

দ্রাতি ইতি ('দ্রা' এই ধাতু) গতিকুৎসনা (কুৎসিৎগতিবোধক), কদ্রাতি ইতি দ্রাতিকুৎসনা ('কদ্রা' ধাতু কুৎসিত গতির ও কুৎসিতত্বের, অর্থাৎ নিরতিশয় কুৎসিতত্বের বোধক)[১] চকদ্রাতি (চকদ্রাতি অর্থাৎ চকদ্রাধাতু) কদ্রাতি ইতি সতঃ ('কদ্রাতি' এই শব্দস্বরূপের অর্থাৎ 'কদ্রা' ধাতুর)[২] অনর্থকঃ (নির্হেতুক বা অর্থহীন) অভ্যাসঃ (দ্বির্ভাব) তৎ (সেই নিরতিশয় কুৎসিত গমন) অস্মিন্ (ইহাতে) অস্তি (আছে) ইতি (এই অর্থে) বিশ্চকদ্রঃ (বিশ্চকদ্র শব্দ)।

বিশ্চকদ্র শব্দের দ্বারা কুকুরের সহিত গমনকারী বা কুকুর-জীবন ব্যক্তির বোধ কি প্রকারে হয় তাহা প্রদর্শন করিতেছেন। 'দ্রা' ধাতুর অর্থ কুৎসিত গতি। 'কদ্রা' (কু+দ্রা) কুৎসিত গতির (যাহা 'দ্রা' ধাতুর অর্থ) ও কুৎসিতত্ব অর্থাৎ কুৎসিতত্বের আতিশয্য প্রকাশ করে; 'চকদ্রা' এই ধাতু 'কদ্রা' ধাতুর নির্হেতুক বা অনর্থক অভ্যাস অর্থাৎ দ্বিরাবৃত্তি ('কদ্রা' ধাতু অভ্যস্ত হইয়া হইল কদ্রাকদ্রা; কদ্রাকদ্রা—চকদ্রা)। 'কদ্রা' ধাতুরও যাহা অর্থ 'চকদ্রা' ধাতুরও তাহাই। 'চকদ্রা' ধাতু হইতে 'চকদ্র' বা 'চকদ্রা' শব্দ নিষ্পন্ন; ইহার অর্থ—নিরতিশয় কুৎসিত গমন। এই নিরতিশয় কুৎসিত গমন যে ব্যক্তিতে আছে সে 'বিশ্চকদ্র'। 'বি' শব্দ মত্বর্থে; সকারের আগম হইয়াছে পারস্করাদিত্বাৎ; অথবা শব্দবিশেষে যেরূপ বর্ণের আগম হয় এই স্থলেও সেইরূপ সকার আগম হইয়াছে, ইহার কোনও বিশেষ কারণ নাই।[৩] কুকুর-জীবন ব্যক্তিও কুৎসিতগমনসম্পন্ন। কাজেই বিশ্চকদ্র—কুকুর-জীবন। কুকুর-জীবন ব্যক্তির যে কুকুর সঙ্গে লইয়া গমন, ইহা তাহার গতির কুৎসিতত্ব সূচনা করে; কুৎসিতত্বের আবার আতিশয্য এই স্থলে যে, কুকুর লইয়া মাত্র গমনই করে না, কুকুরের দ্বারা অন্য প্রাণী বধ করিয়া তাহা দ্বারা আবার জীবিকার সংস্থান করে।[৪] কেহ কেহ বলেন যে বিশ্চকদ্র শব্দে কুকুরকেই বুঝায়। কুকুর হিংস্র বলিয়া স্বভাবতঃই তাহার গতি কুৎসিত; ইহার উপর আবার সে পাদবিকল, কাজেই তাহার গতির স্বাভাবিক কুৎসিতত্ব আরও বৃদ্ধি পাইয়াছে। 'বিশ্চকদ্রাকর্ষ' এই সমস্ত শব্দের অর্থ তাহা হইলে হইবে, 'যে ব্যক্তি কুকুরকে

---

১। দ্রা কুৎসায়াং গতৌ কদ্রাতীতি দ্রাতিকুৎসনা কুৎসিতকুৎসনেত্যর্থঃ (দুঃ)।

২। কদ্রাতীত্যেবমেব সতঃ শব্দস্বরূপস্যানর্থক এবাভ্যাসঃ। যদেবোক্তং ভবতি কদ্রাতীতি তদেব চকদ্রাতীতি (দুঃ)।

৩। বি শব্দো মত্বর্থে পারস্করাদিত্বাৎ সুট্ শব্দোপজনো বা (স্কঃ স্বাঃ)।

৪। ইদমেব তাবত্তস্য কুৎসিতত্বং যদসৌ শ্বভিঃ সহ গচ্ছতি, ইদমপরং কুৎসিততরং যদ্গত্বা শ্বভিঃ সত্ত্বানি হন্তি, তস্মাৎ কদ্রাতীতি কুৎসিতকুৎসনেত্যুপপদ্যতে (দুঃ)।

( গলায় রজ্জুবন্ধনপূর্ব্বক ) আকর্ষণ করে।[১] কেহ কেহ আবার বলেন 'বীতচকদ্র' শব্দে বুঝায় কুকুরকে ( বীত বিবিধতাপ্রাপ্ত চকদ্রা অর্থাৎ কুৎসিত গতি যাহাতে ) ; এই 'বীতচকদ্র' শব্দই 'বিশ্চকদ্র' শব্দে পরিণত হইয়াছে।[২]

অনুবাদ—'দ্রা' এই ধাতু কুৎসিত গতিবোধক, কদ্রা ( কু+দ্রা ) ধাতু কুৎসিত গতির ও কুৎসিতত্বের অর্থাৎ নিরতিশয় কুৎসিতত্বের বোধক ; চকদ্রাতি অর্থাৎ 'চকদ্রা' ধাতু কদ্রাতি এই শব্দস্বরূপের অর্থাৎ 'কদ্রা' ধাতুর নির্হেতুক বা অর্থহীন অভ্যাস ( দ্বিরাবৃত্তি ) ; সেই নিরতিশয় কুৎসিত গমন ইহাতে আছে, এই অর্থে 'বিশ্চকদ্র' শব্দ।

কল্যাণবর্ণরূপঃ কল্যাণবর্ণস্যেবাস্যরূপম্ ॥ ৮ ॥

কল্যাণবর্ণরূপ=কল্যাণবর্ণস্য ইব ( সুবর্ণের ন্যায় ) অস্য ( ইহার ) রূপম্ ( রূপ )—অর্থাৎ যে বস্তুর রূপ সুবর্ণের ন্যায়।

অনেকপদ সমাসের তৃতীয় উদাহরণ—কল্যাণবর্ণরূপ। সমাসার্থ হইতেছে, কল্যাণবর্ণ অর্থাৎ সুবর্ণের ন্যায় রূপ যাহার—অগ্নি অথবা তাদৃশ অন্য কোনও উজ্জ্বল পদার্থ।[৩]

অনুবাদ—কল্যাণবর্ণরূপ=সুবর্ণের ন্যায় রূপ ইহার অর্থাৎ অগ্নি অথবা তাদৃশ কোন উজ্জ্বল পদার্থ। ( ইহা অনেকপদ সমাসের আর একটী উদাহরণ )।

কল্যাণং কমনীয়ং ভবতি বর্ণো বৃণোতেঃ রূপং রোচতেঃ ॥ ৯ ॥

কল্যাণং ( কল্যাণশব্দের অর্থ ) কমনীয়ং ( কমনীয় ) ভবতি ( হয় ), বর্ণঃ ( বর্ণ শব্দ ) বৃণোতেঃ ( 'বৃ' ধাতু হইতে নিষ্পন্ন ), রূপং ( রূপ শব্দ ) রোচতেঃ ( 'রুচ্' ধাতু হইতে নিষ্পন্ন )।

সমাসার্থ বলিয়া এক্ষণে সমাসঘটক শব্দসমূহের নির্ব্বচন করিতেছেন। 'কল্যাণ' শব্দ 'কম্' ধাতু হইতে নিষ্পন্ন ; ইহার অর্থ 'যাহা কমনীয় বা প্রার্থনীয়[৪] হয়'। 'বর্ণ' শব্দ 'বৃ' ধাতু হইতে নিষ্পন্ন ; 'বৃ' ধাতুর অর্থ 'আচ্ছাদন করা'—বর্ণ স্বীয় আশ্রয় অর্থাৎ যাহাকে আশ্রয় করিয়া থাকে তাহাকে আচ্ছাদিত করে। 'রূপ' শব্দ 'রুচ্' ধাতু হইতে নিষ্পন্ন ; 'রুচ্' ধাতুর অর্থ 'দীপ্তি পাওয়া'—রূপ দীপ্তি পায়।

---

১। অন্যে তু ব্রুবতে শ্বৈব বিশ্চকদ্রঃ। তস্যৈব হি স্বভাবত এব হিংস্রত্বাদ্ গতিঃ কুৎসিতা। স চ পুনঃ পাদবিকলোঽতস্তস্য কুৎসিতকুৎসিতত্বম্ ( দুঃ )।

২। বিবিধমিতা বীতাচ কদ্রা চ কুৎসিতা গতি র্যস্মিন্ শুনি……স বীতচকদ্রঃ……বীতচকদ্রাকর্ষঃ সন্…… বিশ্চকদ্রাকর্ষো ভবতি ( স্বঃ স্বাঃ )।

৩। কল্যানবর্ণঃ সুবর্ণঃ তস্যেব রূপং যস্য স কল্যানবর্ণরূপঃ অগ্নিরন্যো বা কশ্চিৎ ( দুঃ )। সপ্তম্যুপমান পূর্ব্বপদস্যোত্তর পদলোপশ্চ ( বার্ত্তিক ২।২।২৪ )।

৪। কমু কান্তৌ কান্তিরিচ্ছা।

অনুবাদ—কল্যাণ শব্দের অর্থ কমনীয়; 'বর্ণ' শব্দ 'বৃ' ধাতু হইতে এবং 'রূপ' শব্দ 'রুচ্' ধাতু হইতে নিষ্পন্ন।

এবং তদ্ধিতসমাসান্নির্ব্রূয়াৎ ॥ ১০ ॥

এবং (এইরূপে) তদ্ধিতসমাসান্ (তদ্ধিতপ্রত্যয়ান্ত ও সমাসবদ্ধ পদসমূহ) নির্ব্রূয়াৎ (নির্ব্বচন করিবে)।

তদ্ধিতান্ত ও সমাসবদ্ধ পদসমূহের নির্ব্বচন প্রদর্শিত প্রণালীতে করিবে—প্রথমতঃ তদ্ধিত ও সমাসের অর্থ বলিয়া পরে পদার্থ নির্ব্বচন করিবে।

অনুবাদ—এইরূপে তদ্ধিতান্ত ও সমাসবদ্ধ পদসমূহের নির্ব্বচন করিবে।

নৈকপদানি নির্ব্রূয়াৎ ॥ ১১ ॥

একপদানি (অসহায় অর্থাৎ প্রকরণাদি হইতে বিচ্ছিন্ন এক একটী পদ) ন নির্ব্রূয়াৎ (নির্ব্বচন করিবে না)।

অনবগত সংস্কার অর্থাৎ যাহার প্রকৃতি ও প্রত্যয় অবগত নহে, ঈদৃশ পদের নির্ব্বচন করিতে হইলে কোন্ প্রকরণে এবং অন্য কোন্ পদের সাহচর্য্যে সেই পদটীর প্রয়োগ হইয়াছে তাহার জ্ঞান থাকা আবশ্যক;[1] তাহা না হইলে ভ্রান্তি ঘটিবার সম্ভাবনা থাকিবে। 'জহা' একটী অনবগতসংস্কার পদ; এই পদটীর নির্ব্বচন 'হন্' ধাতু হইতেও হইতে পারে, 'হা' ধাতু হইতেও হইতে পারে। ঠিক কোন্ ধাতু হইতে ইহার নিষ্পত্তি তাহা অবধারণ করিতে হইলে জানিতে হইবে এই পদটীর প্রয়োগ কোথায় হইয়াছে, ইহার সহচরিত পদান্তরসমূহ কি এবং ইহার প্রকরণই বা কি। 'জহা' পদটীর প্রয়োগ হইয়াছে ঋগ্বেদ ৮।৪৫।৩৭ মন্ত্রে; ইহার প্রকরণ এবং সহচরিত মন্ত্র (৮।৪৫।৩৪) আলোচনা করিলে 'হন্' ধাতু হইতে যে ইহার নিষ্পত্তি হইয়াছে, তদ্বিষয়ে সন্দেহ থাকে না। পূর্ব্ব পরিচ্ছেদের দ্বাদশ সূত্রে 'একপদ' শব্দের অর্থ 'কৃদন্ত পদ', এই স্থানে 'একপদ' শব্দের অর্থ 'প্রকরণাদিবিচ্ছিন্ন এক একটী পদ' (single detached words)।[2]

অনুবাদ—একপদ অর্থাৎ অসহায় বা প্রকরণাদিবিচ্ছিন্ন এক একটী পদের নির্ব্বচন করিবে না।

নাবৈয়াকরণায় ॥ ১২ ॥

অবৈয়াকরণায় (ব্যাকরণশাস্ত্রে অনভিজ্ঞ ব্যক্তির নিকট) ন [নির্ব্রূয়াৎ] (নির্ব্বচন করিবে না)।

---

১। প্রকরণোপপদরহিতানি সন্তি কেবলান্যেব ·····(দুঃ); একশব্দোঽসহায়বচনঃ, অসহায়ান্যবাক্যস্থানীত্যর্থঃ (স্কঃ স্বাঃ)।

২। পূর্ব্বেণ চ 'এবমেকপদানি নির্ব্রূয়াৎ' ইত্যনেনাস্য বিষয়ভেদাদবিরোধঃ (স্কঃ স্বাঃ)।

যে ব্যাকরণ জানে না তাহার নিকট নিরুক্তশাস্ত্রের নির্ব্বচন অর্থাৎ কথন বা ব্যাখ্যা ব্যর্থ শ্রমমাত্র, কারণ, ব্যাকরণে জ্ঞান না থাকিলে নিরুক্তশাস্ত্রে ব্যুৎপত্তি হইতে পারে না।

অনুবাদ—ব্যাকরণে অনভিজ্ঞ ব্যক্তির নিকট নিরুক্তশাস্ত্রের নির্ব্বচন করিবে না।[১]

নানুপসন্নায় ॥ ১৩ ॥

অনুপসন্নায় ( শিষ্যভাবে যে ব্যক্তি সমাগত হয় নাই তাহার নিকট ) ন [ নিব্রূয়াৎ ] নির্ব্বচন করিবে না )।

ব্যাকরণাভিজ্ঞ ব্যক্তি যদি গর্ব্বিত হইয়া শিষ্যভাবে সমাগত না হয়, তাহার নিকটও নিরুক্ত-শাস্ত্রের নির্ব্বচন করিবে না। ব্যাকরণে অভিজ্ঞতা অর্জ্জনপূর্ব্বক যে ব্যক্তি শিষ্যভাব অবলম্বন করিয়া সমাগত হইবে, তাহার নিকটই শাস্ত্র-রহস্য প্রকাশ করা যাইতে পারে, অন্যের নিকটে নহে। যে ব্যক্তি গর্ব্বিত, বিদ্যালাভের প্রার্থী হইয়া সমাগত নহে, বুঝিতে হইবে তাহার বিদ্যায় আদর কিংবা গুরুতে ভক্তি নাই; শাস্ত্র শ্রবণ করিয়া তাহার ধর্ম্মলাভও হইবে না, অর্থলাভও হইবে না। ঈদৃশ ব্যক্তির নিকট শাস্ত্র-রহস্য প্রকাশ করা 'উলুবনে মুক্তা ছড়ান' বই আর কিছুই নহে।

অনুবাদ—যে ব্যক্তি শিষ্যভাবে সমাগত নহে, তাহার নিকট নিরুক্তশাস্ত্রের নির্ব্বচন করিবে না।[২]

অনিদংবিদে বা ॥ ১৪ ॥

বা ( এবং )[৩] অনিদংবিদে ( যিনি নিরুক্তশাস্ত্র বুঝিতে অসমর্থ, ঈদৃশ ব্যক্তির নিকট ) [ ন নিব্রূয়াৎ ] ( নির্ব্বচন করিবে না )।

ব্যাকরণশাস্ত্রে অভিজ্ঞ এবং অগর্ব্বিত হইয়াও যে বেদাদিশাস্ত্র অধ্যয়ন করে নাই, সে নিরুক্তশাস্ত্র বুঝিতে পারিবে না। নিরুক্তশাস্ত্র বুঝিতে ঈদৃশ অসমর্থ ব্যক্তির নিকট নিরুক্ত-শাস্ত্রের নির্ব্বচন করিবে না।[৪] অনিদংবিৎ—নিরুক্তশাস্ত্র বুঝিতে অসমর্থ।[৫]

অনুবাদ—নিরুক্তশাস্ত্র বুঝিতে অসমর্থ ব্যক্তির নিকটও নিরুক্তশাস্ত্রের নির্ব্বচন করিবে না।

---

১। যস্তাবদবৈয়াকরণস্তস্মৈ ন নির্ব্বক্তব্যোঽয়ং সমাম্নায়ঃ ( দুঃ )।

২। মনু ২।১১২ ; ২।১১৩ দ্রষ্টব্য।

৩। বা শব্দশ্চার্থে ( স্কঃ স্বাঃ )।

৪। বৈয়াকরণ উপসন্নোঽপীদং বিদ্যাস্থানং বেদিতুমসমর্থো যঃ অসৌ অনিদংবিৎ। ...... কথং বাসৌ অসমর্থো ভবেৎ ? যস্ত্বনধীতবেদঃ স্যাৎ ( স্কঃ স্বাঃ )।

৫। বৈয়াকরণায়াপীদং বেদিতুমসমর্থায়ানিদংবিদে নৈব নিব্রূয়াৎ ( দুঃ )।

নিত্যং হ্যবিজ্ঞাতুর্বিজ্ঞানেঽসূয়া ॥ ১৫ ॥

হি ( যেহেতু ) নিত্যং ( সর্ব্বদা ) অবিজ্ঞাতুঃ ( অজ্ঞ ব্যক্তির ) বিজ্ঞানে ( বিজ্ঞান বিষয়ে ) অসূয়া ( দ্বেষ ) [ ভবতি ] ( হয় )।

অজ্ঞ অসমর্থ ব্যক্তির নিকট শাস্ত্ররহস্য প্রকাশ করিবার চেষ্টা করিতে নাই। যে ব্যক্তি অজ্ঞ, শাস্ত্র বুঝিতে অসমর্থ, সাধারণতঃ তাহার শাস্ত্রের প্রতি এবং শাস্ত্রে জ্ঞানসম্পন্ন ব্যক্তির প্রতি অসূয়া বা ঈর্ষ্যা পরিদৃষ্ট হয়। ঐ শাস্ত্র কিছু নহে, ঐ শাস্ত্রের মধ্যে জানিবার কিছুই নাই, ঐ শাস্ত্রে আচার্য্যের নিজেরই জ্ঞান নাই, অপরকে বুঝাইবে কি করিয়া, ইত্যাদি কথা প্রচার করা তাহার পক্ষে স্বাভাবিক। কাজেই অসমর্থ অজ্ঞ ব্যক্তিকে শাস্ত্রের উপদেশ দিতে গেলে ফল এই হইবে যে, তাহার কথা শুনিয়া শাস্ত্রের প্রতি লোকের অশ্রদ্ধা আসিবে, আচার্য্যের শ্রম বৃথা হইবে এবং তাঁহার যশোরাশি ম্লান হইবে। বিজ্ঞান শব্দের অর্থ 'শাস্ত্র' ( বিশেষেণ জ্ঞায়তে অস্মাৎ—যাহা হইতে বিশিষ্ট জ্ঞান লাভ হয় ) এবং জ্ঞানসম্পন্ন ব্যক্তি ( বিশিষ্টং জ্ঞানং যস্য—যাঁহার বিশিষ্ট জ্ঞান আছে )।

অনুবাদ—যেহেতু, অজ্ঞ ব্যক্তির বিজ্ঞানে ( শাস্ত্র এবং শাস্ত্রে জ্ঞানসম্পন্ন ব্যক্তির প্রতি ) সর্ব্বদা অসূয়া হইয়া থাকে।

উপসন্নায় তু নির্ব্রূয়াদ্ যো বালং বিজ্ঞাতুং স্যান্মেধাবিনে
তপস্বিনে বা ॥ ১৬ ॥

উপাসন্নায় তু নির্ব্রূয়াৎ ( উপসন্ন বা শিষ্যভাবে সমাগত হইলেই আচার্য্য শাস্ত্রার্থ প্রকাশ করিবেন ), যঃ ( যিনি ) বিজ্ঞাতুং ( জানিতে ) অলং স্যাৎ ( সমর্থ হন ) [ তস্মৈ ] ( তাঁহার নিকট ), বা ( অথবা ) মেধাবিনে ( মেধাবী ব্যক্তির নিকট ) বা ( অথবা ) তপস্বিনে ( তপস্বী ব্যক্তির নিকট )।

যে ব্যক্তি স্থিরবুদ্ধি এবং শাস্ত্রার্থ গ্রহণে সমর্থ তাঁহার নিকট, মেধাবী ব্যক্তির নিকট এবং তপস্বী ব্যক্তির নিকট আচার্য্য শাস্ত্রার্থ প্রকাশ করিবেন—যদিও তাঁহারা ব্যাকরণে এবং বেদাদি-শাস্ত্রে তাদৃশ অভিজ্ঞ না হন, কিন্তু উপসন্ন অর্থাৎ শিষ্যভাবে সমাগত হন। যাঁহার দৃঢ় সংকল্প আছে এবং শাস্ত্রার্থ বুঝিবার ক্ষমতা আছে, ব্যাকরণাদি শাস্ত্রে তাদৃশ ব্যুৎপত্তি না থাকিলেও গুরূপদেশে তাঁহার নিকট শাস্ত্রার্থ প্রকাশ পাইবে; জন্মান্তরে অনুভূত প্রজ্ঞা যাঁহার আছে তিনি মেধাবী, ঈদৃশ ব্যক্তির এবং যথার্থ তপঃসম্পন্ন ব্যক্তির অসাধ্য কিছুই নাই; গুরূপদেশ প্রাপ্ত হইলে ত কথাই নাই, গুরূপদেশ ব্যতিরেকেও ইঁহারা শাস্ত্রার্থ হৃদয়ঙ্গম করিতে সমর্থ হন। যাদৃশ গুণসম্পন্নই হউন না কেন, শিষ্যভাবে সমাগত হইতেই হইবে, তাহা না হইলে আচার্য্য কাহারও নিকট শাস্ত্রার্থ প্রকাশ করিবেন না।

27—1945 B

এই ব্যাখ্যা দুর্গাচার্য্য-সম্মত।[১] স্কন্দস্বামিকৃত ব্যাখ্যা কিঞ্চিৎ অন্যরকমের। শিষ্যভাব অবলম্বনপূর্ব্বক যদি কেহ শাস্ত্রার্থ গ্রহণের জন্য উপস্থিত হয়, সে বৈয়াকরণ না হইলেও এবং বেদাদিশাস্ত্র অধ্যয়ন না করিয়া থাকিলেও আচার্য্য কৃপাপূর্ব্বক তাহার নিকট শাস্ত্রার্থ প্রকাশ করিবেন; অথবা আচার্য্য যদি দেখেন, কোনও ব্যক্তি স্থিরবুদ্ধি এবং শাস্ত্রার্থগ্রহণে সমর্থ, অথবা মেধাবী, অথবা তপস্বী, ব্যাকরণাদিশাস্ত্রে ব্যুৎপন্ন না হইলেও এবং শিষ্যভাবে সমাগত না হইলেও, তিনি এই সকল ব্যক্তির নিকট শাস্ত্রার্থ প্রকাশ করিবেন, শাস্ত্ররক্ষার উদ্দেশ্যে অর্থাৎ যাহাতে শাস্ত্র পরম্পরাক্রমে চলিতে থাকে তাহার জন্য—ইহাই স্কন্দস্বামিকৃত ব্যাখ্যার সারমর্ম্ম।[২]

অনুবাদ—উপসন্ন বা শিষ্যভাবে সমাগত হইলেই আচার্য্য শাস্ত্রার্থ প্রকাশ করিবেন, যিনি শাস্ত্র বুঝিতে সমর্থ তাঁহার নিকট, অথবা মেধাবী ব্যক্তির নিকট, অথবা তপস্বী ব্যক্তির নিকট।

॥ তৃতীয় পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। অনুপসন্নায়ৈব ন নির্ব্রূয়াদ্ যদ্যপি তপস্বী মেধাবী দৃঢ়গ্রাহী বা।

২। শিষ্যবৃত্তিমাস্থিতায় শ্রদ্ধালবেঽন্যগুণাভাবেঽপি কারুণ্যান্নির্ব্রূয়াৎ। ...... এতদুক্তং ভবতি—উক্তগুণশিষ্যভাবরহিতায়াপি শাস্ত্রাবিচ্ছেদায়ানন্তরোক্তেভ্যো ত্রিভ্য একৈক গুণেঽপি উপসদনে সত্যসতি বা নির্ব্রূয়াৎ।

## চতুর্থ পরিচ্ছেদ

বিদ্যা হ বৈ ব্রাহ্মণমাজগাম গোপায় মা শেবধিষ্টেঽহমস্মি।
অসূয়কায়ানৃজবেঽযতায় ন মা ব্রূয়া বীর্য্যবতী তথা স্যাম্॥ ১॥ [১]

বিদ্যা ( বিদ্যাভিমানিনী দেবতা ) ব্রাহ্মণং ( ব্রাহ্মণের নিকট ) হ বৈ আজগাম ( আগমন করিয়াছিলেন ), [২] [ আগত্য উবাচ ] ( আসিয়া বলিয়াছিলেন )—মা ( মাম্—আমাকে ) গোপায় ( রক্ষা কর ), অহং ( আমি ) তে ( তোমার ) শেবধিঃ ( সুখের আকর ) [৩] অস্মি ( হইব ), অসূয়কায় ( অসূয়াসম্পন্ন ব্যক্তির নিকট ), অনৃজবে ( কুটিলস্বভাব ব্যক্তির নিকট ), অযতায় ( অসংযতাত্মা ব্যক্তির নিকট ) মা ( আমাকে ) ন ব্রূয়াঃ ( বলিও না ), তথা ( তাহা হইলে ) বীর্য্যবতী ( শক্তিসম্পন্না ) স্যাম্ ( হইব )।

যাহারা প্রকৃতশিষ্যভাবাপন্ন নহে, তাহাদের নিকট আচার্য্য শাস্ত্রার্থ প্রকাশ করিবেন না এতদর্থে প্রমাণ উদ্ধৃত করিতেছেন। বিদ্যাধিষ্ঠাত্রী দেবী একদা উপদেষ্টা আচার্য্য ব্রাহ্মণের নিকট উপস্থিত হইয়া বলিয়াছিলেন, 'আমাকে তুমি রক্ষা কর, আমাকে রক্ষা করিলে আমি তোমার শেবধিস্বরূপ অর্থাৎ নিধিবৎ সুখের কারণ হইব; যদি তুমি আমাকে অসূয়াসম্পন্ন অর্থাৎ গুণে দোষদর্শী কিংবা কুটিলমতি কিংবা অসংযত ব্যক্তির নিকট প্রকাশ না কর, তাহা হইলেই আমাকে রক্ষা করা হইবে। আমাকে রক্ষা করিলে আমি শক্তিসম্পন্না হইব অর্থাৎ তোমার হৃদয়ে অবস্থান করিয়া তোমার অভীপ্সিত ফলপ্রদানে সমর্থা হইব। [৪]

অনুবাদ—বিদ্যাভিমানিনী দেবতা উপদেষ্টা আচার্য্য বিপ্রের নিকট উপস্থিত হইয়াছিলেন এবং বলিয়াছিলেন, 'তুমি আমাকে রক্ষা কর, আমি তোমার শেবধিস্বরূপ অর্থাৎ নিধিবৎ সুখদাত্রী হইব; অসূয়াসম্পন্ন ব্যক্তির নিকট, কুটিলস্বভাব ব্যক্তির নিকট এবং অসংযত ব্যক্তির নিকট আমাকে প্রকাশ করিও না, তাহা হইলে আমি শক্তিসম্পন্না হইব।'

য আতৃণত্ত্যবিতথেন কর্ণাবদুঃখং কুর্ব্বন্নমৃতং সংপ্রযচ্ছন্।
তং মন্যেত পিতরং মাতরঞ্চ তস্মৈ ন দ্রুহ্যেৎ কতমচ্চনাহ॥ ২॥ [৫]

যঃ ( যিনি ) অদুঃখং কুর্ব্বন্ ( দুঃখ না জন্মাইয়া ) অমৃতং সংপ্রযচ্ছন্ ( মোক্ষ প্রদান করিতে ) কর্ণৌ ( কর্ণদ্বয় ) অবিতথেন ( সত্যবেদবাক্যের দ্বারা ) আতৃণত্তি ( বিদ্ধ করেন ), তং

---

১। মনু ২।১১৪, বশিষ্ঠ ২।৮, বিষ্ণু ৩৯।৯ দ্রষ্টব্য।

২। হ ইতি পুরাতীতে পাদপূরণে বা, বৈ ইতি নিশ্চয়ে ( নিঃ বিঃ )।

৩। শেবধিঃ সুখনিধানম্ ( দুঃ )। শেবধির্নিধিবৎ পুরুষার্থহেতুঃ ( সায়ণ )।

৪। তথা সতি ত্বদ্‌হৃদয়ে স্থিত্বা ফলপ্রদা ভবেয়ম্ ( সায়ণ )।

৫। মনু ২।১৪৪, বশিষ্ঠ ২।১০, বিষ্ণু ৩০।৪৭, আপস্তম্ব ১।১।১৪ দ্রষ্টব্য।

( তাঁহাকে ) পিতরং মাতরঞ্চ ( পিতা এবং মাতা বলিয়া ) মন্যেত ( মনে করিবে ), কতমচ্চনাহ ( কদাপি ) তস্মৈ ( তাঁহার প্রতি ) ন দ্রুহ্যেৎ ( দ্রোহ করিবে না )।

এক্ষণে শিষ্যের প্রতি উপদেশ প্রদান করিতেছেন। আচার্য্য যিনি, তাঁহাকে পিতামাতার ন্যায় দেখিবে, তাঁহার প্রতি কখনও দ্রোহ করিবে না। পুরুষার্থ যে মোক্ষ তাহা প্রদান করে বেদবাক্য, কাজেই বেদবাক্য অবিতথ বা সত্য। আচার্য্য শিষ্যের মোক্ষসাধন জ্ঞান জন্মাইবার উদ্দেশ্যে তাহার কর্ণ বেদবাক্য দ্বারা বিদ্ধ করেন অর্থাৎ শিষ্যকে বেদবাক্য শ্রবণ করান, বেদাভ্যাস করান।[১] বেদাভ্যাস তিনি করান মন্ত্রের একপাদ একপাদ করিয়া এবং সময়ে সময়ে পাদও অংশতঃ বিভাগ করিয়া, যাহাতে শিষ্যের কোন কষ্ট না হয়। ঈদৃশ হিতৈষী যে আচার্য্য তাঁহার দ্রোহ করিলে নরকেও স্থান হইবে না।

অনুবাদ—যিনি দুঃখ না জন্মাইয়া মোক্ষপ্রদান করিবার নিমিত্ত সত্য বেদবাক্যের দ্বারা শিষ্যের কর্ণদ্বয় বিদ্ধ করেন, তাঁহাকে মাতাপিতা বলিয়া মনে করিবে, কখনও তাঁহার দ্রোহ করিবে না।

অধ্যাপিতা যে গুরুং নাদ্রিয়ন্তে বিপ্রা বাচা মনসা কর্ম্মণা বা।
যথৈব তে ন গুরোর্ভোজনীয়াস্তথৈব তান্ন ভুনক্তি শ্রুতং তৎ ॥ ৩ ॥[২]

যে ( যে সমস্ত ) বিপ্রাঃ ( মেধাবী ব্রাহ্মণ ) অধ্যাপিতা ( গৃহীতবিদ্য হইয়া ) গুরুং ( গুরুকে ) বাচা মনসা কর্ম্মণা বা ( বাক্য মন বা কর্ম্মের দ্বারা ) ন আদ্রিয়ন্তে ( সম্মান করে না ), তে ( তাহারা ) যথা ( যেরূপ ) গুরোঃ ( গুরুর ) ভোজনীয়াঃ ( পালনীয় ) ন ( নহে ), তৎ ( সেই অর্থাৎ তাহার লব্ধ ) শ্রুতং ( বিদ্যা ) তথৈব ( সেইরূপেই ) তান্ ( সেই গৃহীতবিদ্য ব্রাহ্মণসমূহকে ) ন ভুনক্তি ( পালন করে না )।

যে দুষ্ট শিষ্য বিদ্যাগ্রহণ করিয়া গুরুকে বিনয় বচনে পরিতুষ্ট করে না, তাঁহার হিতচিন্তা করে না, শুশ্রূষা দ্বারা তাঁহার কষ্ট লাঘব করে না, সে গুরুর প্রতিপাল্য নহে অর্থাৎ গুরুর কৃপা তাহার উপর বর্ষিত হয় না। গুরুর কৃপা হইতে সে যেরূপ বঞ্চিত হয়, বিদ্যাদেবীর কৃপা হইতেও সেইরূপ বঞ্চিত হয় অর্থাৎ বিদ্যার যাহা ফল তাহা সে লাভ করিতে সমর্থ হয় না।[৩]

অনুবাদ—গৃহীতবিদ্য হইয়া যে সমস্ত মেধাবী ব্রাহ্মণ বাক্যে, মনে বা কর্ম্মে গুরুর প্রতি

---

১। অমৃতং সংপ্রযচ্ছন্ অমৃতপ্রাপ্তিহেতুং জ্ঞানং সংপ্রযচ্ছন্; আতৃণত্তি আভিনত্তি অপিহিতাবিব সন্তৌ কর্ণৌ বিবৃণোতি অবিতথেন সত্যেন ব্রহ্মণা ( দুঃ ); বিতথমনৃতম্, অপুরুষার্থভূতং লৌকিকং বাক্যং তদ্বিপরীতং সত্যং বেদবাক্যমবিতথম্, কর্ণৌ আতৃণত্তি সর্ব্বতস্তর্দ্দনং পূরণং করোতি, উপসর্গবশাদৌচিত্যাচ্চ তৃণত্তিধাতোরর্থান্তরে বৃত্তিঃ সর্ব্বদা বেদং যঃ শ্রাবয়তীত্যর্থঃ ( সায়ণ )।

২। সংহিতোপনিষৎ (Burnell's edition) দ্রষ্টব্য।

৩। শ্রুতফলেন ন সংযুনক্তীত্যর্থঃ ( দুঃ )।

সম্মানপরায়ণ হয় না, তাহাদিগকে গুরু যেরূপ প্রতিপালন করেন না, তাহাদিগের লব্ধ বিদ্যাও সেইরূপ তাহাদিগকে প্রতিপালন করে না।

যমেব বিদ্যাঃ শুচিমপ্রমত্তং মেধাবিনং ব্রহ্মচর্য্যোপপন্নম্।
যস্তে ন দ্রুহ্যেৎ কতমচ্চনাহ তস্মৈ মা ব্রূয়া নিধিপায় ব্রহ্মন্ ॥ ৪ ॥ ইতি ॥[১]

হে ব্রহ্মন্ (হে ব্রাহ্মণ) যম্ এব (যাহাকেই) শুচিম্ (পবিত্র) অপ্রমত্তং (প্রমাদবর্জ্জিত অর্থাৎ শাস্ত্রার্থনিষ্ঠ) মেধাবিনং (মেধাবী) ব্রহ্মচর্য্যোপপন্নং (ব্রহ্মচর্য্যসম্পন্ন) বিদ্যাঃ (জানিবে), যঃ (যে) তে (তোমার প্রতি) কতমচ্চনাহ (কদাপি) ন দ্রুহ্যেৎ (দ্রোহ করিবে না) নিধিপায় (নিধির রক্ষাকর্ত্তা) তস্মৈ (তাহার নিকট) মা (আমাকে) ব্রূয়াঃ (বলিবে)।

বিদ্যাদানের উপযুক্ত পাত্র কে তাহা নির্দ্দেশ করিতেছেন। বিদ্যাধিষ্ঠাত্রী দেবী আচার্য্যকে সম্বোধনপূর্ব্বক বলিতেছেন—হে ব্রহ্মন্, যে ব্যক্তি পবিত্রচিত্ত, প্রমাদবর্জ্জিত অর্থাৎ শাস্ত্রার্থের অনুসরণে অবধানশীল, মেধাসম্পন্ন এবং ব্রহ্মচর্য্যসমন্বিত, যে ব্যক্তি কদাপি তোমার দ্রোহ করিবে না এবং সুখের আকর যে বেদ তাহার রক্ষণে সমর্থ, তাহারই নিকট আমাকে প্রকাশিত করিবে।

অনুবাদ—হে ব্রহ্মন্, যাহাকেই পবিত্রচিত্ত, অবধানশীল মেধাবী এবং ব্রহ্মচর্য্যসম্পন্ন বলিয়া জানিবে, যে কদাচ তোমায় দ্রোহ করিবে না, নিধিরক্ষক তাহারই নিকট আমাকে প্রকাশিত করিবে।

নিধিঃ শেবধিরিতি ॥ ৫ ॥

নিধিঃ = শেবধিঃ (সুখের আধার)।

নিধি শব্দের অর্থ 'শেবধি' অর্থাৎ সুখের আকর বা আধার। বেদে যজ্ঞের বিধান আছে, যজ্ঞ সম্পাদনের দ্বারা সমস্ত জগতের সুখপ্রাপ্তি ঘটে, কাজেই বেদই নিধি।[২] ইতি শব্দ প্রকরণসমাপ্ত্যর্থক।

অনুবাদ—নিধিঃ = শেবধিঃ (সুখের নিধান বা আকর)।

॥ চতুর্থ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। মনু ২।১১৪, বশিষ্ঠ ২।৯, বিষ্ণু ৩৯।১০ দ্রষ্টব্য।

২। ব্রহ্মকোষো হি নিধিঃ সুখানাং কৃৎস্নস্য জগতো যজ্ঞদ্বারেণ (দুঃ)।

# পঞ্চম পরিচ্ছেদ

**অথাতোঽনুক্রমিষ্যামঃ ॥ ১ ॥**

অথ ( তার পর ) অতঃ ( কাজেই ) অনুক্রমিষ্যামঃ ( ব্যাখ্যা মুখে যথাক্রমে বর্ণনা করিব )।

'সমাম্নায়ঃ সমাম্নাতঃ স ব্যাখ্যাতব্যঃ' এইরূপ প্রতিজ্ঞা করিয়া নাম, আখ্যাত, উপসর্গ ও নিপাতের লক্ষণ নির্দ্দেশকরতঃ সমাম্নায়ের ব্যাখ্যা সামান্তভাবে মাত্র করা হইয়াছে। সামান্ত ব্যাখ্যার পরে বিশেষ ব্যাখ্যার প্রয়োজন। কাজেই এক্ষণে প্রতিপদের ব্যাখ্যা দ্বারা সমাম্নায়ের বিশেষ ব্যাখ্যা করিবেন।[১] এই বিশেষ ব্যাখ্যা যে করিবেন, তাহাই ব্যক্ত করিতেছেন 'অনুক্রমিষ্যামঃ' এই পদের দ্বারা।

অনুবাদ—কাজেই তারপর ব্যাখ্যার দ্বারা সমাম্নায়ের বর্ণনা করিব অর্থাৎ সমাম্নায়ের বিশেষ ব্যাখ্যা করিব।

> গৌরিতি পৃথিব্যা নামধেয়ং যদ্ দূরং গতা ভবতি যচ্চাস্যাং
> ভূতানি গচ্ছন্তি ॥ ২ ॥

গৌঃ ইতি ( 'গো' এই শব্দ ) পৃথিব্যাঃ ( পৃথিবীর ) নামধেয়ং ( নাম ), যৎ ( যেহেতু ) দূরং গতা ভবতি ( দূরগতা হয় ), যৎ চ ( আর যেহেতু ) অস্যাং ( ইহাতে ) ভূতানি ( প্রাণিসমূহ ) গচ্ছতি ( গমন করে )।

গোশব্দ পৃথিবীরই নামান্তর অর্থাৎ গোশব্দে পৃথিবীকে বুঝায়। কারণ, পৃথিবী দূরগতা অর্থাৎ যতদূরেই যাও পৃথিবী আছেই, ইহার অন্ত উপলব্ধি করা যায় না; আর ইহাতে প্রাণিগণ গমনাগমন করে। 'গম্' ধাতুর উত্তর ডো প্রত্যয় করিয়া ( উ ২২৫ ) 'গো' শব্দ নিষ্পন্ন; প্রত্যয়টী হইয়াছে কর্ত্তৃবাচ্যে অথবা অধিকরণবাচ্যে।

অনুবাদ—'গো' এই শব্দটী পৃথিবীর নাম; যেহেতু পৃথিবী দূরগতা হয়, আর যেহেতু ইহাতে প্রাণিগণ গমন করে।

---

১। অথ শব্দ আনন্তর্য্যে, সামান্তলক্ষণানন্তরম্, অতঃশব্দো হেতৌ, যতঃ সামান্তলক্ষণ উক্তে বিশেষং প্রত্যাকাঙ্ক্ষান্তীত্যত আনুপূর্ব্ব্যেণ ক্রমিষ্যামঃ ( স্কঃ স্বাঃ )।

অথেদানীং বিশেষব্যাখ্যয়া প্রতিপদময়ং সমাম্নায়ো ব্যাখ্যাতব্যস্তদধিকারার্থোঽয়মথশব্দঃ, অতঃশব্দঃ ক্রমে হেতৌ বা ( দুঃ )।

## গাতেবৌকারো নামকরণঃ ॥ ৩ ॥

বা ( অথবা ) গাতেঃ ( 'গা' ধাতু হইতে 'গো' শব্দ নিষ্পন্ন ) নামকরণঃ ( প্রত্যয় হইতেছে ) ওকারঃ ( ও )।

গত্যর্থক 'গা' ধাতুর উত্তর কর্তৃবাচ্যে বা অধিকরণবাচ্যে 'ও' প্রত্যয় করিয়াও 'গো' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে। অর্থ হইবে পূর্ব্বসূত্রে যেরূপ বলা হইয়াছে তদ্রূপ। স্কন্দস্বামী বলেন 'গা' ধাতু স্তুত্যর্থক। কাজেই 'গা' ধাতু হইতে নিষ্পন্ন 'গো' শব্দের অর্থ হইবে—যে স্তুত হয় অথবা যাহাতে অবস্থিত হইয়া স্তুতি করে।

অনুবাদ—অথবা 'গা' ধাতু হইতেও গো শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে ; প্রত্যয় হইবে 'ও'।

## অথাপি পশুনামেহ ভবত্যেতস্মাদেব ॥ ৪ ॥

অথাপি ( আর ) [ গো শব্দঃ ] ( গো শব্দ ) ইহ ( লোকে এবং বেদে )[১] পশু নাম ( পশুর নাম ) ভবতি ( হয় ) এতস্মাৎ এব ( এই ধাতুদ্বয় হইতেই )।

'গো' শব্দ লোকে এবং বেদে পশু বুঝাইতেও প্রযুক্ত হয়। এই 'গো' শব্দও পূর্ব্বোক্ত ধাতুদ্বয় হইতেই অর্থাৎ 'গম্' বা 'গা' ধাতু হইতেই নিষ্পন্ন। ইহার অর্থ—'যে যায়' ( গচ্ছতীতি )। স্কন্দস্বামীর মতে 'গা' ধাতু স্তুত্যর্থক, কাজেই 'গা' ধাতু নিষ্পন্ন পশুবোধক 'গো' শব্দেরও ব্যুৎপত্তি হইবে 'গীয়তে স্তূয়তেঽসৌ'—যে স্তুত হয় অর্থাৎ লোকে যাহার গুণকীর্ত্তন করে।

অনুবাদ—আর লোকে এবং বেদে 'গো' শব্দ পশুনামও হয়, অর্থাৎ পশুবোধকও বটে ; এই ধাতুদ্বয় ( 'গম্' ধাতু ও 'গা' ধাতু ) হইতেই নিষ্পন্ন।

## অথাপ্যস্যাং তাদ্ধিতেন কৃৎস্নবন্নিগমা ভবন্তি গোভিঃ শ্রীণীত মৎসরমিতি পয়সঃ ॥ ৫ ॥

অথাপি ( আর ) অস্যাং ( পশুগোবিষয়ে অর্থাৎ পশুবোধক গোশব্দ সম্বন্ধে ) [ অয়ং বিশেষঃ ] ( বৈশিষ্ট্য এই যে ),[২] তাদ্ধিতেন ( তদ্ধিতার্থসমন্বিত ) কৃৎস্নবন্নিগমাঃ ( অবিকল গোশব্দবিশিষ্ট বৈদিক মন্ত্রসমূহ ) ভবন্তি ( রহিয়াছে ) ; গোভিঃ ( গোসম্ভূত দুগ্ধের সহিত ) মৎসরং ( তৃপ্তিজনক সোমকে ) শ্রীণীত ( মিশ্রিত কর )—ইতি ( এইস্থলে ) পয়সঃ ( 'পয়ঃ' অর্থ বুঝাইতে গো শব্দ প্রযুক্ত হইয়াছে )।

---

১। ইহ লোকে বেদে চ ( স্কঃ স্বাঃ )।

২। অস্যাং গবি পশুবিষয়ে প্রসক্তস্যায়ং বিশেষোভবতি ( স্কঃ স্বাঃ )।

পশুবোধক গো শব্দ সম্বন্ধে কিঞ্চিৎ বৈশিষ্ট্য পরিলক্ষিত হয়। অনেক বৈদিকমন্ত্র আছে যাহাতে অবিকল এই গো শব্দটী প্রযুক্ত হইয়াছে, গো শব্দের উত্তর তদ্ধিত প্রত্যয় করিয়া যে শব্দ নিষ্পন্ন হয়, তাহার অর্থ বুঝাইতে। যেমন, 'গোভিঃ শ্রীণীত মৎসরম্' ( ঋগ্বেদ ৯।৪৬।৪ ), এই স্থলে। গোভিঃ গোভ্যঃ অভিনিষ্পন্নেন ক্ষীরেণ মৎসরং মাদয়িতারং সোমং শ্রীণীত মিশ্রয়ত ( তৃপ্তিজনক সোম দুগ্ধের সহিত মিশ্রিত কর )—ইহাই এই মন্ত্রাংশের অর্থ। এখানে গো শব্দের অর্থ পৃথিবী বা পশু হইতে পারে না; অর্থ হইবে 'গব্য' অর্থাৎ পয়ঃ। 'গো'র বিকার এই অর্থে গো শব্দের উত্তর তদ্ধিত প্রত্যয় 'যৎ' করিয়া গব্য শব্দের নিষ্পত্তি। 'পয়সা মৈত্রাবরুণং শ্রীণাতি দধ্নাদিত্যম্' ( মৈত্রাবরুণদেবতাক সোম দুগ্ধের সহিত এবং আদিত্য দেবতাকে সোম দধির সহিত মিশ্রিত করিবে ) এই শ্রুতি ঈদৃশ অর্থের সমর্থন করে। তাদ্ধিতেন=তদ্ধিতার্থসমন্বিত; মন্ত্রের মধ্যে গো শব্দ থাকিলেও তাহার অর্থ মন্ত্রে নাই, আছে গো শব্দের উত্তর তদ্ধিত প্রত্যয়ে নিষ্পন্ন যে শব্দ তাহার অর্থ।[১] কৃৎস্নবন্নিগমাঃ= কৃৎস্নবন্তঃ নিগমাঃ ( কৃৎস্নশব্দ অর্থাৎ অবিকল গোশব্দ বিশিষ্ট নিগম বা বৈদিকবাক্য সমূহ )।

অনুবাদ—আর পশুবোধক গোশব্দ সম্বন্ধে বৈশিষ্ট্য এই যে, তদ্ধিতার্থসমন্বিত অবিকল গোশব্দবিশিষ্ট অনেক বৈদিক মন্ত্র পরিদৃষ্ট হয়; গোভিঃ শ্রীণীত মৎসরম্ ( গোসমুদ্ভূত দুগ্ধের সহিত তৃপ্তিজনক সোম মিশ্রিত কর )—এই স্থলে 'দুগ্ধ' অর্থে গো শব্দের প্রয়োগ হইয়াছে।

মৎসরঃ সোমো মন্দতেস্তৃপ্তিকর্ম্মণঃ ॥ ৬ ॥

মৎসরঃ ( মৎসর শব্দ ) সোমঃ ( সোমকে বুঝায় ), তৃপ্তিকর্ম্মণঃ ( তৃপ্ত্যর্থক ) মন্দতেঃ ( 'মদি' ধাতু হইতে নিষ্পন্ন )।

তৃপ্ত্যর্থক 'মদি' ধাতু ( ভ্বাঃ আঃ ) হইতে মৎসর শব্দের নিষ্পত্তি। মৎসর শব্দের অর্থ সোম; সোম দেবতাদিগের তৃপ্তিসম্পাদন করে ইহা শ্রুতিসিদ্ধ।

অনুবাদ—মৎসর শব্দে বুঝায় সোমকে; তৃপ্ত্যর্থক 'মদি' ধাতু হইতে মৎসর শব্দ নিষ্পন্ন হইয়াছে।

মৎসর ইতি লোভনামাভিমত্ত এনেন ধনং ভবতি ॥ ৭ ॥

মৎসরঃ ইতি ( 'মৎসর' এই শব্দ ) লোভনাম ( লোভের নাম অর্থাৎ লোভবাচক ), এনেন ( ইহার দ্বারা ) ধনম্ অভিমত্তঃ ( ধনের জন্য উন্মত্ত ) ভবতি ( হয় )।

মৎসর শব্দে লোভকেও বুঝায়; লোভের দ্বারা আবিষ্ট হইয়াই লোক ধনের জন্য মত্ত ( বিকৃতচিত্ত ) হয়। লোভার্থক মৎসর শব্দের নিষ্পত্তি হইবে ণিজন্ত মদ্ ( গর্ব্বিত হওয়া )

---

১। তাদ্ধিতেন তদ্ধিতস্যায়ং তাদ্ধিতোঽর্থঃ বিকারাবয়বলক্ষণস্তেন। ইত্থংভূতলক্ষণে তৃতীয়া, তদ্ধিতার্থেন বিকারাবয়বলক্ষণেন সংযুক্তাঃ ( স্কঃ স্বাঃ )।

ধাতু হইতে এবং ব্যুৎপত্তি হইবে—মাদয়তি মত্তং ( বিকৃতচিত্তং ) করোতীতি ( যাহা লোককে মত্ত অর্থাৎ বিকৃতচিত্ত করে )।

অনুবাদ—'মৎসর' শব্দ লোভবাচকও বটে, ইহার দ্বারা অর্থাৎ লোভাবিষ্ট হইয়া লোক ধনের জন্য মত্ত হয়।

পয়ঃ পিবতের্বা প্যায়তের্বা ॥ ৮ ॥

পয়ঃ ( 'পয়স্' শব্দ ) পিবতেঃ বা ( হয় 'পা' ধাতু হইতে নিষ্পন্ন ) প্যায়তেঃ বা ( আর না হয় 'প্যায়' ধাতু হইতে নিষ্পন্ন )।

'পয়স্' শব্দের নিষ্পত্তি পানার্থক 'পা' ধাতু হইতেও হইতে পারে, বৃদ্ধ্যর্থক 'প্যায়' ধাতু হইতেও হইতে পারে। 'পা' ধাতুনিষ্পন্ন 'পয়স্' শব্দের ব্যুৎপত্তি হইবে—যাহা পীত হয় ( পীয়তে হি তৎ ); 'প্যায়' ধাতুনিষ্পন্ন 'পয়স্' শব্দের ব্যুৎপত্তি হইবে—যাহা দ্বারা প্রাণিগণ বৃদ্ধিলাভ করে ( তেন হি বর্দ্ধন্তে প্রাণিনঃ )।

অনুবাদ—'পয়স্' শব্দের নিষ্পত্তি 'পা' ধাতু হইতে অথবা 'প্যায়' ধাতু হইতে।

ক্ষীরং ক্ষরতের্ঘসের্বেরো নামকরণ উশীরমিতি যথা ॥ ৯ ॥

ক্ষীরং ( 'ক্ষীর' শব্দ ) ক্ষরতেঃ ( 'ক্ষর্' ধাতু হইতে ) বা ( অথবা ) ঘসেঃ ( 'ঘস্' ধাতু হইতে ), ঈরঃ ( ঈর ) নামকরণঃ ( প্রত্যয় ), যথা ( যেরূপ ) উশীরম্ ইতি ( 'উশীর' শব্দ )।

'পয়স্' শব্দের সমানার্থক 'ক্ষীর' শব্দ। 'ক্ষীর' শব্দেরও নির্ব্বচন প্রদর্শন করিতেছেন। 'ক্ষীর' শব্দ শ্চোতন অর্থাৎ ক্ষরণার্থক 'ক্ষর্' ধাতু হইতে অথবা ভোজনার্থক 'ঘস্' ধাতু হইতে[১] 'ঈর' প্রত্যয় করিয়া নিষ্পন্ন। ইহার ব্যুৎপত্তি—যাহা উধঃ অর্থাৎ স্তন হইতে ক্ষরিত হয় শ্চোততে ক্ষরতি হি তদূধসঃ ) অথবা, যাহা খাওয়া যায় ( অদ্যতে হি তৎ )। 'ঈর' প্রত্যয় নিষ্পন্ন শব্দ আরও আছে; যেমন 'উশীর' শব্দ। কান্ত্যর্থক ( ইচ্ছার্থক ) বশ্ ধাতুর উত্তর 'ঈর'—প্রত্যয় করিয়া এই শব্দটী নিষ্পন্ন; উশীর লোকের অভিলষিত, কারণ ইহার সুগন্ধ আছে।

অনুবাদ—'ক্ষীর' শব্দ 'ক্ষর্' ধাতু হইতে অথবা 'ঘস্' ধাতু হইতে নিষ্পন্ন, প্রত্যয় ঈর; যেমন, 'উশীর' শব্দ।

অংশুং দুহন্তো অধ্যাসতে গবীত্যধিষবণচর্ম্মণঃ ॥ ১০ ॥

[ ঋত্বিজঃ ] ( ঋত্বিগ্‌বৃন্দ ) অংশুং ( সোম ) দুহন্তঃ ( দোহন করিয়া ) গবি অধি ( অধিষবণ চর্ম্মের উপর ) আসতে ( অবস্থিত আছেন ) ইতি ( এইস্থলে ) অধিষবণচর্ম্মণঃ ( 'অধিষবণচর্ম্ম' অর্থ বুঝাইতে 'গো' শব্দের প্রয়োগ হইয়াছে )।

---

১। অদ্ ধাতুর স্থানে ঘস্ আদেশ হয় ( পাঃ ২।৪।৩৭ ); কেহ কেহ বলেন 'ঘস্' একটা স্বতন্ত্র ধাতু।

28—1845 B

'গো' শব্দের 'গো'র বিকার যে দুগ্ধ, তদর্থে প্রয়োগ প্রদর্শিত হইয়াছে। এক্ষণে 'গো'র বিকার যে চর্ম্ম, তদর্থে প্রয়োগ প্রদর্শন করিতেছেন। 'অংশুং দুহন্তো অধ্যাসতে গবি' ইহা ঋগ্বেদ ১০।৯৪।৯ মন্ত্রের অংশ। অংশুং সোমং দুহন্তঃ প্রপূরয়ন্তঃ ক্ষারয়ন্ত ইত্যর্থঃ গবি অধি গোরুপরি গোরবয়বেঽধিষবণচর্ম্মণি আসতে (ঋত্বিগ্‌গণ সোম নিঃসারণ করিয়া অধিষবণের অর্থাৎ সোম নিঃসারণের জন্য যে গোচর্ম্ম ব্যবহৃত হয় তাহার উপর অবস্থিত আছেন), ইহাই মন্ত্রাংশের অর্থ। এইস্থলে 'গো' শব্দের অর্থ 'গো'র অবয়ব যে চর্ম্ম তাহা, যাহা দ্বারা অধিষবণ-অর্থাৎ সোমের ক্ষারণ হয়।

অনুবাদ—অংশুং দুহন্তো অধ্যাসতে গবি (সোম দোহন করিয়া ঋত্বিগ্‌গণ অধিষবণ চর্ম্মের উপর অবস্থিত আছেন)—এইস্থলে অধিষবণ চর্ম্মের অর্থে 'গো' শব্দের প্রয়োগ হইয়াছে।

অংশুঃ শমষ্টমাত্রো ভবত্যননায় শং ভবতীতি বা ॥ ১১ ॥

[ অংশুঃ ] ( সোম ) অষ্টমাত্রঃ ( ব্যাপ্তমাত্রেই অর্থাৎ পীত হইলেই ) শং ( সুখকর ) ভবতি ( হয় ), বা ( অথবা ) অননায় ( জীবন ধারণ করিবার পক্ষে ) শং ( সুখকর ) ভবতি ( হয় ), ইতি ( ইহা 'অংশু' শব্দের ব্যুৎপত্তি )।

সোমবাচী 'অংশু' শব্দের নির্ব্বচন করিতেছেন। ব্যাপ্ত্যর্থক 'অশ্' ধাতু এবং 'শম্' শব্দের মিলনে 'অংশু' শব্দ নিষ্পন্ন হইয়াছে, উ প্রত্যয় যোগে; অষ্ট ( অশ্+ক্ত ) বা ব্যাপ্ত হওয়া মাত্রই সোম সুখের নিদান হয়, অর্থাৎ সোম পান করিবামাত্রই যজমান সুখলাভ করে।[1] 'অপাম সোমমমৃতা অভূম' ( ঋগ্বেদ ৮।৪৮।৪ ) এই শ্রুতি সোমের সুখদায়কত্বে প্রমাণ। প্রাণনার্থক 'অন্' ধাতু এবং 'শম্' শব্দের মিলনের দ্বারাও অংশু শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে;[2] অর্থ হইবে 'যাহা অননের অর্থাৎ জীবন ধারণের পক্ষে সুখের হেতু'। সোমের দ্বারা যজ্ঞ করিলে দেবতা সন্তুষ্ট হইয়া জলবর্ষণ করেন, তাহার দ্বারা শস্যের উৎপত্তি হয়, তাহার দ্বারা সর্ব্বপ্রাণী সুখে জীবন ধারণ করে, ইহা শাস্ত্র হইতে অবগত হওয়া যায়।[3]

অনুবাদ—ব্যাপ্তমাত্রেই অর্থাৎ ইহা পীত হইলেই সুখকর হয়, অথবা জীবন ধারণ করিবার পক্ষে সুখকর হয়, ইহাই 'অংশু' শব্দের ব্যুৎপত্তি।

---

১। অষ্টমাত্রঃ ব্যাপ্তমাত্রঃ পীতমাত্রঃ। শমো মকারোঽশের্মধ্যমনুপ্রবিষ্টোঽনুস্বারীভূতঃ, উকারশ্চ প্রত্যয়ঃ ( স্কঃ স্বাঃ )। দুর্গাচার্য্য 'অষ্টমাত্রঃ' ইহার ব্যাখ্যা 'ব্যাপ্তমাত্রঃ' করিয়া তাহার তাৎপর্য্য বর্ণনা করেন এই ভাবে—সোমের দ্বারা যজ্ঞ করিয়া যজমান মনে করেন তিনি দেবতাদিগের নিকট ঋণমুক্ত হইলেন, ইহাতে তাঁহার সুখলাভ হয় ( ইষ্টসোমো হি অনৃণোঽহমিতি বিগতমনোদুঃখো ভবতি )। কাজেই দুর্গাচার্য্যের মতে ব্যাপ্তমাত্রঃ = ইষ্টমাত্রঃ।

২। অনের্ধাতোঃ—অং, শমশ্চ শকারঃ, উকারশ্চ প্রত্যয়ঃ।

৩। যজ্ঞো হি বর্ষপ্রবৃত্তিহেতুস্ততশ্চ সর্ব্বভূতানি সুখং জীবন্তি ( দুঃ )।

চর্ম্ম চরতের্বোচ্চৃত্তং ভবতীতি বা ॥ ১২ ॥

চর্ম ( 'চর্ম্ম' শব্দ ) চরতেঃ র্বা ( হয় 'চর' ধাতু হইতে ) উচ্চৃতং ভবতি ইতি বা ( আর না হয় উৎকর্ত্তিত হয় )।

'চর্ম্ম' শব্দের নিষ্পত্তি গমনার্থক 'চর' ধাতু হইতেও হইতে পারে, বিস্রংসনার্থক 'চৃৎ' ধাতু হইতেও হইতে পারে। 'চর' ধাতু নিষ্পন্ন 'চর্ম্ম' শব্দের ব্যুৎপত্তি হইবে—যাহা সর্ব্বশরীরে গত হয় অর্থাৎ শরীরের সর্ব্বাংশ ব্যাপিয়া থাকে ( চরিতং হি তৎ সর্ব্বস্মিন্ শরীরে গতমিত্যর্থঃ ); 'চৃৎ' ধাতু হইতে নিষ্পন্ন 'চর্ম্ম' শব্দের ব্যুৎপত্তি হইবে—যাহা বিস্রংসিত হয় অর্থাৎ শরীর হইতে উৎকর্ত্তিত হয় ( উৎকর্ত্তিতং শরীরাদিতি )।

অনুবাদ—'চর্ম্ম' শব্দ হয় 'চর' ধাতু হইতে নিষ্পন্ন, আর না হয় 'চৃৎ' ধাতু হইতে নিষ্পন্ন; 'চৃৎ' ধাতু হইতে নিষ্পন্ন 'চর্ম্ম' শব্দের ব্যুৎপত্তি হইবে—যাহা বিস্রংসিত ( উৎকর্ত্তিত ) হয়।

অথাপি চর্ম্ম চ শ্লেষ্মা চ ; গোভিঃ সংনদ্ধো অসি বীলয়স্বেতি রথস্তুতৌ ॥ ১৩ ॥

অথাপি ( আর ) চর্ম্ম চ শ্লেষ্মা চ ( 'গো' শব্দের অর্থ 'চর্ম্ম ও শ্লেষ্মা' ); গোভিঃ ( চর্ম্ম ও শ্লেষ্মার দ্বারা ) সংনদ্ধঃ ( আচ্ছাদিত ) অসি ( হইয়াছ ), বীলয়স্ব ( নিজেকে দৃঢ় কর )—ইতি ( এই বাক্য ) রথস্তুতৌ ( রথস্তুতিতে প্রযুক্ত হইয়াছে )।

'গো' শব্দ একসঙ্গে চর্ম্ম এবং শ্লেষ্মা এতদুভয়েরও বোধক। 'গোভিঃ সন্নদ্ধো অসি বীলয়স্ব' ইহা ঋগ্বেদ ৬।৪৭।২৬ মন্ত্রের অংশ। এই মন্ত্রটীর দ্বারা রথের স্তুতি করা হইতেছে ( নিরু ৯।১২।১ দ্রষ্টব্য )। গোভিঃ অসি সন্নদ্ধঃ সমন্ততো নদ্ধো বদ্ধো গব্যেন চর্ম্মণা শ্লেষ্মণা চ, বীলয়স্ব আত্মানং দৃঢ়ীকুরু[১] ( গোচর্ম্ম এবং গোশ্লেষ্মার দ্বারা সর্ব্বাবয়বে বদ্ধ হইয়াছে অর্থাৎ গোচর্ম্মের দ্বারা তুমি সম্পূর্ণরূপে আচ্ছাদিত হইয়াছ, তোমার 'অরে' অর্থাৎ চক্রনাভিতে সংযুক্ত কাষ্ঠসমূহ গোশ্লেষ্মার দ্বারা সংযোজিত হইয়াছে,[২] তুমি নিজেকে দৃঢ় কর )—ইহাই মন্ত্রাংশের অর্থ। এইস্থলে, গোভিঃ=চর্ম্মণা+শ্লেষ্মণা ( চর্ম্মের দ্বারা এবং শ্লেষ্মার দ্বারা ); 'গো' শব্দের দ্বারা 'গো'র অবয়ব চর্ম্ম এবং 'গো'র বিকার শ্লেষ্মা, এতদুভয়ের একসঙ্গে বোধ হইতেছে।

অনুবাদ—আর 'গো' শব্দ একসঙ্গেই চর্ম্ম এবং শ্লেষ্মা এতদুভয়েরও বোধক; গোভিঃ সন্নদ্ধো অসি বীলয়স্ব ( গোচর্ম্ম এবং গোশ্লেষ্মার দ্বারা সমন্তাৎ বদ্ধ হইয়াছ অর্থাৎ গোচর্ম্মের দ্বারা সম্পূর্ণরূপে আচ্ছাদিত হইয়াছ এবং গোশ্লেষ্মার দ্বারা তোমার অরসমূহ সংযোজিত হইয়াছে, তুমি নিজেকে দৃঢ় কর )—ইহা রথস্তুতিতে প্রযুক্ত হইয়াছে।

---

১। নিঃ ৯।১২, দুর্গাচার্য্য ও স্কন্দস্বামী দ্রষ্টব্য।

২। স হি চর্ম্মণাবনদ্ধো ভবতি, শ্লেষ্মণা চ তস্যারাদয়ঃ সংশ্লেষিতা ভবন্তি ( দুঃ )।

অথাপি স্নাব চ শ্লেষ্মা চ গোভিঃ সন্নদ্ধা পততি প্রসূতেতীষুস্তুতৌ ॥ ১৪ ॥

অথাপি (আর) স্নাব চ শ্লেষ্মা চ ('গো'শব্দের অর্থ স্নায়ু এবং শ্লেষ্মা); গোভিঃ (গোস্নায়ু এবং গোশ্লেষ্মার দ্বারা) সন্নদ্ধা (সম্যগ্‌রূপে বদ্ধা) [ইষুঃ] (বাণ)[১] প্রসূতা (নিক্ষিপ্ত হইয়া) পততি (ধাবিত হয়)—ইতি (এই বাক্য) ইষুস্তুতৌ (ইষুস্তুতিতে প্রযুক্ত হইয়াছে)।

'গো' শব্দ একসঙ্গে স্নাব (স্নায়ু) এবং শ্লেষ্মা এতদুভয়েরও বোধক। 'গোভিঃ সন্নদ্ধা পততি প্রসূতা' ইহা ঋগ্বেদ ৬।৭৫।১১ মন্ত্রের অংশ। এই মন্ত্রটির দ্বারা ইষুর স্তুতি করা হইতেছে (নির্ ৯।১৯।১ দ্রষ্টব্য)। গোভির্গোবিকারৈঃ। স্নাবভিঃ শ্লেষ্মণা চ সন্নদ্ধা সম্যগ্ বদ্ধা পততি গচ্ছতি প্রসূতা প্রেরিতা ক্ষিপ্তা সতীত্যর্থঃ।[২] গোবিকার গোস্নায়ু এবং গোশ্লেষ্মার দ্বারা সম্যগ্‌বদ্ধ অর্থাৎ গোশ্লেষ্মার দ্বারা সংযোজিত যে গোস্নায়ুসমূহ তাহার দ্বারা পরিবেষ্টিত ইষু[৩] নিক্ষিপ্ত হইয়া ধাবিত হয়—ইহাই মন্ত্রাংশের অর্থ। এইস্থলে, গোভিঃ = স্নাব্না + শ্লেষ্মণা (স্নায়ুর দ্বারা এবং শ্লেষ্মার দ্বারা); 'গো' শব্দের দ্বারা 'গো'র বিকার স্নায়ু এবং শ্লেষ্মা,[৪] এতদুভয়ের একসঙ্গে বোধ হইতেছে।

অনুবাদ—আর 'গো' শব্দ একসঙ্গেই স্নায়ু এবং শ্লেষ্মা এতদুভয়েরও বোধক; 'গোভিঃ সন্নদ্ধা পততি প্রসূতা (গোস্নায়ু এবং গোশ্লেষ্মার দ্বারা সম্যক্ বদ্ধ অর্থাৎ গোশ্লেষ্মার দ্বারা সংযোজিত যে গোস্নায়ুসমূহ তাহার দ্বারা পরিবেষ্টিত ইষু নিক্ষিপ্ত হইয়া ধাবিত হয়)—ইহা ইষুস্তুতিতে প্রযুক্ত হইয়াছে।

জ্যাপি গৌরুচ্যতে, গব্যা চেত্তাদ্ধিতম্, অথ চেন্ন গব্যা গময়তীষূনিতি ॥ ১৫ ॥

জ্যা অপি ('জ্যা' অর্থাৎ ধনুর গুণও) গৌঃ (গো বলিয়া) উচ্যতে (অভিহিত হয়); গব্যা চেৎ (যদি 'জ্যা' গো-সম্বন্ধীয় কোন দ্রব্যের দ্বারা নির্ম্মিত হয়), তাদ্ধিতম্ (তাহার ব্যুৎপত্তি তদ্ধিতার্থের দ্বারা নির্দ্দেশ করা যাইতে পারে), অথ চেৎ ন গব্যা (আর যদি গো-সম্বন্ধীয় কোন দ্রব্যের দ্বারা নির্ম্মিত না হয়), ইষূন্ (বাণসমূহ) গময়তি (গতিবিশিষ্ট করে) ইতি (ইহাই হইবে 'গো' শব্দের ব্যুৎপত্তি)।

'জ্যা' (ধনুর গুণ) শব্দের অর্থ বুঝাইতেও 'গো' শব্দের প্রয়োগ হয়। জ্যা-অর্থে প্রযুক্ত 'গো' শব্দের ব্যুৎপত্তি কিরূপ হইবে তাহাই বলিতেছেন। জ্যা নানা দ্রব্যের দ্বারা নির্ম্মিত হইতে পারে। যদি গো-সম্বন্ধীয় কোন দ্রব্য অর্থাৎ গোচর্ম্ম বা গোস্নায়ু দ্বারা নির্ম্মিত হয়, তাহা হইলে ইহার ব্যুৎপত্তি তদ্ধিত প্রত্যয়ের অবয়ব এবং বিকার রূপ যে অর্থ তাহা দ্বারা

---

১। 'ইষু' শব্দ এইস্থানে স্ত্রীলিঙ্গে প্রযুক্ত হইয়াছে; কলম্বমার্গণশরাঃ পত্রী রোপ ইষুর্দ্বয়োঃ (অমর)।

২। নিঃ ৯।১৯ স্কন্দস্বামী দ্রষ্টব্য।

৩। সা হি স্নাব্না বেষ্টিতা ভবতি শ্লেষ্মণা চ সংশ্লেষিতা (দুঃ)।

৪। গোভির্গোবিকারৈশ্চ স্নাবভিঃ শ্লেষ্মণা চ (স্কঃ স্বাঃ), গোভির্গোবিকারৈঃ স্নায়ুভিঃ (সায়ণ)।

নির্দ্দেশ করা যাইতে পারে। গৌঃ কস্মাৎ গব্যত্বাৎ গোরবয়ত্বাদ্ গোর্বিকারত্বাদ্ বা ( জ্যার গো নাম হইল কেন ? গব্য অর্থাৎ 'গো'র অবয়ব বা বিকার বলিয়া ) ঈদৃশ ব্যুৎপত্তি প্রদর্শন করিলে কোথাও অসঙ্গতি হইবে না। তাদ্ধিতম্—তাদ্ধিতাভিধানম্ অর্থাৎ তদ্ধিতপ্রত্যয়ের অর্থদ্বারা ব্যুৎপত্তি প্রদর্শন।[১] যে জ্যা গো-সম্বন্ধীয় কোন দ্রব্যের দ্বারা নির্ম্মিত নহে, যে জ্যা মূর্ব্বার দ্বারা বা মুঞ্জার দ্বারা নির্ম্মিত, তদ্‌বোধক 'গো' শব্দের ব্যুৎপত্তি প্রদর্শন করিতে হইবে 'গম্' ধাতু হইতে ; ইষুসমূহ গতিবিশিষ্ট করে বলিয়া জ্যা 'গো' বলিয়া অভিহিত, ইহাই হইবে তাহার ব্যুৎপত্তি।

**অনুবাদ**—জ্যা( ধনুর গুণ ) ও 'গো' বলিয়া অভিহিত হয় ; যদি জ্যা গো-সম্বন্ধীয় কোন দ্রব্যের দ্বারা নির্ম্মিত হয়, তাহার ব্যুৎপত্তি তদ্ধিতার্থের দ্বারা নির্দ্দেশ করা যাইতে পারে ; আর জ্যা যদি গো-সম্বন্ধীয় কোন দ্রব্যের দ্বারা নির্ম্মিত না হয়, তাহা হইলে 'বাণসমূহ গতিবিশিষ্ট করে' ইহাই হইবে 'গো'শব্দের ব্যুৎপত্তি।

॥ পঞ্চম পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। তাদ্ধিতম্ অভিধানম্ ( দুঃ ), তদ্ধিতাভিধেয়বিকারবিষয়ং গো-শব্দাভিধানম্ ( স্কঃ স্বাঃ )।

## ষষ্ঠ পরিচ্ছেদ

বৃক্ষে বৃক্ষে নিয়তা মীময়দ্ গৌস্ততো বয়ঃ প্রপতান্ পুরুষাদঃ ॥ ১ ॥

বৃক্ষে বৃক্ষে (প্রত্যেক ধনুতে) নিয়তা (নিবদ্ধা) গৌঃ (জ্যা) মীময়ৎ (শব্দ করে), ততঃ (তৎপরে) বয়ঃ (বাণসমূহ) পুরুষাদঃ (পুরুষদিগকে ভক্ষণ অর্থাৎ শত্রুগণকে সংহার করিবার নিমিত্ত) প্রপতান্ (প্রপতন্তি—গমন করে)।

'জ্যা' শব্দের বোধক যে 'গো' শব্দ, তাহার প্রয়োগ প্রদর্শন করিতেছেন। বৃক্ষে বৃক্ষে...... ইহা ঋগ্বেদের ১০৷২৭৷২২ মন্ত্রের প্রথমাংশ। 'গো' শব্দ এইস্থলে জ্যাবাচক। প্রত্যেক ধনুতে গো অর্থাৎ জ্যা আরোপিত হইলে তাহা ইন্দ্রবাহুদ্বারা আকৃষ্ট হইয়া শব্দ করে, তৎপরেই[1] বাণসমূহ শত্রুগণের প্রাণসংহারের নিমিত্ত ধাবিত হয়[2]—ইহাই মন্ত্রাংশের তাৎপর্য্য। 'বৃক্ষে বৃক্ষে' ইত্যাদি পদের অর্থ নিরুক্তকার স্বয়ংই প্রদর্শন করিতেছেন।

অনুবাদ—প্রত্যেক ধনুতে নিবদ্ধ জ্যা শব্দ করে, তৎপরে বাণসমূহ পুরুষদিগকে ভক্ষণ করিবার নিমিত্ত অর্থাৎ শত্রুগণকে সংহার করিবার নিমিত্ত ধাবিত হয়।

বৃক্ষে বৃক্ষে ধনুষি ধনুষি ॥ ২ ॥

বৃক্ষে বৃক্ষে=ধনুষি ধনুষি (প্রত্যেক ধনুতে)।

এই মন্ত্রে 'বৃক্ষ' শব্দ বৃক্ষের বিকার যে 'ধনুঃ', তদ্রূপ অর্থ বুঝাইতে প্রযুক্ত হইয়াছে।[3]

অনুবাদ—'বৃক্ষে বৃক্ষে'—ইহার অর্থ 'প্রত্যেক ধনুতে'।

বৃক্ষো ব্রশ্চনাদ্ বৃত্বা ক্ষাং তিষ্ঠতীতি বা ॥ ৩ ॥

বৃক্ষঃ ('বৃক্ষ' শব্দ) ব্রশ্চনাৎ ('ব্রশ্চ' ধাতু হইতে নিষ্পন্ন), বা (অথবা) ক্ষাং (পৃথিবী) বৃত্বা (আচ্ছাদিত করিয়া) তিষ্ঠতি (বর্ত্তমান থাকে), ইতি (ইহাই 'বৃক্ষ' শব্দের ব্যুৎপত্তি)।

বৃক্ষ শব্দের ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন। ছেদনার্থক 'ব্রশ্চ' ধাতু হইতে 'বৃক্ষ' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে। অগ্নি প্রজ্বলিত করিবার কাষ্ঠের জন্য লোক বৃক্ষ ছেদন করে—ইহা প্রত্যক্ষদৃষ্ট (স হি বৃশ্চ্যতে ছিদ্যতে ইন্ধনার্থম্)। অথবা আবরণার্থক 'বৃ' ধাতু এবং 'ক্ষা' শব্দ এতদুভয়ের মিলনে 'বৃক্ষ' শব্দের নিষ্পত্তি হইয়াছে, ইহাও বলা যাইতে পারে। এই পক্ষে ব্যুৎপত্তি হইবে 'যাহা ক্ষা অর্থাৎ ভূমি আবৃত করিয়া অবস্থান করে'।

---

১। ততঃ শব্দকরণান্তরমেব (দুঃ); ততঃ ততশ্চ জ্যাতঃ (সেই জ্যা হইতে) (স্কঃ স্বাঃ)।

২। প্রপতান্ শত্রূন্ প্রতি প্রপতন্তি (সায়ণ)।

৩। বৃক্ষ ইতি বৃক্ষবিকারত্বাদ্ধনুরুচ্যতে (স্কঃ স্বাঃ)। বৃক্ষে বৃক্ষে বৃক্ষাবয়বে ধনুষি ধনুষি (দুঃ)।

অনুবাদ—'বৃক্ষ' শব্দ 'ব্রশ্চ' ধাতু হইতে নিষ্পন্ন, অথবা পৃথিবী আবৃত করিয়া অবস্থান করে, ইহাই 'বৃক্ষ' শব্দের ব্যুৎপত্তি।

ক্ষা ক্ষিয়তের্নিবাসকর্ম্মণঃ ॥ ৪ ॥

ক্ষা ( 'ক্ষা' শব্দ ) নিবাসকর্ম্মণঃ ( নিবাসার্থক ) ক্ষিয়তেঃ ( 'ক্ষি' ধাতু হইতে নিষ্পন্ন )।

'পৃথিবী' অর্থে প্রযুক্ত 'ক্ষা' শব্দের নির্ব্বচন প্রদর্শন করিতেছেন। নিবাসার্থক 'ক্ষি' ধাতু হইতে 'ক্ষা' শব্দ নিষ্পন্ন। ইহার ব্যুৎপত্তি 'ক্ষিয়ন্তি নিবসন্ত্যস্যাং প্রাণিনঃ' ( যাহাতে প্রাণিগণ বাস করে )।

অনুবাদ—'ক্ষা' শব্দ নিবাসার্থক 'ক্ষি' ধাতু হইতে নিষ্পন্ন।

নিয়তা মীময়দ্গৌঃ শব্দং করোতি মীময়তিঃ শব্দকর্ম্মা ॥ ৫ ॥

'নিয়তা মীময়ৎ গৌঃ' এইস্থলে—মীময়ৎ = শব্দং করোতি ( শব্দ করে ), মীময়তিঃ ( ণিজন্ত 'মীম্' ধাতু ) শব্দকর্ম্মা ( শব্দকরণার্থক )।

নিয়তা মীময়দ্ গৌঃ—এইস্থলে 'মীময়ৎ' এই ক্রিয়ার অর্থ 'শব্দ করে'; 'মীম্' ধাতুর অর্থ 'শব্দ করা';[১] 'মীময়ৎ' এই পদটী ণিজন্ত 'মীম্' ধাতুর রূপ; ণিচ্ প্রত্যয় হইয়াছে স্বার্থে।

অনুবাদ—নিয়তা মীময়দ্গৌঃ—এইস্থলে 'মীময়ৎ' ইহার অর্থ 'শব্দ করে'; ণিজন্ত 'মীম্' ধাতু শব্দ করণার্থক।

ততো বয়ঃ প্রপতন্তি পুরুষানদনায় ॥ ৬ ॥

ততো বয়ঃ প্রপতান্ পুরুষাদঃ = 'ততো বয়ঃ প্রপতন্তি পুরুষানদনায়' ( তৎপরে বাণসমূহ পুরুষদিগকে ভক্ষণ করিবার নিমিত্ত অর্থাৎ শত্রুসংহারের নিমিত্ত ধাবিত হয় )।

প্রপতান্ = প্রপতন্তি। পুরুষানদনায় – পুরুষাণামদনায় ভক্ষণায় ( পুরুষদিগকে ভক্ষণ করিবার নিমিত্ত ); বাণ পুরুষের প্রাণ ভক্ষণ করে অর্থাৎ শত্রুসংহার করে ( তে হি শত্রূণাং প্রাণান্ ভক্ষয়ন্তি—দুঃ )।

অনুবাদ—ততো বয়ঃ প্রপতান্ পুরুষাদঃ – 'ততো বয়ঃ প্রপতন্তি পুরুষানদনায়' ( তৎপরে বাণসমূহ পুরুষদিগকে ভক্ষণ করিবার নিমিত্ত ধাবিত হয় )।

বিরিতি শকুনিনাম বেতের্গতিকর্ম্মণোঽথাপীষুনামেহভবত্যেতস্মাদেব ॥ ৭ ॥

বিঃ ইতি ( 'বি' এই শব্দ—যাহার প্রথমার বহুবচন 'বয়ঃ' ) শকুনিনাম ( শকুনি অর্থাৎ পক্ষীর নাম ), গতিকর্ম্মণঃ ( গত্যর্থক ) বেতেঃ ( 'বী' ধাতু হইতে নিষ্পন্ন ), অথাপি ( আর )

---

১। মীমৃ গতৌ, অয়ং শব্দে চ ( সিঃ কৌঃ )।

ইহ ( বেদে এবং লোকে ) ইষুনাম ( বাণের নাম ) ভবতি ( হয় ) এতস্মাদেব ( এই ধাতু হইতেই নিষ্পন্ন হইয়া )।

'বয়ঃ' শব্দ 'বি' শব্দের প্রথমার বহুবচন। 'বি' শব্দ পক্ষিবোধক। গত্যর্থক 'বী' ধাতু হইতে ইহার নিষ্পত্তি হইযাছে। ইহার ব্যুৎপত্তি 'বেতি গচ্ছতীতি' ( যাহা গমন করে )। লোকে এবং বেদে ইষু ( বাণ ) বুঝাইতে ও 'বি' শব্দের প্রয়োগ হয়। ইষুবোধক 'বি' শব্দও গত্যর্থক 'বী' ধাতু হইতেই নিষ্পন্ন। ইহার ব্যুৎপত্তি পক্ষিবোধক 'বি' শব্দেরই তুল্য। 'বী' ধাতুর আর একটি অর্থ আছে, তাহা অসন ( ক্ষেপণ )। এতদর্থক 'বী' ধাতু হইতেও 'বি' শব্দের সাধন করা যাইতে পারে ; ব্যুৎপত্তি হইবে 'বীয়তে ইতি' ( যাহা নিক্ষিপ্ত হয় )।

অনুবাদ— বি' এই শব্দ শকুনিনামও অর্থাৎ পক্ষিবোধক ; গত্যর্থক 'বী' ধাতু হইতে ইহা নিষ্পন্ন ; আর লোকে এবং বেদে 'বি' শব্দ এই ধাতু হইতেই নিষ্পন্ন হইয়া বাণবোধকও হয়।

আদিত্যোঽপি গৌরুচ্যতে উতাদঃ পরুষে গবি ॥ ৮ ॥

আদিত্যঃ অপি ( সূর্য্যমণ্ডলও ) গৌঃ ( গো বলিয়া ) উচ্যতে ( অভিহিত হয় ); [ যথা ] উত ( অপি—আর ) অদঃ ( অমুষ্মিন্—এই ) পরুষে ( পর্ব্বসমন্বিত অর্থাৎ ভাস্বর ) গবি ( সূর্য্যমণ্ডলে )।

'আদিত্যমণ্ডল'—এই অর্থেও 'গো' শব্দের প্রয়োগ হয় ; যেমন—'উতাদঃ পরুষে গবি' এইস্থলে। 'উতাদঃ পরুষে গবি'—ইহা ঋগ্বেদের ৬।৫৬।৩ মন্ত্রের অংশ। উত অপি অদঃ অমুষ্মিন্[১] পরুষে পর্ব্ববতি দীপ্তিশালিনীত্যর্থঃ, গবি গন্তরি সূর্য্যমণ্ডলে স্থিত ইতি শেষঃ ( আর, এই পর্ব্বসমন্বিত অর্থাৎ দীপ্তিশালী গমনশীল সূর্য্যমণ্ডলে অবস্থিত ) ইহাই মন্ত্রাংশের অর্থ। 'গম্' ধাতু হইতেই আদিত্যার্থক 'গো' শব্দ নিষ্পন্ন। ইহার ব্যুৎপত্তি 'গচ্ছতীতি' ( যাহা গমন করে )।

অনুবাদ—আদিত্যমণ্ডলও 'গো' বলিয়া অভিহিত হয় ; যথা—'উতাদঃ পরুষে গবি' ( আর এই পর্ব্বসমন্বিত অর্থাৎ ভাস্বর গমনশীল আদিত্যমণ্ডলে ) এইস্থলে।

পর্ব্ববতি ভাস্বতীত্যৌপমন্যবঃ ॥ ৯ ॥

পর্ব্ববতি = ভাস্বতি ( পর্ব্বযুক্ত = ভাস্বান্ ), ইতি ( ইহা ) ঔপমন্যবঃ ( আচার্য্য ঔপমন্যব মনে করেন )।

উদাহৃত মন্ত্রে 'পরুষ' শব্দের অর্থ 'পর্ব্ববান্' অর্থাৎ সন্ধিবিশিষ্ট। আদিত্যমণ্ডলের আবার পর্ব্ব বা সন্ধি কি ? আচার্য্য ঔপমন্যব মনে করেন, ভাস্ বা দীপ্তিই আদিত্যমণ্ডলের পর্ব্ব বা

---

১। উতোঽপ্যর্থে অদ ইত্যপি দ্বিতীয়া সপ্তম্যর্থে ( স্কঃ স্বাঃ )

সন্ধি; কাজেই পর্ব্ববতি—ভাস্বতি। সূর্য্যমণ্ডলের দ্বারাই রাত্রি-দিন হয়; দুর্গাচার্য্য বলেন এই রাত্রি-দিনকেও সূর্য্যমণ্ডলের সন্ধিরূপে কল্পনা করা যাইতে পারে।[১]

অনুবাদ—পর্ব্ববতি—ভাস্বতি (পর্ব্বযুক্ত—ভাস্বান্) ইহা আচার্য্য ঔপমন্যব মনে করেন।

অথাপ্যস্যৈকো রশ্মিশ্চন্দ্রমসং প্রতি দীপ্যতে,
তদেতেনোপেক্ষিতব্যমাদিত্যতোঽস্য দীপ্তির্ভবতীতি।
সুষুম্ণঃ সূর্য্যরশ্মিশ্চন্দ্রমা গন্ধর্ব ইত্যপি নিগমো ভবতি।
সোঽপি গৌরুচ্যতে ॥ ১০ ॥

অথাপি (আর) অস্য (সূর্য্যের) একঃ (এক) রশ্মিঃ (রশ্মি) চন্দ্রমসং প্রতি দীপ্যতে (চন্দ্রে অবস্থিত হইয়া দীপ্তি পায়),[২] তৎ (কাজেই) আদিত্যাঃ (সূর্য্য হইতে) অস্য (চন্দ্রের) দীপ্তিঃ (দীপ্তি) ভবতি (হয়) ইতি (ইহা) এতেন (মন্ত্রার্থে অভিজ্ঞ ব্যক্তি কর্ত্তৃক) উপেক্ষিতব্যম্ (মন্ত্রার্থের আলোচনাপূর্ব্বক দ্রষ্টব্য)।[৩] সুষুম্ণঃ (সুষুম্ণ) সূর্য্যরশ্মিঃ (সূর্য্যের একটী রশ্মি), চন্দ্রমাঃ (চন্দ্র) গন্ধর্ব্বঃ (গন্তা অর্থাৎ গমনশীল সুষুম্ণনামক সূর্য্যরশ্মির ধারয়িতা) ইতি নিগমঃ অপি (এই বৈদিক বাক্যও) ভবতি (আছে)। সঃ অপি (সেই সুষুম্ণনামক সূর্য্যরশ্মিও) গৌঃ (গো বলিয়া) উচ্যতে (অভিহিত হয়)।

সূর্য্যের একটী রশ্মির নাম সুষুম্ণ; 'গো' শব্দ এই সুষুম্ণনামক রশ্মিরও বাচক। চন্দ্র নিজে জলময়, ইহার কোন দীপ্তি নাই; সূর্য্যের সুষুম্ণনামক রশ্মিই চন্দ্রমণ্ডলে গমন করিয়া তাহার দীপ্তি সম্পাদন করে। সূর্য্যমণ্ডল হইতেই যে চন্দ্রের দীপ্তি সম্পাদিত হয়, তৎপক্ষে বৈদিক মন্ত্রার্থে অভিজ্ঞ ব্যক্তিগণ বৈদিকমন্ত্র প্রমাণস্বরূপে উদ্ধৃত করেন। 'সুষুম্ণঃ সূর্য্যরশ্মিশ্চন্দ্রমা গন্ধর্বঃ......' ইহা শুক্লযজুর্ব্বেদের ১৮।৪০ মন্ত্রের অংশ। এই মন্ত্রাংশ হইতে সুষুম্ণরশ্মি কর্ত্তৃক চন্দ্রের দীপ্তিসম্পাদকত্ব প্রমাণিত হয়; সুষুম্ণরশ্মি কেন 'গো' বলিয়া অভিহিত হয়, ব্যাখ্যা হইতে আমরা তাহারও নির্দ্দেশ পাই। 'সুষুম্ণঃ সুষ্ঠুসুখ ইত্যর্থঃ, সর্ব্বভূতানি নিত্যমসৌ হ্লাদয়তি। কোঽসাবিতি। সূর্য্যরশ্মিঃ সূর্য্যাগ্নিঃসৃত্য চন্দ্রমসং প্রতি গতঃ। চন্দ্রমাঃ গন্ধর্বঃ। সতি সুষুম্ণগমনে গোশব্দবাচ্যতা তস্য, গোমতশ্চন্দ্রো ধারয়িতা গন্ধর্বঃ'—ইহা দুর্গাচার্য্যকৃত উক্ত মন্ত্রাংশের ব্যাখ্যা। তাৎপর্য্য এই যে, সুষুম্ণনামক সূর্য্যরশ্মি সর্ব্বপ্রাণীর আহ্লাদক, সর্ব্বপ্রাণী ইহা হইতে সুখ অনুভব করিয়া থাকে; এই রশ্মিটী সূর্য্য হইতে নির্গত হইয়া চন্দ্রমণ্ডলে গমন করে। সুষুম্ণ চন্দ্রে গমন করে, এই হেতু সুষুম্ণ 'গো' শব্দ বাচ্য; গোমান্ অর্থাৎ গোশব্দবাচ্যতা যাহাতে আছে ঈদৃশ সুষুম্ণনামক রশ্মিকে চন্দ্র ধারণ করে বলিয়াই চন্দ্র গন্ধর্ব্ব (গাং ধারয়তীতি—যাহা গোবাচক সুষুম্ণরশ্মিকে ধারণ করে)।

---

১। অহোরাত্রাদিপর্ব্বভিস্তদ্বতি।
২। একো রশ্মিরাদিত্যস্য সুষুম্ণো নাম চন্দ্রমসি প্রত্যবস্থিতো দীপ্যতে (দুঃ)।
৩। তদেতেন মন্ত্রার্থবিদা মন্ত্রানুপেত্য ঈক্ষিতব্যং দ্রষ্টব্যম্ (দুঃ)।

29—1845B,

অনুবাদ—আর, সূর্য্যের একটী রশ্মি চন্দ্রে অবস্থিত হইয়া দীপ্তি পায়; কাজেই সূর্য্য হইতে চন্দ্রের দীপ্তি হয়, ইহা মন্ত্রার্থে অভিজ্ঞব্যক্তিকর্তৃক মন্ত্রার্থের আলোচনা পূর্ব্বক দ্রষ্টব্য; সুষুম্ণ সূর্য্যের একটী রশ্মি, গন্তা ( গমনশীল ) সেই সুষুম্ণরশ্মির ধারণকর্ত্তা চন্দ্র, ঈদৃশ বৈদিক-বাক্যও আছে; সুষুম্ণরশ্মিও 'গো' বলিয়া অভিহিত হয়।

অত্রাহ গোরমন্বতেতি তদুপরিষ্টাদ্ ব্যাখ্যাস্যামঃ ॥ ১১ ॥

অত্রাহ গোরমন্বত ( এই চন্দ্রমণ্ডলেই সুষুম্ণরশ্মির অবস্থান অনুমোদন করিয়াছিল ) ইতি ( এই বাক্য 'গো' শব্দের সুষুম্ণরশ্মিবাচিত্বে প্রমাণ ); তৎ ( এই বাক্য ) উপরিষ্টাৎ ( পরে ) ব্যাখ্যাস্যামঃ ( ব্যাখ্যা করিব )।

'গো' শব্দ যে সুষুম্ণরশ্মি বুঝাইতে প্রযুক্ত হয় তাহার উদাহরণ 'গোরমন্বত নাম'......এই বাক্য। ইহা ঋগ্বেদের ১।৮৪।১৫ মন্ত্রের অংশ। অত্রাহ অত্রৈব চন্দ্রমণ্ডলে[১] গোঃ সুষুম্ণরশ্মেঃ[২] নাম নমনং অবস্থানমিত্যর্থঃ অমন্বত অমন্যন্ত সমনুজ্ঞাতবন্ত ইত্যর্থঃ[৩] ইতরে সূর্য্যরশ্ময় ইতি শেষঃ ( চন্দ্রমণ্ডলে সুষুম্ণরশ্মির অবস্থান অন্যান্য রশ্মিগণ অনুমোদন করিয়াছিল )—সংক্ষেপে ইহাই মন্ত্রাংশের ব্যাখ্যা। মন্ত্রের বিস্তৃত ব্যাখ্যা নিরুক্তকার নিজেই পরে করিবেন ( নিঃ ৪।২৫ দ্রষ্টব্য )।

অনুবাদ—অত্রাহ গোরমন্বত ( এই চন্দ্রমণ্ডলেই সুষুম্ণরশ্মির অবস্থান অনুমোদন করিয়াছিল )—এই বাক্য 'গো' শব্দের সুষুম্ণরশ্মিবাচিত্বে প্রমাণ; এই বাক্য পরে ব্যাখ্যা করিব।

সর্ব্বেঽপি রশ্ময়ো গাব উচ্যন্তে ॥ ১২ ॥

সর্ব্বে অপি রশ্ময়ঃ ( সূর্য্যের সমস্ত রশ্মিই ) গাবঃ ( গো বলিয়া ) উচ্যন্তে ( অভিহিত হয় )।

'গো' শব্দে যে মাত্র সুষুম্ণরশ্মিকেই বুঝায় তাহা নহে, সূর্য্যের সমস্ত রশ্মিরই বাচক এই 'গো' শব্দ। উদাহরণ পরের পরিচ্ছেদেই প্রদর্শিত হইতেছে।

অনুবাদ—সমস্ত রশ্মিই 'গো' বলিয়া অভিহিত হয়।

॥ ষষ্ঠ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। অত্রাহ অহ নিপাতো বিনিগ্রহার্থীয় এবশব্দেন সমানার্থীয়ঃ অত্রৈব ( স্কঃ স্বাঃ )।

২। গোর্গন্তুশ্চন্দ্রমসো মণ্ডলে গৃহে ( সায়ণ )।

৩। অমন্বত অজানন্ ( সায়ণ )।

# সপ্তম পরিচ্ছেদ

তা বাং বাস্তূন্যুশ্মসি গমধ্যৈ যত্র গাবো ভূরিশৃঙ্গা অযাসঃ।
অত্রাহ তদুরুগায়স্য বৃষ্ণঃ পরমং পদমবভাতি ভূরি ॥ ১ ॥

ঋগ্বেদ ১।১৫৪।৬

তা (তানি—সেই) বাস্তূনি (নিবাসস্থানসমূহ) বাং (তোমাদের দুই জনের) গমধ্যৈ (গমনায়—গমনের নিমিত্ত) উশ্মসি (কামনা করি), যত্র (যথায়) ভূরিশৃঙ্গাঃ (বহুদীপ্তি-সম্পন্ন)[১] গাবঃ (রশ্মিসমূহ) অযাসঃ (বিচরণ করে); অত্রাহ (সেই সমস্ত স্থানে) উরুগায়স্য (মহাগতি) বৃষ্ণঃ (বিষ্ণুর) তৎ (সেই) পরমং (অত্যুৎকৃষ্ট) পদং (আদিত্যমণ্ডলাখ্য স্থান)[২] ভূরি (প্রভূতরূপে) অবভাতি (প্রকাশ পায়)।

'গো' শব্দ যে রশ্মিমাত্রেরই বোধক তাহা প্রদর্শিত হইতেছে। এই মন্ত্রে গাবঃ—রশ্ময়ঃ (রশ্মিসমূহ); অত্রাহ—তেষু স্থানেষু এব[৩] (সেই সমস্ত স্থানের মধ্যেই)।

অনুবাদ—হে যজমান দম্পতী, তোমাদের গমনের নিমিত্ত সেই সমস্ত নিবাসস্থান কামনা করি; যথায় বহুদীপ্তিসম্পন্ন রশ্মিসমূহ বিচরণ করে; সেই সমস্ত স্থানেই মহাগতি বিষ্ণুর সেই পরম পদ অর্থাৎ আদিত্যমণ্ডলাখ্য স্থান বিশেষভাবে প্রকাশ পায়।

তানি বাং বাস্তূনি কাময়ামহে গমনায় ॥ ২ ॥

তা বাং বাস্তূনি উশ্মসি গমধ্যৈ—তানি বাং বাস্তূনি কাময়ামহে গমনায় (সেই নিবাস-স্থানসমূহ তোমাদের দুই জনের গমনের নিমিত্ত কামনা করি)।

অনুবাদ—সেই নিবাসস্থানসমূহ তোমাদের গমনার্থ কামনা করি।

যত্র গাবো ভূরিশৃঙ্গা বহুশৃঙ্গা ভূরীতি বহুনো নামধেয়ং
প্রভবতীতি সতঃ ॥ ৩ ॥

'যত্র গাবো ভূরিশৃঙ্গাঃ' এই স্থলে ভূরিশৃঙ্গাঃ—বহুশৃঙ্গাঃ (বহু শৃঙ্গবিশিষ্ট); ভূরি ইতি ('ভূরি' এই শব্দ) বহুনঃ (বহুর) নামধেয়ং (নাম), [ইহার ব্যুৎপত্তিগত অর্থ] প্রভবতি

---

১। ভূরিশৃঙ্গাঃ বহুদীপ্তাঃ (দুঃ) বহুদীপ্তয়ঃ (স্কঃ স্বাঃ); অত্যন্তোন্নত্যুপেতাঃ (সায়ণ); manyhorned cattle—Roth, manyhorned cows—Muir.

২। উরুগায়স্য উরুগমনস্য মহাগতের্ভগবতো বিষ্ণোঃ পরমং পদম্ আদিত্যমণ্ডলস্থানম্ (দুঃ)।

৩। অত্রাহ তেষু স্থানেষু (দুঃ) অত্রাহ এষেব স্থানেষু (স্কঃ স্বাঃ); অহ একটী বিনিগ্রহার্থীয় নিপাত, ইহার অর্থ 'এব'। নিরুক্তকার 'অত্রাহ'—ইহার ব্যাখ্যা করেন 'তত্র' এই শব্দের দ্বারা; গ্রিফিথের ব্যাখ্যা তদনুযায়িনী।

ইতি ( প্রভূত অথবা সকলকে অনুগ্রহ করিতে সমর্থ হয় ) ; সতঃ ( ভবতেঃ—'ভূ' ধাতু হইতে নিষ্পন্ন 'প্রভবতি' এই ক্রিয়া পদটী কর্তৃকারকের সহিত যুক্ত বলিয়া 'ভূ' ধাতুর উত্তর কর্তৃবাচ্যের প্রত্যয়ে 'ভূরি' শব্দ নিষ্পন্ন ) ।

'ভূরি' শব্দ ও 'বহু' শব্দ সমানার্থক । 'ভূ' ধাতুর উত্তর ক্রিন্ প্রত্যয় ( উ ৫০৫ ) করিয়া 'ভূরি' শব্দের নিষ্পত্তি । ইহার ব্যুৎপত্তিগত অর্থ 'যাহা প্রভূত অথবা সকলের অনুগ্রহবিধানে সমর্থ হয় ।'[১] যাহা বহু তাহা সকলকেই দেওয়া যাইতে পারে, সকলেই তাহা দ্বারা অনুগৃহীত হয়, ইহা প্রত্যক্ষ দৃষ্ট । 'সতঃ' এই পদটীর প্রয়োগে কি উদ্দেশ্য সাধিত হইতেছে তৎসম্বন্ধে ১।২।২।৩ ব্যাখ্যা দ্রষ্টব্য ।

অনুবাদ—'যত্র গাবো ভূরিশৃঙ্গাঃ' এই স্থলে ভূরিশৃঙ্গাঃ=বহুশৃঙ্গাঃ ( বহুশৃঙ্গবিশিষ্ট ) ; 'ভূরি' এই শব্দটী বহুর নামধেয় অর্থাৎ 'ভূরি' শব্দ ও 'বহু' শব্দ একার্থক ; 'ভূরি' শব্দের ব্যুৎপত্তিগত অর্থ 'যাহা সকলের অনুগ্রহে সমর্থ হয়' ; 'ভূ' ধাতু হইতে নিষ্পন্ন প্রভবতি এই ক্রিয়া পদটী কর্তৃকারকের সহিত যুক্ত বলিয়া বুঝিতে হইবে, 'ভূ' ধাতুর উত্তর কর্তৃবাচ্যের প্রত্যয়ে 'ভূরি' শব্দ নিষ্পন্ন ।

শৃঙ্গং শ্রয়তের্বা শৃণাতের্বা শম্নাতের্বা শরণায়োদ্গতমিতি বা
শিরসো নির্গতমিতি বা ॥ ৩ ॥

শৃঙ্গং ( 'শৃঙ্গ' শব্দ ) শ্রয়তেঃ বা ( 'শ্রি' ধাতু হইতে নিষ্পন্ন ) বা ( অথবা ) শৃণাতেঃ ( 'শৄ' ধাতু হইতে নিষ্পন্ন ) বা ( অথবা ) শম্নাতেঃ ( 'শম্' ধাতু হইতে নিষ্পন্ন ), বা ( অথবা ) শরণায় উদ্গতম্ ইতি ( শৄ+গম্ ধাতু হইতে অথবা শরণ+গম্ ধাতু হইতে নিষ্পন্ন, অর্থ—হিংসা অথবা রক্ষার নিমিত্ত উদ্গত ), বা ( অথবা ) শিরসঃ নির্গতম্ ইতি ( শিরস্+গম্ ধাতু হইতে নিষ্পন্ন, অর্থ—শিরঃ অর্থাৎ আদিত্য হইতে নির্গত ) ।

'শৃঙ্গ' শব্দের নির্ব্বচন করিতেছেন । সেবনার্থক অর্থাৎ আশ্রয়করণার্থক 'শ্রি' ধাতু হইতে, হিংসার্থক 'শৄ' ধাতু হইতে অথবা হিংসার্থক 'শম্' ধাতু[২] হইতে 'শৃঙ্গ' শব্দ নিষ্পন্ন হইতে পারে । 'শ্রি' ধাতু হইতে নিষ্পন্ন 'শৃঙ্গ' শব্দের ব্যুৎপত্তি হইবে 'যাহা সূর্য্যমণ্ডলকে আশ্রয় করিয়া থাকে' ( শ্রিতং হি তদাশ্রিতং মণ্ডলে ) ; 'শৄ' অথবা 'শম্' ধাতু হইতে নিষ্পন্ন 'শৃঙ্গ' শব্দের ব্যুৎপত্তি হইবে 'যাহা প্রাণিগণকে গ্রীষ্মকালে হিংসা করে' ( হিনস্তি হি তদ্ গ্রীষ্মে প্রাণিনঃ ) । 'শৄ' ধাতু এবং 'গম্' ধাতু—এই উভয় ধাতু মিলিত করিয়াও 'শৃঙ্গ' শব্দের সাধন করা যাইতে পারে ; অর্থ হইবে, 'যাহা অন্ধকারাদির হিংসার নিমিত্ত উদ্গত হয়' ( তম আদেহিংসার্থমিত্যর্থঃ ) ; রক্ষণার্থক শরণশব্দপূর্ব্বক 'গম্' ধাতু হইতেও 'শৃঙ্গ' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে ; অর্থ হইবে,

---

১ । প্রভবতি হি তৎ সর্ব্বস্যানুগ্রহায় ( স্কঃ স্বাঃ ) ।

২ । হিংসার্থক ক্র্যাদি শম্ ধাতু পাণিনীয় ধাতু পাঠে নাই ; দেবরাজ বলেন—শম উপশমে, ব্যত্যয়েন শ্না ।

'যাহা শস্যনিষ্পত্তি প্রভৃতির দ্বারা প্রাণিবর্গকে রক্ষা করে' (রক্ষতি হি প্রাণিনঃ শস্যনিষ্পত্ত্যাদিনা)। 'শিরস্' শব্দ পূর্ব্বক 'গম্' ধাতু হইতেও 'শৃঙ্গ' শব্দ নিষ্পন্ন করা যাইতে পারে; অর্থ হইবে, 'যাহা শিরঃ অর্থাৎ আদিত্য হইতে নির্গত হয়' (শিরসঃ আদিত্যান্নির্গত-মিত্যর্থঃ 'অসাবাদিত্যঃ শিরঃ প্রজানাম্' ইতি শ্রবণাৎ, 'অপি বা শির আদিত্যো ভবতীতি' —নিঃ ৪।১৩.)। পশুশৃঙ্গের নির্ব্বচনও যথাসম্ভব এই ভাবেই করিতে হইবে; দেখা যায়— পশুশৃঙ্গ মস্তক আশ্রয় করিয়া থাকে (তদ্ধ্যাশ্রিতং শিরসি) শৃঙ্গের দ্বারা হিংসা করে (তেন হি হিনস্তি), শৃঙ্গ হিংসার্থ মস্তক হইতে উদ্গত হয় (শরণায়=হিংসার নিমিত্ত), শৃঙ্গ মস্তক হইতে নির্গত হয়, ইত্যাদি।

অনুবাদ—'শৃঙ্গ' শব্দ 'শ্রি' ধাতু হইতে অথবা 'শৄ' ধাতু হইতে অথবা 'শম্' ধাতু হইতে নিষ্পন্ন; হিংসা বা রক্ষার নিমিত্ত উদ্গত হয় অথবা শিরঃ (আদিত্য) হইতে নির্গত হয়, ইহাও 'শৃঙ্গ' শব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

অয়াসোঽয়নাঃ ॥ ৪ ॥

অয়াসঃ=অয়নাঃ (গমনশীল)।

গত্যর্থক 'অয়্' ধাতু হইতে 'অয়' শব্দ নিষ্পন্ন; 'অয়' শব্দের প্রথমার বহুবচনে অয়াসঃ। সায়ণের মতে 'অয়াসঃ' পদের অর্থ 'অতিবিস্তৃত' অথবা 'অত্যন্ত প্রকাশযুক্ত' (অয়াসোঽয়নাঃ গন্তারোঽতিবিস্তৃতা ইত্যর্থঃ; যদ্বা—যাসো গন্তারঃ, অতাদৃশা অত্যন্তপ্রকাশযুক্তা ইত্যর্থঃ)।

অনুবাদ—অয়াসঃ=অয়নাঃ (গমনশীল)।

তত্র তদুরুগায়স্য বিষ্ণুর্মহাগতেঃ পরমং পদং পরার্দ্ধ্যস্থম্
অবভাতি ভূরি ॥ ৫ ॥

অত্রাহ তদুরুগায়স্য বৃষ্ণঃ পরমং পদম্ অবভাতি ভূরি=তত্র তদ্ উরুগায়স্য মহাগতেঃ বিষ্ণোঃ পরমং পরার্দ্ধ্যস্থং পদং ভূরি অবভাতি (সেই সমস্ত প্রদেশের মধ্যেই মহাগতিবিশিষ্ট বিষ্ণুর অত্যুৎকৃষ্ট স্থানে অবস্থিত পদ প্রভূতরূপে দীপ্তি পায়)।

অত্রাহ=তত্র (সেই রশ্মিময় নিবাসস্থানসমূহের মধ্যে)। উরুগায়স্য=মহাগতেঃ; গায় শব্দের অর্থ গতি, গত্যর্থক 'গা' ধাতু হইতে নিষ্পন্ন; উরু শব্দের অর্থ অত্যধিক। বৃষ্ণঃ= বিষ্ণোঃ, বৃষ্ ধাতু হইতে নিষ্পন্ন—বিষ্ণু কামনা বর্ষণ করেন অর্থাৎ সকলের কামনা পূরণ করেন। পরমং=পরার্দ্ধ্যস্থম্ অর্থাৎ অত্যুৎকৃষ্ট যে স্থান তাহাতে অবস্থিত; রশ্মিময় যে নিবাসস্থানসমূহ, তাহার মধ্যে যে অত্যুৎকৃষ্ট স্থান, তথায় অবস্থিত বিষ্ণুর পদ বা স্থান-- ইহাই তাৎপর্য্য।

ইতি ( প্রভূত অথবা সকলকে অনুগ্রহ করিতে সমর্থ হয় ) ; সতঃ ( ভবতেঃ—'ভূ' ধাতু হইতে নিষ্পন্ন 'প্রভবতি' এই ক্রিয়া পদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া 'ভূ' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে 'ভূরি' শব্দ নিষ্পন্ন )।

'ভূরি' শব্দ ও 'বহু' শব্দ সমানার্থক। 'ভূ' ধাতুর উত্তর ক্রিন্ প্রত্যয় ( উ ৫০৫ ) করিয়া 'ভূরি' শব্দের নিষ্পত্তি। ইহার ব্যুৎপত্তিগত অর্থ 'যাহা প্রভূত অথবা সকলের অনুগ্রহবিধানে সমর্থ হয়।'[১] যাহা বহু তাহা সকলকেই দেওয়া যাইতে পারে, সকলেই তাহা দ্বারা অনুগৃহীত হয়, ইহা প্রত্যক্ষ দৃষ্ট। 'সতঃ' এই পদটীর প্রয়োগে কি উদ্দেশ্য সাধিত হইতেছে তৎসম্বন্ধে ১।২।২।৩ ব্যাখ্যা দ্রষ্টব্য।

অনুবাদ—'যত্র গাবো ভূরিশৃঙ্গাঃ' এই স্থলে ভূরিশৃঙ্গাঃ=বহুশৃঙ্গাঃ ( বহুশৃঙ্গবিশিষ্ট ); 'ভূরি' এই শব্দটী বহুর নামধেয় অর্থাৎ 'ভূরি' শব্দ ও 'বহু' শব্দ একার্থক; 'ভূরি' শব্দের ব্যুৎপত্তিগত অর্থ 'যাহা সকলের অনুগ্রহে সমর্থ হয়'; 'ভূ' ধাতু হইতে নিষ্পন্ন প্রভবতি এই ক্রিয়া পদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া বুঝিতে হইবে, 'ভূ' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে 'ভূরি' শব্দ নিষ্পন্ন।

**শৃঙ্গং শ্রয়তের্বা শৃণাতের্বা শম্নাতের্বা শরণায়োদ্গতমিতি বা শিরসো নির্গতমিতি বা ॥ ৩ ॥**

শৃঙ্গং ( 'শৃঙ্গ' শব্দ ) শ্রয়তেঃ বা ( 'শ্রি' ধাতু হইতে নিষ্পন্ন ) বা ( অথবা ) শৃণাতেঃ ( 'শৄ' ধাতু হইতে নিষ্পন্ন ) বা ( অথবা ) শম্নাতেঃ ( 'শম্' ধাতু হইতে নিষ্পন্ন ), বা ( অথবা ) শরণায় উদ্গতম্ ইতি ( শৄ+গম্ ধাতু হইতে অথবা শরণ+গম্ ধাতু হইতে নিষ্পন্ন, অর্থ—হিংসা অথবা রক্ষার নিমিত্ত উদ্গত ), বা ( অথবা ) শিরসঃ নির্গতম্ ইতি ( শিরস্+গম্ ধাতু হইতে নিষ্পন্ন, অর্থ—শিরঃ অর্থাৎ আদিত্য হইতে নির্গত )।

'শৃঙ্গ' শব্দের নির্ব্বচন করিতেছেন। সেবনার্থক অর্থাৎ আশ্রয়করণার্থক 'শ্রি' ধাতু হইতে, হিংসার্থক 'শৄ' ধাতু হইতে অথবা হিংসার্থক 'শম্' ধাতু[২] হইতে 'শৃঙ্গ' শব্দ নিষ্পন্ন হইতে পারে। 'শ্রি' ধাতু হইতে নিষ্পন্ন 'শৃঙ্গ' শব্দের ব্যুৎপত্তি হইবে 'যাহা সূর্য্যমণ্ডলকে আশ্রয় করিয়া থাকে' ( শ্রিতং হি তদাশ্রিতং মণ্ডলে ); 'শৄ' অথবা 'শম্' ধাতু হইতে নিষ্পন্ন 'শৃঙ্গ' শব্দের ব্যুৎপত্তি হইবে 'যাহা প্রাণিগণকে গ্রীষ্মকালে হিংসা করে' ( হিনস্তি হি তদ্ গ্রীষ্মে প্রাণিনঃ )। 'শৄ' ধাতু এবং 'গম্' ধাতু—এই উভয় ধাতু মিলিত করিয়াও 'শৃঙ্গ' শব্দের সাধন করা যাইতে পারে; অর্থ হইবে, 'যাহা অন্ধকারাদির হিংসার নিমিত্ত উদ্গত হয়' ( তম আদেহিংসার্থমিত্যর্থঃ ); রক্ষণার্থক শরণশব্দপূর্ব্বক 'গম্' ধাতু হইতেও 'শৃঙ্গ' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে; অর্থ হইবে,

---

১। প্রভবতি হি তৎ সর্ব্বস্যানুগ্রহায় ( স্কঃ স্বাঃ )।

২। হিংসার্থক ক্র্যাদি শম্ ধাতু পাণিনীয় ধাতু পাঠে নাই; দেবরাজ বলেন—শম উপশমে, ব্যত্যয়েন শ্না।

'যাহা শস্যনিষ্পত্তি প্রভৃতির দ্বারা প্রাণিবর্গকে রক্ষা করে' (রক্ষতি হি প্রাণিনঃ শস্যনিষ্পত্ত্যাদিনা)। 'শিরস্' শব্দ পূর্ব্বক 'গম্' ধাতু হইতেও 'শৃঙ্গ' শব্দ নিষ্পন্ন করা যাইতে পারে; অর্থ হইবে, 'যাহা শিরঃ অর্থাৎ আদিত্য হইতে নির্গত হয়' (শিরসঃ আদিত্যান্নির্গত-মিত্যর্থঃ 'অসাবাদিত্যঃ শিরঃ প্রজানাম্' ইতি শ্রবণাৎ, 'অপি বা শির আদিত্যো ভবতীতি' —নিঃ ৪।১৩.)। পশুশৃঙ্গের নির্ব্বচনও যথাসম্ভব এই ভাবেই করিতে হইবে; দেখা যায়—পশুশৃঙ্গ মস্তক আশ্রয় করিয়া থাকে (তদ্ব্যাশ্রিতং শিরসি) শৃঙ্গের দ্বারা হিংসা করে (তেন হি হিনস্তি), শৃঙ্গ হিংসার্থ মস্তক হইতে উদ্গত হয় (শরণায়=হিংসার নিমিত্ত), শৃঙ্গ মস্তক হইতে নির্গত হয়, ইত্যাদি।

অনুবাদ—'শৃঙ্গ' শব্দ 'শ্রি' ধাতু হইতে অথবা 'শৃ' ধাতু হইতে অথবা 'শম্' ধাতু হইতে নিষ্পন্ন; হিংসা বা রক্ষার নিমিত্ত উদ্গত হয় অথবা শিরঃ (আদিত্য) হইতে নির্গত হয়, ইহাও 'শৃঙ্গ' শব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

অয়াসোঽয়নাঃ ॥ ৪ ॥

অয়াসঃ=অয়নাঃ (গমনশীল)।

গত্যর্থক 'অয়্' ধাতু হইতে 'অয়' শব্দ নিষ্পন্ন; 'অয়' শব্দের প্রথমার বহুবচনে অয়াসঃ। সায়ণের মতে 'অয়াসঃ' পদের অর্থ 'অতিবিস্তৃত' অথবা 'অত্যন্ত প্রকাশযুক্ত' (অয়াসোঽয়নাঃ গন্তারোঽতিবিস্তৃতা ইত্যর্থঃ; যদ্বা—যাসো গন্তারঃ, অতাদৃশা অত্যন্তপ্রকাশযুক্তা ইত্যর্থঃ)।

অনুবাদ—অয়াসঃ=অয়নাঃ (গমনশীল)।

তত্র তদুরুগায়স্য বিষ্ণুর্মহাগতেঃ পরমং পদং পরার্দ্ধ্যস্থম্
অবভাতি ভূরি ॥ ৫ ॥

অত্রাহ তদুরুগায়স্য বৃষ্ণঃ পরমং পদম্ অবভাতি ভূরি=তত্র তদ্ উরুগায়স্য মহাগতেঃ বিষ্ণোঃ পরমং পরার্দ্ধ্যস্থং পদং ভূরি অবভাতি (সেই সমস্ত প্রদেশের মধ্যেই মহাগতিবিশিষ্ট বিষ্ণুর অত্যুৎকৃষ্ট স্থানে অবস্থিত পদ প্রভূতরূপে দীপ্তি পায়)।

অত্রাহ=তত্র (সেই রশ্মিময় নিবাসস্থানসমূহের মধ্যে)। উরুগায়স্য=মহাগতেঃ; গায় শব্দের অর্থ গতি, গত্যর্থক 'গা' ধাতু হইতে নিষ্পন্ন; উরু শব্দের অর্থ অত্যধিক। বৃষ্ণঃ=বিষ্ণোঃ, বৃষ্ ধাতু হইতে নিষ্পন্ন—বিষ্ণু কামনা বর্ষণ করেন অর্থাৎ সকলের কামনা পূরণ করেন। পরমং=পরার্দ্ধ্যস্থম্ অর্থাৎ অত্যুৎকৃষ্ট যে স্থান তাহাতে অবস্থিত; রশ্মিময় যে নিবাসস্থানসমূহ, তাহার মধ্যে যে অত্যুৎকৃষ্ট স্থান, তথায় অবস্থিত বিষ্ণুর পদ বা স্থান—ইহাই তাৎপর্য্য।

অনুবাদ—অত্রাহ তদুরুগায়স্য বৃষ্ণঃ পরমং পদমবভাতি ভূরি—তত্র তদ্ উরুগায়স্য মহাগতেঃ বিষ্ণোঃ পরমং পরার্দ্ধ্যস্থং পদং ভূরি অবভাতি (সেই সমস্ত প্রদেশের মধ্যেই মহাগতি-বিশিষ্ট বিষ্ণুর অত্যুৎকৃষ্ট স্থানে অবস্থিত পদ অর্থাৎ স্থান প্রভূতরূপে দীপ্তি পায়)।

পাদঃ পদ্যতেস্তন্নিধানাৎ পদম্ ॥ ৬ ॥

পাদঃ ('পাদ' শব্দ) পদ্যতেঃ ('পদ্' ধাতু হইতে নিষ্পন্ন), তন্নিধানাৎ (পাদের নিধান অর্থাৎ স্থাপননিবন্ধন) পদম্ (পাদের প্রতিবিম্ব 'পদ' বলিয়া অভিহিত হয়)।

'পাদ' শব্দ 'পদ্' ধাতু হইতে নিষ্পন্ন; ইহার ব্যুৎপত্তি 'পদ্যতে হি তেন' (যাহার দ্বারা গমন করা যায়)। কর্দ্দমাক্ত ভূমিতে অথবা ধূলির উপর পাদ বিন্যস্ত হইলে পাদের যে প্রতিবিম্ব (footmark) উৎপন্ন হয়, তাহা 'পদ' বলিয়া অভিহিত হয়, পাদের সহিত সম্বন্ধবিশিষ্ট বলিয়া অর্থাৎ পাদস্থাপনাহেতুই তাহা উৎপন্ন হয় বলিয়া।[1]

অনুবাদ—'পাদ' শব্দ 'পদ্' ধাতু হইতে নিষ্পন্ন; পাদের নিধান অর্থাৎ স্থাপননিবন্ধন উৎপন্ন হয় বলিয়া পাদের প্রতিবিম্ব 'পদ' বলিয়া অভিহিত হয়।

পশুপাদপ্রকৃতিঃ প্রভাগপাদঃ ॥ ৭ ॥

প্রভাগপাদঃ (বিভাগের দ্বারা উৎপন্ন একচতুর্থাংশ যে 'পাদ' শব্দে অভিহিত হয়) পশুপাদ প্রকৃতিঃ (তাহার প্রকৃতি বা মূলীভূত কারণ—পশুর পাদ)।

পদন বা গমন ক্রিয়ার সহিত সম্বন্ধ আছে বলিয়া পাদের পাদত্ব; কিন্তু কার্ষাপণ, দীনার, ও শস্যাদি বিভক্ত হইলে চতুর্থাংশেও 'পাদ' শব্দের প্রয়োগ দেখা যায়। ইহার প্রকৃতি বা মূলীভূত কারণ কি? ঈদৃশ প্রশ্নের উত্তরে বলা যাইতে পারে—পশুর পাদ ইহার প্রকৃতি বা মূলীভূত কারণ। তাৎপর্য্য এই যে, পশু চতুষ্পাদ, এক একখানি পাদকে চারি পাদের চতুর্থাংশ বলা যাইতে পারে; পশুপাদের চতুর্থাংশের সাদৃশ্যে দীনার, কার্ষাপণ, শস্য প্রভৃতির চতুর্থাংশও পাদশব্দে অভিহিত হয়।

অনুবাদ—বিভাগের দ্বারা উৎপন্ন চতুর্থাংশে যে 'পাদ' শব্দের প্রয়োগ হয়, তাহার প্রকৃতি বা মূলীভূত কারণ—পশুর পাদ।

প্রভাগপাদসামান্যাদিতরাণি পদানি ॥ ৮ ॥

প্রভাগপাদসামান্যাৎ (প্রভাগপাদের সহিত সমানতাহেতু অর্থাৎ বিভাগের দ্বারা উৎপন্ন চতুর্থাংশের সহিত তুল্যতা আছে বলিয়া) ইতরাণি (অন্যান্য) পদানি (পদসমূহ পদ বলিয়া অভিহিত হয়)।

---

১। স যস্মিন্ নিধীয়তে প্রতিবিম্বোদয়সমর্থে ভূপ্রদেশে কর্দ্দমাদৌ তদপি পাদসম্বন্ধাৎ প্রতিবিম্বং পদমিত্যুচ্যতে (স্ক: স্বা:)।

গ্রন্থপদ ( গ্রন্থের অংশ বা অধ্যায় ) ক্ষেত্রপদ ( ক্ষেত্রের অংশ ) প্রভৃতি স্থলে যে 'পদ' শব্দের প্রয়োগ হয়, তাহা প্রভাগপাদ অর্থাৎ বিভাগোৎপন্ন চতুর্থাংশের সহিত সমানতাহেতু। তাৎপর্য্য এই যে, বিভাগরূপ ধর্ম্ম প্রভাগপাদেও আছে, গ্রন্থপদ, ক্ষেত্রপদ প্রভৃতিতেও আছে ;[১] গ্রন্থপদ, ক্ষেত্রপদ প্রভৃতিতে যে পদশব্দের প্রয়োগ, তাহা প্রভাগপাদের সহিত সমানতা নিয়া অর্থাৎ বিভক্তস্বরূপে প্রভাগপাদের সহিত গ্রন্থপদ, ক্ষেত্রপদ প্রভৃতির তুল্যতা আছে বলিয়া।

অনুবাদ—অন্যান্য পদসমূহ যে পদ বলিয়া অভিহিত হয় ( গ্রন্থপদ, ক্ষেত্রপদ প্রভৃতিতে যে 'পদ' শব্দের প্রয়োগ হয় ) তাহা প্রভাগপাদের সহিত সমানতাহেতু।

এবমন্যেষামপি সত্ত্বানাং সন্দেহা বিদ্যন্তে, তানি চেৎ সমানকর্ম্মাণি সমাননির্ব্বচনানি নানাকর্ম্মাণি চেন্নানানির্ব্বচনানি যথার্থং নির্বক্তব্যানীতি ॥ ৯ ॥

এবম্ ( এইরূপে ) অন্যেষাং ( অন্যান্য ) সত্ত্বানাম্ অপি ( নামসম্বন্ধেও ) সন্দেহাঃ ( সন্দেহরাশি ) বিদ্যন্তে ( বিদ্যমান আছে ), তানি ( তাহারা ) চেৎ ( যদি ) সমানকর্ম্মাণি ( একক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট হয় ) সমাননির্ব্বচনানি ( তাহাদের নির্ব্বচন একরূপই হইবে ), চেৎ ( আর যদি ) নানাকর্ম্মাণি ( বিভিন্ন ক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট হয় ) নানানির্ব্বচনানি ( তাহাদের নির্ব্বচন বিভিন্ন প্রকারের হইবে ), যথার্থং ( অর্থানুসারে ) নির্ব্বক্তব্যানি ( শব্দসমূহের নির্ব্বচন করা কর্ত্তব্য ) ইতি ( ইহাই নিরুক্তকারগণের মত )।

'গো' শব্দের এবং 'পদ' শব্দের নির্ব্বচনে যেরূপ সন্দেহ আছে, অন্যান্য শব্দের নির্ব্বচনেও সেইরূপ। পৃথিবীবাচক 'গো' শব্দ ও পশুবাচক 'গো' শব্দ এতদুভয়েরই এক গমন ক্রিয়ার সহিত সম্বন্ধ আছে; ইহারা সমানকর্ম্মা বা তুল্যক্রিয়, কাজেই ইহাদের নির্ব্বচন এক 'গম্' ধাতু হইতেই করা হইয়াছে। পাদপ্রতিবিম্ব অর্থে প্রযুক্ত 'পদ' শব্দ ও অংশবাচী 'পদ' শব্দ এতদুভয়ের এক ক্রিয়ার সহিত সম্বন্ধ নাই ; পাদপ্রতিবিম্বার্থক 'পদ' শব্দের সম্বন্ধ আছে পদন ( গমন ) ক্রিয়াবিশিষ্ট পাদশব্দের সহিত, অর্থাৎ পরম্পরাক্রমে পদন ক্রিয়ার সহিত, অংশবাচী 'পদ' শব্দের সম্বন্ধ আছে বিভাগ ক্রিয়ার সহিত ( পূর্ব্বসূত্রের ব্যাখ্যা দ্রষ্টব্য )— কাজেই, ইহাদের নির্ব্বচন বিভিন্ন প্রকারে করা হইয়াছে। বিভিন্নার্থক শব্দের নির্ব্বচনে দেখিতে হইবে বিভিন্ন অর্থের সহিত একই ক্রিয়ার সম্বন্ধ আছে কি না ; এক ক্রিয়ার সহিত যদি বিভিন্ন অর্থের সম্বন্ধ থাকে, তাহা হইলে সেই শব্দের নির্ব্বচন বিভিন্ন অর্থে একরূপই হইবে। আর যদি বিভিন্ন অর্থের সহিত পৃথক্ পৃথক্ ক্রিয়ার সম্বন্ধ থাকে, তাহা হইলে সেই শব্দের নির্ব্বচন বিভিন্নরূপে করিতে হইবে। স্থূল সিদ্ধান্ত এই যে, শব্দের নির্ব্বচন করিতে হইবে অর্থের দিকে লক্ষ্য রাখিয়া অর্থাৎ কোন্ অর্থের সহিত কোন্ ক্রিয়ার সম্বন্ধ, তাহা নির্ণয় করিয়া।

---

১। বিভাগো হি তেষ্বপি সমান এব ( দুঃ )।

অনুবাদ—এইরূপে অন্যান্য নামের সম্বন্ধেও সন্দেহরাশি বিদ্যমান আছে; তাহারা যদি এক ক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট হয়, তাহাদের নির্ব্বচন একরূপই হইবে; আর যদি বিভিন্ন ক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট হয়, তাহাদের নির্ব্বচন বিভিন্ন প্রকারের হইবে; অর্থানুসারে শব্দসমূহের নির্ব্বচন স্থির করিতে হইবে, ইহাই নিরুক্তকারগণের মত।

**ইমান্যেকবিংশতিঃ পৃথিবীনামধেয়ান্যনুক্রান্তানি, তত্র নির্ঋতির্নিরমণাদ্, ঋচ্ছতেঃ কৃচ্ছ্রাপত্তিরিতরা, সা পৃথিব্যা সন্দিহ্যতে, তয়োর্বিভাগঃ ॥ ১০ ॥**

ইমানি (এই) একবিংশতিঃ (একবিংশতি) পৃথিবীনামধেয়ানি (পৃথিবীর নাম) অনুক্রান্তানি (যথাক্রমে পঠিত হইয়াছে),[১] তত্র (এই একবিংশতি নামের মধ্যে) নির্ঋতিঃ ('নির্ঋতি' এই নাম) নিরমণাৎ (নি পূর্ব্বক 'রম্' ধাতু হইতে নিষ্পন্ন), ইতরা (অন্য) কৃচ্ছ্রাপত্তিঃ (দুঃখোৎপাদক পাপ অর্থে বর্ত্তমান 'নির্ঋতি' শব্দ)[২] ঋচ্ছতেঃ ('ঋ' ধাতু হইতে নিষ্পন্ন), সা (শেষোক্ত নির্ঋতি) পৃথিব্যা (পৃথিবীবাচক 'নির্ঋতি' শব্দের সহিত) সন্দিহ্যতে (সন্দেহবিশিষ্ট হয়); তয়োঃ (পৃথিবীবাচক 'নির্ঋতি' শব্দের এবং পাপবাচক 'নির্ঋতি' শব্দের) বিভাগঃ (বিভিন্ন ক্রিয়ার সহিত সম্বন্ধনিবন্ধন নির্ব্বচনভেদ) [অস্তি] (আছে)।

বিভিন্ন ক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট বিভিন্নার্থক শব্দের নির্ব্বচন যে বিভিন্নভাবে করিতে হইবে, তাহার উদাহরণ নিরুক্তকার স্বয়ংই প্রদর্শন করিতেছেন। একবিংশতি পৃথিবী নামের মধ্যে 'নির্ঋতি' অন্যতম; 'নির্ঋতি' শব্দ আবার পাপরূপ অর্থও বুঝাইয়া থাকে। পৃথিবীবাচক 'নির্ঋতি' শব্দ ও পাপবাচক 'নির্ঋতি' শব্দ একই ক্রিয়ার সহিত সম্বন্ধবিশিষ্ট কি না এবং ইহাদের নির্ব্বচন একই কি না, এই সম্বন্ধে সন্দেহ হইতে পারে। সন্দেহের নিরাস হইবে পৃথিবী-নির্ঋতির সম্বন্ধ কোন্ ক্রিয়ার সহিত এবং পাপ-নির্ঋতিরই বা সম্বন্ধ কোন্ ক্রিয়ার সহিত তন্নির্ণয়ের দ্বারা। পৃথিবী-নির্ঋতির সম্বন্ধ রমণ ক্রিয়ার সহিত—পৃথিবী তদুপরিস্থিত প্রাণিগণের আনন্দদায়িনী; আর পাপ-নির্ঋতির সম্বন্ধ প্রাপণ ক্রিয়ার সহিত—পাপ সকলেরই দুঃখপ্রাপক, অর্থাৎ পাপ করিলে সকলেরই দুঃখোৎপত্তি হয়। বিভিন্ন ক্রিয়ার সহিত সম্বন্ধ আছে বলিয়া পৃথিবী-নির্ঋতি ও পাপ-নির্ঋতির নির্ব্বচন বিভিন্ন হইবে; পৃথিবী-নির্ঋতির নির্ব্বচন করিতে হইবে 'নি+রম্' ধাতু হইতে; এবং পাপ-নির্ঋতির নির্ব্বচন করিতে হইবে প্রাপণার্থক 'ঋ' ধাতু হইতে।

অনুবাদ—এই একবিংশতি পৃথিবীনাম যথাক্রমে পঠিত হইয়াছে; এই সমস্ত নামের মধ্যে 'নির্ঋতি' এই নাম নি পূর্ব্বক 'রম্' ধাতু হইতে নিষ্পন্ন, দুঃখজনক পাপ অর্থে বর্ত্তমান আর একটী 'নির্ঋতি' শব্দ 'ঋ' ধাতু হইতে নিষ্পন্ন; পৃথিবীবাচক 'নির্ঋতি' শব্দের সহিত

---

১। অনুক্রান্তানি আনুপূর্ব্ব্যেণ পঠিতানীত্যর্থঃ (দুঃ)।

২। নির্ঋতিঃ পাপ্মা (দুঃ)। কৃচ্ছ্রস্য দুঃখস্য আপত্তিঃ প্রাপ্তির্যস্মাৎ (যাহা হইতে দুঃখের প্রাপ্তি ঘটে)।

শেষোক্ত 'নির্ঋতি' শব্দের সন্দেহ হয় ; এই দুই 'নির্ঋতি' শব্দের বিভিন্ন ক্রিয়ার সহিত সম্বন্ধ-নিবন্ধন নির্ব্বচনভেদ আছে।

তস্যা এষা ভবতি ॥ ১১ ॥

তস্যাঃ ( পৃথিবী এবং কৃচ্ছ্রাপত্তি—'নির্ঋতি' শব্দের এই উভয় অর্থ প্রকাশক )[১] এষা ( বক্ষ্যমাণ ঋক্ ) ভবতি ( হয় )।

পরবর্ত্তী পরিচ্ছেদে উদ্ধৃত 'য ঈং চকার'—এই মন্ত্রে 'নির্ঋতি' শব্দের উভয় অর্থই পাওয়া যায় ; ইহার অর্থ এই মন্ত্রে কৃচ্ছ্রাপত্তিও হইতে পারে, পৃথিবীও হইতে পারে।

অনুবাদ—পৃথিবী এবং কৃচ্ছ্রাপত্তি—'নির্ঋতি' শব্দের এই উভয়ার্থপ্রকাশক 'ঋক্' উদ্ধৃত হইতেছে।

॥ সপ্তম পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। তস্যাঃ কৃচ্ছ্রাপত্তেঃ পৃথিব্যা অপি এষা নির্দ্দাচিকা ঋক্ ভবতি ( দুঃ )।

## অষ্টম পরিচ্ছেদ

য ঈং চকার ন সো অস্য বেদ য ঈং দদর্শ হিরুগিন্নু তস্মাৎ।
স মাতুর্যোনা পরিবীতো অন্তর্বহুপ্রজা নির্ঋতিমাবিবেশ ॥ ১ ॥

( ঋগ্বেদ ১।১৬৪।৩২ )।

[ এই মন্ত্রের দুই প্রকার ব্যাখ্যা আছে ; পরিব্রাজক অর্থাৎ আত্মতত্ত্ববিদ্‌গণ এক প্রকার ব্যাখ্যা করেন, নিরুক্তকারগণ আর এক প্রকার ব্যাখ্যা করেন ]।

পরিব্রাজকগণের মতে—

যঃ ঈং[১] ( যে ) চকার ( করোতি—গর্ভ উৎপাদন করে ) সঃ ( সে ) অস্য [ তত্ত্বং ] ( গর্ভের তত্ত্ব ) ন বেদ ( জানে না ),[২] যঃ ঈং ( যে ) হিরুক্ ইৎ নু ( নিশ্চিতভাবে গর্ভকে স্ত্রীজঠরে বা পুরুষশরীরে অন্তর্হিত বলিয়া ) দদর্শ ( পশ্যতি—দেখে ) তস্মাৎ ( তস্য[৩]—তাহার নিকটে গর্ভতত্ত্ব প্রত্যক্ষ হয় ) ; সঃ ( সেই গর্ভ ) মাতুঃ ( মাতার ) যোনা ( যোনৌ গর্ভাশয়-স্থানে উৎপন্ন হইয়া ) পরিবীতঃ ( জরায়ু পরিবেষ্টিত হইয়া ) অন্তঃ ( মাতৃজঠরে পুষ্টিলাভ করে, তৎপরে ভূমিষ্ঠ হয় ) ; বহুপ্রজাঃ ( গর্ভকর্ত্তা বারংবার জাত হইয়া ) নির্ঋতিম্ ( দুঃখোৎপাদক পাপে ) আবিবেশ ( আবিশতি—প্রবিষ্ট হয় )।

মানুষ সাধারণতঃ কামার্ত্ত হইয়া অথবা পুত্রলাভের আকাঙ্ক্ষায় স্ত্রীসম্ভোগ করে, ফলে স্ত্রীর গর্ভসঞ্চার হয় ; গর্ভতত্ত্ব কিন্তু গর্ভকর্ত্তার নিকট সম্পূর্ণ অপরিজ্ঞাতই থাকে। যে মানুষ জানে স্ত্রীজঠরে অথবা পুরুষশরীরে গর্ভ অন্তর্হিত রহিয়াছে, স্ত্রী-পুরুষের সংযোগে তাহা প্রকট হয়, গর্ভতত্ত্ব তাহার নিকট প্রত্যক্ষ।[৪] গর্ভ উৎপন্ন হয় গর্ভাশয়স্থানে, জরায়ু দ্বারা পরিবেষ্টিত হয়, মাতা যাহা খায় তাহার দ্বারা পুষ্ট হয়, পরে ভূমিষ্ঠ হয়। গর্ভ উৎপাদনের দ্বারা গর্ভকর্ত্তা নিজেই বারংবার জাত হয়[৫] এবং দুঃখোৎপাদক পাপে লিপ্ত হয় অর্থাৎ বহুসন্তানের জনক

---

১। ঈমিতি পদপূরণঃ ( স্কঃ স্বাঃ ) ; ইচ্ছব্দ এবকারার্থঃ নু নিশ্চয়ে ( সায়ণ )।

২। ন সোঽস্য তত্ত্বমিতি শেষঃ, দ্বিতীয়ার্থে বা ষষ্ঠী এতং গর্ভং ন বেদ ( স্কঃ স্বাঃ )।

৩। তস্মাৎ তস্যৈব ( দুঃ )।

৪। অন্তর্হিতমেতস্মিন্ জঠরে এতস্মিন্ বা শরীরে ( দুঃ ; স্কন্দস্বামীর মতে—যোঽন্যোঽনং মাতুরুদরস্থমুদর-বৃদ্ধ্যার্থাপত্ত্যানুমানেন বা জাতং সন্তং প্রত্যক্ষেণ দর্শয়তি, হিরুক্ অন্তর্হিত নামৈতৎ, অন্তর্হিতো যো গর্ভস্তস্মাদপি সোঽন্যোনমধ্যাত্মজ্ঞানাভাবান্নৈব জানাতি ( যে ব্যক্তি বহিশ্চিহ্নের দ্বারা, অর্থাপত্তি বা অনুমানের দ্বারা গর্ভ প্রদর্শন করায়, গর্ভ তাহার নিকট হইতে অন্তর্হিত অর্থাৎ সেও গর্ভতত্ত্ব জানে না )।

৫। বহুপ্রজাঃ বহুশঃ প্রজায়মানঃ ( দুঃ )।

হইয়া নানাপ্রকার দুঃখ ভোগ করে।[1] যে ব্যক্তি গর্ভতত্ত্ব জানে, সে স্ত্রীসম্ভোগ হইতে নিবৃত্ত থাকে, বহুসন্তানের জনক হইয়া তাহাকে দুঃখ ভোগ করিতে হয় না।

নিরুক্তকারগণের মতে—

যঃ ঈম্ ( যে মেঘ ) করোতি ( জলবর্ষণ করে ), সঃ ( সেই মেঘ ) অস্য [ তত্ত্বং ] ( বর্ষণের তত্ত্ব ) ন বেদ ( জানে না ), যঃ ঈম্ ( যে ইন্দ্র ) হিরুক্ ইৎ নু ( বর্ষ আদিত্যরশ্মিতে অন্তর্হিত বলিয়া ) দদর্শ ( দেখেন ) তস্মাৎ ( তস্য প্রত্যক্ষম্—তাঁহার নিকট বর্ষতত্ত্ব প্রত্যক্ষ হয় ); সঃ ( বর্ষ অর্থাৎ জলরাশি ) মাতুঃ ( অন্তরিক্ষ লোকের ) যোনা ( অন্তরিক্ষে অর্থাৎ অন্তরিক্ষস্থ উদকাভিব্যক্তিযোগ্য প্রদেশবিশেষে )[2] পরিবীতঃ ( বায়ু দ্বারা পরিবেষ্টিত হয় ) অন্তঃ ( পরে মেঘান্তর্গত হইয়া সেই জলরাশি ) বহুপ্রজাঃ ( নিজেকে প্রভূতরূপে জায়মান অর্থাৎ অভিব্যক্ত করিয়া ) নির্ঋতিং ( পৃথিবীতে ) আবিবেশ ( আগমন করে )।

মেঘ জলবর্ষণ করে বটে কিন্তু বর্ষতত্ত্ব জানে না অর্থাৎ জল কি, কোথা হইতে আসিল—এই সমস্ত বিষয়ে সে অনভিজ্ঞ। ইন্দ্রের নিকট বর্ষতত্ত্ব প্রত্যক্ষ, তিনি জানেন জলরাশি অনভিব্যক্ত অবস্থায় আদিত্যরশ্মিতে অন্তর্হিত থাকে। সেই জলরাশি অন্তরিক্ষলোকে উদকাভিব্যক্তিযোগ্য প্রদেশবিশেষে বায়ু দ্বারা পরিবেষ্টিত হয়, পরে মেঘান্তর্গত হইয়া অর্থাৎ মেঘরূপ ধারণ করিয়া বর্ষাকালে নিজেকে প্রভূতরূপে জায়মান অর্থাৎ অভিব্যক্ত করে এবং পৃথিবীতে পতিত হয়।

অনুবাদ—( পরিব্রাজকগণের মতে )—যে ব্যক্তি গর্ভ উৎপাদন করে সে গর্ভের তত্ত্ব জানে না, যে গর্ভকে নিশ্চিতভাবে স্ত্রীজঠরে বা পুরুষশরীরে অন্তর্হিত বলিয়া দেখে তাহার নিকট গর্ভতত্ত্ব প্রত্যক্ষ হয়; গর্ভ মাতার গর্ভাশয়স্থানে উৎপন্ন হইয়া জরায়ু পরিবেষ্টিত হয়, মাতৃজঠরে পুষ্টিলাভ করে, তৎপরে ভূমিষ্ঠ হয়; গর্ভকর্ত্তা বারংবার সন্তানরূপে জাত হইয়া দুঃখোৎপাদক পাপে প্রবিষ্ট হয় অর্থাৎ বহুসন্তানের জনক হইয়া নানারূপ দুঃখভোগ করে।

( নিরুক্তকারগণের মতে )—যে মেঘ জলবর্ষণ করে, সে বর্ষতত্ত্ব জানে না, যিনি বর্ষ আদিত্যরশ্মিতে অন্তর্হিত বলিয়া দেখেন, সেই ইন্দ্রের নিকট বর্ষতত্ত্ব প্রত্যক্ষ; বর্ষ অর্থাৎ জলরাশি অন্তরিক্ষলোকের উদকাভিব্যক্তিযোগ্য প্রদেশবিশেষে বায়ু দ্বারা পরিবেষ্টিত হয়, পরে মেঘান্তর্গত হইয়া অর্থাৎ মেঘরূপ ধারণ করিয়া বর্ষাকালে নিজেকে প্রভূতরূপে জায়মান অর্থাৎ অভিব্যক্ত করত পৃথিবীতে পতিত হয়।

---

১। বহুসন্তানের পিতা দরিদ্র হইলে সন্তানপোষণে অক্ষম হয় এবং তৎকারণে দুঃখ প্রাপ্ত হয়; নির্ঋতি শব্দের অর্থ পরিব্রাজকগণের মতে 'কৃচ্ছ্রাপত্তি'; দুর্গাচার্য্য 'কৃচ্ছ্রাপত্তি' শব্দের অর্থ করিয়াছেন 'পাপ' ( যাহা হইতে কৃচ্ছ্রের অর্থাৎ দুঃখের আপত্তি বা প্রাপ্তি ঘটে ); 'কৃচ্ছ্রাপত্তি' শব্দের অর্থ ষষ্ঠী তৎপুরুষ সমাস করিয়া দুঃখপ্রাপ্তিও হইতে পারে; অনেক স্থলে 'নির্ঋতি' শব্দের অর্থ কৃচ্ছ্রাপত্তি ( দুঃখ প্রাপ্তি ) না করিয়া মাত্র দুঃখ করা হইয়াছে।

২। উভয়োরন্তরীক্ষনামত্বাৎ সামান্যবিশেষভাবো দ্রষ্টব্যঃ' ( সায়ণ )।

বহুপ্রজাঃ কৃচ্ছ্রমাপদ্যত ইতি পরিব্রাজকাঃ, বর্ষকর্ম্মেতি নৈরুক্তাঃ ॥ ২ ॥

বহুপ্রজাঃ (যে নিজে ভূয়োভূয়ঃ জাত হয় অর্থাৎ বহুসন্তান-ব্যক্তি) কৃচ্ছ্রম্ (দুঃখ) আপদ্যতে (প্রাপ্ত হয়) ইতি (ইহাই মন্ত্রের প্রতিপাদ্য বলিয়া) পরিব্রাজকাঃ (পরিব্রাজক অর্থাৎ আত্মবিদ্‌গণ মনে করেন),[১] বর্ষকর্ম্মা (বর্ষণরূপকর্ম্ম অর্থাৎ বৃষ্টিতত্ত্ব মন্ত্রের প্রতিপাদ্য বলিয়া) নৈরুক্তাঃ (নিরুক্তকারগণ মনে করেন)।

কামার্ত্ত ব্যক্তির বহু সন্তান হয়, তন্নিবন্ধন তাহার দুঃখ ভোগ করিতে হয়, ইহা এই মন্ত্রের প্রতিপাদ্য বলিয়া পরিব্রাজকগণ মনে করেন; তাঁহাদের মতে মন্ত্রে 'নির্ঋতি' শব্দের অর্থ 'কৃচ্ছ্রাপত্তি'। নিরুক্তকারগণ মনে করেন, এই মন্ত্রের দ্বারা বৃষ্টিতত্ত্ব প্রতিপাদিত হইতেছে; তাঁহাদের মতে মন্ত্রে 'নির্ঋতি' শব্দের অর্থ 'পৃথিবী'।

অনুবাদ—বহুসন্তান-ব্যক্তি দুঃখ প্রাপ্ত হয়, ইহাই মন্ত্রের প্রতিপাদ্য বলিয়া পরিব্রাজকগণ মনে করেন; এই মন্ত্র বর্ষকর্ম্মা অর্থাৎ বৃষ্টিতত্ত্ব মন্ত্রের প্রতিপাদ্য বলিয়া নিরুক্তকারগণ মনে করেন।

য ঈং চকারেতি করোতিকিরতী সন্দিগ্ধৌ বর্ষকর্ম্মণা ॥ ৩ ॥

যঃ ঈং চকার ইতি ('যঃ ঈং চকার—এই স্থলে) সন্দিগ্ধৌ (সন্দেহবিষয়ীভূত) করোতি কিরতী (কৃ ধাতু এবং কৄ ধাতু) বর্ষকর্ম্মণা (বর্ষণকর্ম্মের সহিত সম্বন্ধ)।[২]

য ঈং চকার—এই স্থলে 'চকার' পদটী সম্বন্ধে সন্দেহ আছে; ইহা করণার্থক 'কৃ' ধাতুর রূপও হইতে পারে, ক্ষেপণার্থক কৄ ধাতুর রূপও হইতে পারে। বর্ষণের সহিত যখন 'চকার' এই ক্রিয়াপদের সম্বন্ধ অর্থাৎ 'গর্ভ' পদ ইহার কর্ম্মরূপে বিবেচনা না করিয়া 'বর্ষ' পদ যখন ইহার কর্ম্মরূপে বিবেচনা করা যাইবে, তখন ইহার অর্থ হইবে 'করোতি' (সম্পাদন করে) অথবা 'কিরতি' (নিক্ষেপ করে)। বর্ষং করোতি (বৃষ্টি সম্পাদন করে) বলিলেও যে অর্থের প্রতীতি হয়, বর্ষং কিরতি (বৃষ্টি নিক্ষেপ করে) বলিলেও ঠিক সেই অর্থেরই প্রতীতি হয়।

অনুবাদ—'য ঈং চকার' এইস্থলে 'কৃ' ধাতু অথবা 'কৄ' ধাতু বর্ষণকর্ম্মের সহিত সম্বন্ধ, সেই বিষয়ে সন্দেহ আছে।

ন সোঽস্য বেদ মধ্যমঃ স এবাস্য বেদ মধ্যমো
যো দদর্শাদিত্যোপহিতম্ ॥ ৪ ॥

'ন সঃ অস্য বেদ' এই স্থলে সঃ—মধ্যমঃ; 'মধ্যম' শব্দের অর্থ এইস্থানে 'মেঘ'। মেঘ বৃষ্টিতত্ত্ব জানে না; তবে বৃষ্টিতত্ত্ব জানে কে? 'স এব অস্য বেদ মধ্যমঃ'—মধ্যমই বৃষ্টিতত্ত্ব জানেন; 'মধ্যম' শব্দের অর্থ এইস্থানে 'ইন্দ্র'।

---

১। এব পরিব্রাজকানামাত্মবিদাং দর্শনে চাস্তা কৃচ্ছ্রোঽর্থঃ (দুঃ)।

২। করোতি কিরতী সন্দিগ্ধৌ ধাতু বর্ষকর্ম্মণা সম্বধ্যতে (দুঃ)।

যো দদর্শ হিরুক্—যঃ দদর্শ আদিত্যোপহিতম্; 'আদিত্যোপহিতম্'—ইহার অর্থ আদিত্য-রশ্মির অন্তর্গত'; সেই ইন্দ্রই বৃষ্টিতত্ত্ব জানেন, যিনি দেখেন যে বৃষ্টি আদিত্যরশ্মির অন্তর্গত বা আদিত্যরশ্মিতে অন্তর্হিত।

অনুবাদ—'ন সোঽস্য বেদ'—এইস্থলে সঃ=মধ্যমঃ (মধ্যম অর্থাৎ মেঘ বৃষ্টিতত্ত্ব জানে না); তবে বৃষ্টিতত্ত্ব জানে কে? মধ্যম অর্থাৎ ইন্দ্রই বৃষ্টিতত্ত্ব জানেন, যিনি দেখেন যে বৃষ্টি আদিত্যরশ্মির অন্তর্গত বা আদিত্যরশ্মিতে অন্তর্হিত।

**স মাতুর্যোনৌ মাতান্তরিক্ষং নির্মীয়ন্তেঽস্মিন্ ভূতানি যোনিরন্তরিক্ষং মহানবয়বঃ ॥ ৫ ॥**

স মাতুর্যোনা=স মাতুঃ যোনৌ; মাতা=অন্তরিক্ষম্ (অন্তরিক্ষ); [যেহেতু] অস্মিন্ (অন্তরিক্ষে) ভূতানি (প্রাণিসমূহ) নির্মীয়ন্তে (পরিমিত হয়); যোনিঃ=অন্তরিক্ষম্ (অন্তরিক্ষ); [যেহেতু] মহান্ (প্রকাণ্ড) অবয়বঃ (একদেশ)।

মন্ত্রে আছে 'স মাতুর্যোনা'; ইহার অর্থ 'স মাতুঃ যোনৌ' (সেই জলরাশি অন্তরিক্ষ লোকের অন্তরিক্ষে অর্থাৎ প্রকাণ্ড প্রদেশ বিশেষে......)। 'মাতা' এই পদের অর্থ 'অন্তরিক্ষ'; 'মা' ধাতুর উত্তর তৃচ্ প্রত্যয় (উ ২৫২) করিয়া নিষ্পন্ন; 'মা' ধাতুর অর্থ 'পরিমাণ করা'; অন্তরিক্ষ সমস্ত প্রাণীকে অবকাশ প্রদান করে, কাজেই অন্তরিক্ষ সমস্ত প্রাণীর পরিমাপক অর্থাৎ অন্তরিক্ষে সমস্ত প্রাণী পরিমিত (measured) হয়, বলা যাইতে পারে। 'নির্মীয়ন্তে'—ইহার অর্থ 'নির্ম্মিত হয়,' এইরূপও হইতে পারে; জায়মান সমস্ত প্রাণী অন্তরিক্ষে অবকাশ লাভ করে, ইহাতে সকল প্রাণীই বিশেষ ভাবে উপকৃত হয়; কাজেই বলা যাইতে পারে প্রাণিসমূহ অন্তরিক্ষে নির্ম্মিত হয়।[১] যোনি শব্দের অর্থও 'অন্তরিক্ষ'; অন্তরিক্ষ বলিতে এইস্থলে বুঝাইবে অন্তরিক্ষ লোকের মহান্ প্রদেশ বিশেষ,[২] যথায় উদকের অভিব্যক্তি হইতে পারে। 'যোনি' শব্দ 'যু' ধাতুর উত্তর 'নিৎ' প্রত্যয় (উ ৪৯১) করিয়া নিষ্পন্ন; 'যু' ধাতুর অর্থ মিশ্রণ, উদকাভিব্যক্তিযোগ্য অন্তরিক্ষপ্রদেশের বায়ুর সহিত মিশ্রণ অর্থাৎ সংসর্গ হয়।

অনুবাদ—স মাতুর্যোনা=সঃ মাতুর্যোনৌ; মাতা=অন্তরিক্ষ, এইস্থলে অর্থাৎ অন্তরিক্ষে প্রাণিসমূহ পরিমিত হয়; যোনি=অন্তরিক্ষ অর্থাৎ অন্তরিক্ষলোকের প্রকাণ্ড অবয়ব বা একদেশবিশেষ।

---

১। এতদ্ধ্যবকাশ দানেন বিশিষ্টমুপকারং করোতি ভূতানাং জায়মানানাম্ (দুঃ)।

২। আকাশস্যৈব প্রদেশবিশেষঃ কশ্চিৎ (দুঃ); মাতা অন্তরিক্ষমিতি সামান্যবচনম্, যোনিরন্তরিক্ষমিতি উপাধিভেদাত্তত্রৈব মহানবয়বঃ (স্কঃ স্বাঃ)।

### পরিবীতো বায়ুনা ॥ ৬ ॥

পরিবীতঃ = পরিবীতঃ বায়ুনা ( বায়ুদ্বারা পরিবেষ্টিত )।

মন্ত্রে আছে মাত্র 'পরিবীতঃ'; ইহার অর্থ 'বায়ুর দ্বারা পরিবেষ্টিত'।

অনুবাদ—পরিবীতঃ = পরিবীতো বায়ুনা ( বায়ুর দ্বারা পরিবেষ্টিত )।

### অয়মপীতরো যোনিরেতস্মাদেব পরিযুতো ভবতি ॥ ৭ ॥

অয়ম্ ( এই ) ইতরঃ ( অন্য ) যোনিঃ অপি ( যোনি শব্দও ) এতস্মাৎ এব ( এই যোনি শব্দ হইতেই ); পরিযুতঃ ( মিশ্রিত বা সংসৃষ্ট ) ভবতি ( হয় )।

স্ত্রীজননেন্দ্রিয়বাচক 'যোনি' শব্দ অন্তরিক্ষবাচক 'যোনি' শব্দ হইতেই অর্থাৎ অন্তরিক্ষবাচক 'যোনি' শব্দের প্রকৃতি যে 'যু' ধাতু তাহা হইতেই নিষ্পন্ন; স্ত্রীযোনি পরিযুত ( রক্ত মাংস স্নায়ু প্রভৃতির দ্বারা মিশ্রিত অর্থাৎ এই সমস্ত দ্রব্যের মিশ্রণে গঠিত )।[১] 'এতস্মাদেব' ইহার অর্থ স্কন্দস্বামী করেন 'এতস্মাদেব রূপসামান্যাৎ প্রসক্তো নিরুচ্যতে'—অন্তরিক্ষবাচী যোনি শব্দের সহিত স্ত্রীজননেন্দ্রিয়বাচী যোনি শব্দের রূপসাদৃশ্য আছে বলিয়া স্ত্রীজননেন্দ্রিয়বাচী যোনি শব্দের নির্ব্বচন প্রদর্শিত হইল।

অনুবাদ—এই অন্য যোনি শব্দও অর্থাৎ স্ত্রীজননেন্দ্রিয়বাচী 'যোনি' শব্দও এই যোনি শব্দ হইতেই অর্থাৎ অন্তরিক্ষবাচী 'যোনি' শব্দের প্রকৃতি যে 'যু' ধাতু তাহা হইতেই নিষ্পন্ন; স্ত্রীযোনি পরিযুত অর্থাৎ রক্ত, মাংস, স্নায়ু প্রভৃতির মিশ্রণে গঠিত।

### বহুপ্রজা ভূমিমাপদ্যতে বর্ষকর্ম্মণা ॥ ৮ ॥

বহুপ্রজা নির্ঋতিমাবিবেশ = বহুপ্রজাঃ ভূমিম্ আপদ্যতে বর্ষকর্ম্মণা। বহুপ্রজাঃ ( প্রভূত-রূপে জায়মান জলরাশি ) বর্ষকর্ম্মণা ( বর্ষণক্রিয়ার দ্বারা অর্থাৎ বৃষ্টিরূপে অভিব্যক্ত হইয়া ) ভূমিম্ ( পৃথিবী ) আপদ্যতে ( প্রাপ্ত হয় )।

মন্ত্রে 'নির্ঋতি' শব্দের অর্থ 'ভূমি' বা 'পৃথিবী'—নিরুক্তকারগণের মতে। আবিবেশ = আপদ্যতে ( প্রাপ্ত হয় )। আদিত্যরশ্মিতে অন্তর্হিত জলরাশি নিজেকে প্রভূতভাবে বৃষ্টিরূপে জায়মান অর্থাৎ অভিব্যক্ত করিয়া ভূমিতে পতিত হয়।[২]

অনুবাদ—বহুপ্রজা নির্ঋতিমাবিবেশ = বহুপ্রজা ভূমিমাপদ্যতে বর্ষকর্ম্মণা ( জলরাশি প্রভূত-ভাবে বৃষ্টিরূপে জায়মান হইয়া পৃথিবীতে আগমন করে )।

---

১। পরিযুত এব ভবতি স্নাব্না মাংসেন চ ( দুঃ ); মিশ্রিতো বা রক্তমাংসাদিভিঃ ( স্কঃ স্বাঃ )।

২। বর্ষভাবেনাভিব্যক্তো বহুপ্রজাঃ বহুশঃ প্রজায়মানো নির্ঋতিঃ ভূমিম্ আবিশতীতি সমস্তার্থঃ ( দুঃ )। 'বহুপ্রজাশ্ছন্দসি'—এই সূত্রের দ্বারা ( পাঃ ৫।৪।১২৩ ) বেদে বহুব্রীহি সমাসে অসিচ্ প্রত্যয় করিয়া 'বহুপ্রজস্' শব্দ হয়।

শাকপূণিঃ সংকল্পয়াচক্রে সর্ব্বা দেবতা জানানীতি, তস্মৈ
দেবতোভয়লিঙ্গা প্রাদুর্বভূব, তাং ন জজ্ঞে, তাং পপ্রচ্ছ
বিবিদিষাণি ত্বেতি, সাস্মা এতামৃচমাদিদেশৈষা মদ্দেবতেতি ॥ ৯ ॥

সর্ব্বাঃ ( সমস্ত ) দেবতাঃ ( দেবতা ) জানামি ( জানিব ), শাকপূণিঃ ( শাকপূণিনামক আচার্য্য ) ইতি ( এইরূপে ) সংকল্পয়াচক্রে ( সংকল্প করিয়াছিলেন ), তস্মৈ ( তাঁহার নিকট ) উভয়লিঙ্গা ( দ্বিরূপা ) দেবতা ( দেবতা ) প্রাদুর্বভূব ( প্রাদুর্ভূত হইয়াছিলেন ), তাং ( সেই দেবতাকে ) ন জজ্ঞে ( শাকপূণি জানিতে পারেন নাই ), ত্বা ( ত্বাং—তোমাকে ) বিবিদিষাণি ( জানিতে ইচ্ছা করি ) ইতি ( ইহা ) তাং ( তাঁহাকে ) পপ্রচ্ছ ( বলিলেন ), সা ( সেই দেবতা ) অস্মৈ ( শাকপূণির নিকট ) এতাম্ ( বক্ষ্যমাণ ) ঋচং ( ঋক্ ) আদিদেশ ( উপন্যস্ত করিলেন ), এষা মদ্দেবতা ( আমি এই ঋকের দেবতা ) ইতি ( ইহাও বলিলেন )।

নিরুক্তকার আচার্য্য শাকপূণি সংকল্প করিয়াছিলেন, তিনি মন্ত্রের সমস্ত দেবতাদিগকে জানিবেন। তাঁহার জ্ঞানগর্ব্ব খর্ব্ব করিবার উদ্দেশ্যে কোনও অধিষ্ঠাত্রী দেবতা দ্বিভাববিশিষ্টা[১] হইয়া তাঁহার নিকট আবির্ভূত হইলেন। শাকপূণি তাঁহাকে চিনিতে পারিলেন না। সেই দেবতা শাকপূণির নিকট বক্ষ্যমাণ ঋঙ্মন্ত্রটীর উল্লেখ করিয়া বলিলেন, 'আমি এই মন্ত্রের দেবতা, মন্ত্রের অর্থ নির্দ্ধারণ করিয়া এই মন্ত্র হইতেই আমাকে অবগত হও।'

অনেক মন্ত্র আছে যাহার দেবতাবিষয়ে সন্দেহ হয়, মন্ত্রের অর্থ পরিজ্ঞাত না হইলে দেবতাজ্ঞান যথাযথ ভাবে হইতে পারে না, ইহা প্রতিপাদন করিবার জন্যই এই আখ্যায়িকার অবতারণা করা হইয়াছে। আচার্য্য যাস্ক এই অবতারণা অস্থানে করেন নাই, কারণ ইহা সন্দেহপ্রকরণই।[২] মন্ত্রের অর্থ সম্যক্ পরিজ্ঞাত না হইলে দেবতাজ্ঞান হইতে পারে কি না তাহা পূর্ব্বেও আলোচিত হইয়াছে ( নিঃ ১।৩, ষষ্ঠ পরিচ্ছেদ দ্রষ্টব্য ); তথাপি ঈদৃশ বিষয়ের যে পুনরবতারণা, তাহা সিদ্ধান্তের প্রতি দৃঢ় প্রত্যয় উৎপাদনের নিমিত্ত।[৩]

অনুবাদ—'আমি সমস্ত দেবতা জানিব' শাকপূণি এইরূপ সংকল্প করিয়াছিলেন; তাঁহার নিকট দ্বিরূপবিশিষ্টা দেবতা প্রাদুর্ভূত হইয়াছিলেন, সেই দেবতাকে শাকপূণি জানিতে পারেন নাই; 'তোমাকে জানিতে ইচ্ছা করি' শাকপূণি তাঁহাকে এই কথা বলিলেন; সেই দেবতা শাকপূণির নিকট বক্ষ্যমাণ ঋঙ্মন্ত্র উল্লিখিত করিলেন এবং বলিলেন 'আমি এই মন্ত্রের দেবতা।'

॥ অষ্টম পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। পুংভাব স্ত্রীভাববিশিষ্টা, অথবা অন্তরিক্ষস্থানগতত্বদ্যুস্থানগতত্বরূপভাববিশিষ্টা স্ত্রীপুংলিঙ্গাথবা মধ্যস্থানলিঙ্গা দ্যুস্থানলিঙ্গা চ ( দুঃ )।

২। এবমেব সন্দেহাধিকারমুপজীবন্নাহ ( দুঃ )।

৩। অস্যার্থস্য ষষ্ঠে ব্যাখ্যাতস্যাপি দার্ঢ্যার্থং পুনরুপন্যাসঃ ( স্কঃ মাঃ )।

# নবম পরিচ্ছেদ

অয়ং স শিঙ্‌ক্তে যেন গৌরভীবৃতা মিমাতি মায়ুং ধ্বসনা*বধি শ্রিতা।
সা চিত্তিভির্নিহি চকার মর্ত্ত্যং বিদ্যুদ্ ভবন্তী প্রতি বব্রিমৌহত ॥ ১ ॥

( ঋগ্বেদ ১।১৬৪।২৯ )

অয়ং সঃ ( এই সেই মেঘ ) শিঙ্‌ক্তে[১] ( শব্দ করে ), যেন ( যৎকর্ত্তৃক ) গৌঃ ( অন্তরিক্ষ-স্থানীয় বাক্ অর্থাৎ বিদ্যুৎ ), অভীবৃতা ( আচ্ছাদিতা ); ধ্বসনৌ ( ধ্বংসনে—উদকবর্ষী মেঘে ) অধিশ্রিতা ( অবস্থিতা বিদ্যুৎ ) মায়ুং ( শব্দ ) মিমাতি ( করে ); সা ( মেঘাচ্ছাদিতা বিদ্যুৎ ) বিদ্যুৎ ভবন্তী ( বিদ্যুৎ-রূপে নিজেকে প্রকটিত করিয়া ) চিত্তিভিঃ ( চটচটা শব্দরূপ কর্ম্মের দ্বারা )[২] মর্ত্ত্যং ( মানুষকে ) নি হি চকার ( নিচকার হি[৩]—ভীতি উৎপাদনের দ্বারা নিগৃহীত করে ); [ ততঃ ] ( তৎপরে ) বব্রিং ( নিজরূপ ) প্রতি ঔহত ( প্রত্যূহতে—উপসংহৃত করে )।

আমরা মেঘের গুরুগম্ভীর শব্দ শ্রবণ করি ; শব্দ বাস্তবিক মেঘের নহে, মেঘান্তর্ব্বর্ত্তী বিদ্যুতের ; বিদ্যুৎ মেঘে লুক্কায়িত থাকিয়া শব্দ উৎপন্ন করে। যখন বিদ্যুৎ প্রকট হয় তখন শব্দ ভয়ঙ্কর হয় ; তাহার চটচটাশব্দে সমস্ত লোক ভীতিগ্রস্ত হইয়া পড়ে। বিদ্যুৎ নিজেকে প্রকটিত করিবার পর পৃথিবীতে জলবর্ষণ হয় ; জলবর্ষণ হইয়া গেলে বিদ্যুৎ স্বীয় রূপ উপসংহৃত করে—অর্থাৎ অদৃশ্য হয়। ইহাই মন্ত্রের স্থূল অর্থ। এই মন্ত্রের দেবতা মাধ্যমিকা বাক্ অর্থাৎ অন্তরিক্ষস্থানীয় বিদ্যুৎ। মন্ত্রের প্রথমার্দ্ধে বিদ্যুৎ মেঘে অন্তর্হিত, বিদ্যুৎ অপ্রধান, মেঘই প্রধান—কাজেই পুংলিঙ্গে নির্দ্দেশ, মনে হয় মন্ত্রের দেবতা পুংলিঙ্গ ; উত্তরার্দ্ধে বিদ্যুৎই প্রধান—কাজেই স্ত্রীলিঙ্গে নির্দ্দেশ, মনে হয় মন্ত্রের দেবতা স্ত্রীলিঙ্গ। এই মন্ত্রের দেবতা কে, তাহা যথাযথরূপে জানিতে হইলে মন্ত্রের অর্থ বোধ করিতে হইবে, বুঝিতে হইবে বিদ্যুতের অপ্রকট ও প্রকট দুই রূপ আছে, বিদ্যুতের এই দুই রূপই মন্ত্রে বর্ণিত হইয়াছে। এইরূপ অর্থবোধ হইলে বিদ্যুৎই যে মন্ত্রের দেবতা তদ্বিষয়ে সন্দেহ থাকিবে না। মন্ত্রের দেবতা যে বিদ্যুৎ তাহা অন্তরিক্ষস্থানগত কি দ্যুস্থানগত—ঈদৃশ সন্দেহেরও অবকাশ আছে ; কারণ, বিদ্যুতের দুই রূপ আছে ; বিদ্যুৎ অন্তরিক্ষস্থানগত—অন্তরিক্ষস্থানগত হইয়া জলবর্ষণ করে,

---

* ধ্বংসনাবধিশ্রিতা—সামশ্রমী মহাশয়ের পাঠ।

১। 'শিঞ্জি' অব্যক্ত শব্দে।

২। চিত্তিভিঃ বৈশ্চটচটাশব্দকর্ম্মভিঃ ( দুঃ ) ; দারুণরূপৈশ্চটচটশব্দৈর্ভয়ঙ্করৈঃ কর্ম্মভিঃ ( স্কঃ স্বাঃ )।

৩। নিচকার নীচৈঃ করোতি মর্ত্ত্যং মনুষ্যম্, সর্ব্বো হি মনুষ্যো, বিদ্যুতি বিদ্যোতমানায়াঃ ভীতো নীচৈর্নমতি (স্কঃ স্বাঃ )।

এবং দ্যুস্থানগত—দ্যুস্থানগত হইয়া আদিত্যরূপে জলাশয়সমূহ হইতে জলগ্রহণ করে। দেবতার স্বরূপ সম্বন্ধে এই সন্দেহেরও নিরাস হইবে মন্ত্রের অর্থজ্ঞানের দ্বারা। মন্ত্রে অন্তরিক্ষস্থানগত বিদ্যুতেরই বর্ণনা আছে, ইহা বোধ হইলে অন্তরিক্ষস্থানগত বিদ্যুতই যে মন্ত্রের দেবতা তদ্বিষয়ে সন্দেহ থাকিবে না।[১]

অনুবাদ—এই সেই মেঘ শব্দ করে, যৎকর্তৃক অন্তরিক্ষস্থানীয় বাক্ অর্থাৎ বিদ্যুৎ আচ্ছাদিতা; উদকবর্ষী মেঘে অবস্থিতা বিদ্যুৎ শব্দ উৎপন্ন করে; সেই বিদ্যুৎ বিদ্যুৎ-রূপে নিজেকে প্রকটিত করিয়া চটচটাশব্দরূপ কর্মের দ্বারা মানুষকে নিগৃহীত করে; তৎপরে স্বীয় রূপ প্রতিসংহৃত করে।

অয়ং স শব্দায়তে ॥ ২ ॥

অয়ং স শিঙ্‌ক্তে=অয়ং সঃ শব্দায়তে (এই সেই মেঘ শব্দ করে)।

অনুবাদ—এই সেই মেঘ শব্দ করে।

যেন গৌরভিপ্রবৃত্তা ॥ ২ ॥

যেন গৌরভীবৃতা=যেন গৌঃ অভিপ্রবৃত্তা (যে মেঘের দ্বারা গো অর্থাৎ অন্তরিক্ষস্থানীয় বিদ্যুৎ পরিবেষ্টিতা বা আচ্ছাদিতা)।[২]

অনুবাদ—যাহাদ্বারা গো (অন্তরিক্ষস্থানীয় বিদ্যুৎ) পরিবেষ্টিত হয়।

মিমাতি মায়ুং শব্দং করোতি ॥ ৩ ॥

মায়ুং মিমাতি=শব্দং করোতি (শব্দ করে)।

'মিমাতি' পদ মানার্থক 'মা' ধাতু হইতে নিষ্পন্ন।

মিমাতি=নির্মিমীতে; শব্দ নির্মাণ করে অর্থাৎ শব্দের সম্পাদন করে।[৩] মায়ু=শব্দ; ক্ষেপণার্থক 'মি' ধাতু হইতে নিষ্পন্ন; ব্যুৎপত্তি—যাহা ক্ষিপ্ত বা প্রেরিত হয় (মীয়তে ক্ষিপ্যতে প্রের্য্যতে ইতি মায়ুঃ)।

অনুবাদ—মিমাতি মায়ুম্=শব্দং করোতি (শব্দ করে)।

---

১। সেয়মেকৈব দেবতা মধ্যস্থানা বিদ্যুদ্রূপা দ্যুস্থানা বাদিত্যরূপেত্যয়মেবংলক্ষণো দেবতাতত্ত্বসন্দেহ উপেক্ষিতব্যো মন্ত্রদর্শনাচ্চ নির্বক্তব্য ইত্যয়ং মন্ত্রসংক্ষেপার্থঃ (দুঃ)।

২। অভিপ্রবৃত্তা=পরিব্যাপ্তা অভীত্যেষ পরীত্যেতস্য স্থানে, পরিবৃতা (স্কঃ স্বাঃ); অভিপ্রচ্ছাদিতা (দুঃ।।

৩। মিমাতি মায়ুং নির্মিমীতে নির্বর্ত্তয়তি মায়ুং শব্দং করোতীত্যর্থঃ (দুঃ); মিমাতি নির্মিমীতে করোতি (স্কঃ স্বাঃ)।

মায়ুমিবাদিত্যমিতি বা ॥ ৪ ॥

বা ( অথবা ), মায়ুং = মায়ুম্ ইব ( মায়ুর ন্যায় ); মায়ুম্ — আদিত্যম্ ইতি ( 'মায়ু' শব্দের অর্থ আদিত্য )।

'মায়ু' শব্দের অর্থ আদিত্যও হইতে পারে; ব্যুৎপত্তি হইবে—মিনোতি প্রক্ষিপতি সর্ব্বত্র স্বং জ্যোতিঃ ( যাহা স্বীয় জ্যোতি সর্ব্বত্র বিক্ষিপ্ত করে ); 'মায়ু' শব্দের আদিত্য অর্থ গ্রহণ করিলে 'মায়ুং মিমাতি'—ইহার অর্থ হইবে 'আত্মানং মায়ুম্ আদিত্যম্ ইব আদিত্যসদৃশং নির্মিমীতে যাদৃশ আদিত্য স্তাদৃশং তেজস্বিনং নির্মিমীতে ইতি যাবৎ' ( নিজেকে আদিত্যের ন্যায় জ্যোতিঃসম্পন্ন করে )।

অনুবাদ—অথবা মায়ুং = মায়ুম্ ইব ( মায়ুর ন্যায় ); মায়ু শব্দের অর্থ আদিত্য।

বাগেষা মাধ্যমিকা ॥ ৫ ॥

এষা ( এই ) বাক্ ( গোশব্দবাচ্য বাক্ ) মাধ্যমিকা ( মধ্যমস্থানীয়া )।

'যেন গৌরভীবৃতা'—এইস্থানে গোশব্দের অর্থ যে বাগ্‌রূপা বিদ্যুৎ তাহা মধ্যমস্থানীয়া অর্থাৎ গোশব্দের দ্বারা এইস্থানে অন্তরিক্ষস্থানগত বিদ্যুতেরই বোধ হইতেছে।

অনুবাদ—এই বাক্ অর্থাৎ গোশব্দবাচ্য যে বাগ্‌রূপা বিদ্যুৎ, তাহা মধ্যমস্থানীয়া ( অন্তরিক্ষস্থানগতা )।

ধ্বংসনে মেঘে অধিশ্রিতা ॥ ৬ ॥

ধ্বসনৌ অধিশ্রিতা = ধ্বংসনে অর্থাৎ মেঘে অধিশ্রিতা। মন্ত্রে ধ্বসনৌ — ধ্বংসনে অর্থাৎ মেঘে। 'ধ্বসনি' শব্দ 'ধ্বংস' ধাতু হইতে নিষ্পন্ন; ইহার ব্যুৎপত্তি—যাহা হইতে জল ধ্বস্ত অর্থাৎ স্রস্ত ( পতিত ) হয়। ( উদকধ্বংসনে উদকস্রংসনে মেঘে—দুঃ )।

অনুবাদ—ধ্বসনাবধিশ্রিতা — ধ্বংসনে অর্থাৎ মেঘে অবস্থিতা।

সা চিত্তিভির্নিকরোতি[১] মর্ত্ত্যং বিদ্যুদ্‌ভবন্তী ॥ ৭ ॥

সা চিত্তিভির্নিচকার মর্ত্ত্যং বিদ্যুদ্‌ভবন্তী — সা বিদ্যুদ্ ভবন্তী চিত্তিভিঃ নিকরোতি মর্ত্ত্যম্ ( সেই মেঘসমাবৃতা বিদ্যুৎ নিজেকে বিদ্যুৎ-রূপে প্রকটিত করিয়া[২] চিত্তি অর্থাৎ চটচটাশব্দরূপ

---

১। এই পাঠ সামশ্রমী মহাশয়ের সম্মত। অনেক পুস্তকে 'চিত্তিভিঃ কর্ম্মভিঃ নীচৈর্নিকরোতি'—এইরূপ পাঠ দৃষ্ট হয়; 'নীচৈঃ করোতি' এইরূপ পাঠ হইলে আপত্তির কারণ থাকে না; 'নীচৈর্নিকরোতি' পাঠ অসঙ্গত।

২। বিদ্যুৎ মেঘে সমাবৃত থাকিয়াও শব্দ করে, কিন্তু তৎকালে শব্দ তত ভয়ঙ্কর হয় না; যখন স্বীয় বিদ্যুৎ-রূপ প্রকটিত হয় তখনই শব্দ অতি ভয়ঙ্কর হয় এবং মানুষের ভীতি উৎপাদন করে ( সা চিত্তিভিঃ স্বৈশ্চটচটাশব্দ-কর্ম্মভিঃ নি হি চকার নীচৈঃ করোতি মর্ত্ত্যং মনুষ্যম্; কদা পুনর্নিকরোতি মর্ত্ত্যমিতি, উচ্যতে বিদ্যুদ্‌ভবন্তী, বিদ্যুদাত্মনাভিনির্বর্ত্তমানা—দুঃ )।

কর্ম্মের দ্বারা মানুষকে নিকৃত বা নিগৃহীত করিয়া দেয়)। 'চিত্তি' শব্দের অর্থ কর্ম্ম; এইস্থানে 'চটচটাশব্দ উৎপাদনরূপ কর্ম্ম'।

অনুবাদ—সেই মেঘাচ্ছন্ন বিদ্যুৎ নিজেকে বিদ্যুৎস্বরূপে প্রকটিত করিয়া স্বীয় কর্ম্মের দ্বারা মানুষকে নিগৃহীত করে।

প্রত্যূহতে বব্রিম্ ॥ ৮ ॥

প্রতি বব্রিম্ ঊহত—প্রত্যূহতে বব্রিম্ ( রূপ উপসংহৃত করে )।

বিদ্যুৎ নিজরূপ প্রকটিত করিয়া এবং ভীষণশব্দ উৎপন্ন করিয়া বর্ষণসম্পাদন করে, তৎপরে নিজরূপ উপসংহৃত করে।[১]

অনুবাদ—[ তৎপরে ] নিজরূপ উপসংহৃত করে।

বব্রিরিতি রূপনাম বৃণোতীতি সতঃ ॥ ৯ ॥

বব্রিঃ ইতি ( 'বব্রি' এই শব্দ ) রূপনাম ( রূপের নাম ), [ ইহার ব্যুৎপত্তিগত অর্থ ] বৃণোতি ইতি ( আচ্ছাদিত করে ); সতঃ ( বৃণোতেঃ—বৃ ধাতু হইতে; বৃণোতি এই ক্রিয়া পদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া 'বৃ' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে 'বব্রি' শব্দ নিষ্পন্ন )।

'বব্রি'-শব্দ ও 'রূপ'-শব্দ সমানার্থক। আবরণার্থক 'বৃ' ধাতু হইতে বব্রিশব্দের নিষ্পত্তি; 'বব্রি'শব্দের ব্যুৎপত্তি গত অর্থ 'যাহা আবৃত করে'; রূপ স্বীয় আশ্রয়কে আবৃত করিয়া অবস্থান করে,[২] ইহা প্রত্যক্ষদৃষ্ট। 'সতঃ' এই পদটীর প্রয়োগে কি উদ্দেশ্য সাধিত হইতেছে তৎসম্বন্ধে ১।২।২।৩ ব্যাখ্যা দ্রষ্টব্য।

অনুবাদ—'বব্রি' এই শব্দ রূপের নাম; বব্রি শব্দের ব্যুৎপত্তিগত অর্থ 'যাহা আবৃত করে;' বৃ ধাতু হইতে নিষ্পন্ন, 'বৃণোতি' এই ক্রিয়া পদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া বুঝিতে হইবে 'বৃ' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে 'বব্রি' শব্দ নিষ্পন্ন।

বর্ষেণ প্রচ্ছাদ্য পৃথিবীং তৎ পুনরাদত্তে ॥ ১০ ॥

[ বিদ্যুৎ ] বর্ষেণ ( বৃষ্টির দ্বারা ) পৃথিবীং ( পৃথিবী ) আচ্ছাদ্য ( আচ্ছন্ন করিয়া ) তৎ ( সেই বৃষ্ট জল )[৩] পুনঃ ( আবার ) আদত্তে ( গ্রহণ করে )।

বিদ্যুৎ অন্তরিক্ষস্থানগত হইয়া বৃষ্টির দ্বারা পৃথিবী প্লাবিত করে; বিদ্যুৎই আবার দ্যুস্থানগত হইয়া আদিত্যরশ্মিরূপে পৃথিবী হইতে জল আকর্ষণ করিয়া গ্রহণ করে। একই বিদ্যুতের দুইরূপ—একরূপে জল বর্ষণ করে, অন্যরূপে জল গ্রহণ করে। কোন্ রূপের বিদ্যুৎ

১। প্রত্যুপসংহরতি রূপমাত্মীয়ম্ ( দুঃ ), ঊহতিরত্র সামর্থ্যাদুপসংহারার্থঃ ( স্কঃ স্বাঃ )।

২। তদ্ধ্যাবৃত্য স্বমাশ্রয়ং বর্ত্ততে ( দুঃ )।

৩। তদ্বর্ষমুদকরূপভূতম্ ( দুঃ )।

মন্ত্রের দেবতা তাহা নির্ণয় করিতে হইলে মন্ত্রার্থ আলোচনা করিতে হইবে ; আলোচ্য মন্ত্রের দেবতা যে অন্তরিক্ষস্থানীয়া বিদ্যুৎ, মন্ত্রার্থ আলোচনা করিলে তাহা স্পষ্টই প্রতিভাত হয়।

নিরুক্তকার পৃথিবীনামসমূহের মধ্যে ( নিঘণ্টু ১।১ ) মাত্র 'গো' শব্দেরই নির্ব্বচন প্রদর্শন করিয়াছেন ; যে রীতিতে 'গো' শব্দের নির্ব্বচন প্রদর্শিত হইল, গ্মা, জ্মা প্রভৃতি শব্দের নির্ব্বচনেও সেই রীতিই অবলম্বিত হইবে ; 'গ্মা' নাম গমন ক্রিয়ার সহিত সম্বন্ধ নিবন্ধন, 'জ্মা' নাম জমন ( গমন ) ক্রিয়ার সহিত সম্বন্ধ নিবন্ধন—অর্থাৎ পৃথিবীতে প্রাণিসমূহ গমন করে বলিয়া পৃথিবীর নাম গ্মা এবং জ্মা—ইত্যাদিরূপে গ্মা, জ্মা প্রভৃতি শব্দের নির্ব্বচন করিতে হইবে।[১]

অনুবাদ—বিদ্যুৎ বৃষ্টির দ্বারা পৃথিবী আচ্ছাদিত করিয়া বৃষ্টির জল আবার গ্রহণ করে।

॥ নবম পরিচ্ছেদ সমাপ্ত ॥

১। ইতরাণ্যপ্যভ্যূহ্য নির্ব্বক্তব্যানি। তদ্ যথা গ্মা গমনাৎ অস্যাং গচ্ছন্তি ভূতানীতি গ্মা ; জ্মা জমনাৎ জমন্তি গচ্ছন্ত্যস্যাং ভূতানীত্যেবমাদি ( দ্রঃ )।

# দশম পরিচ্ছেদ

## হিরণ্যনামান্যুত্তরাণি পঞ্চদশ ॥ ১ ॥

উত্তরাণি ( পৃথিবী নামের পরবর্ত্তী ) পঞ্চদশ ( পঞ্চদশ নাম ) হিরণ্যনামানি ( হিরণ্যনাম )।

হিরণ্য পৃথিবীতে উৎপন্ন হয়, কাজেই পৃথিবী নামের পর হিরণ্যনামসমূহের ( নিঘণ্টু ১।২ ) অভিধান করিয়াছেন।[১] দ্রষ্টব্য এই যে, নিঘণ্টুতে পৃথিবী হিরণ্য প্রভৃতি পদার্থের যে সমস্ত নাম উক্ত হইয়াছে তাহা যে সম্পূর্ণ তাহা নহে, এই সমস্ত নাম ব্যতীত অন্যান্য নামও তত্তৎপদার্থের আছে।

অনুবাদ—পৃথিবী নামের পরবর্ত্তী পঞ্চদশ নাম হিরণ্যনাম।

## হিরণ্যং কস্মাৎ ॥ ২ ॥

হিরণ্যং ( 'হিরণ্য' এই নাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল ) ?

অনুবাদ—'হিরণ্য' নাম কোথা হইতে হইল অর্থাৎ হিরণ্যনামের ব্যুৎপত্তি কি ?

## হ্রিয়ত আযম্যমানমিতি বা ॥ ৩ ॥

আযম্যমানং ( আয়ত করা অবস্থায় ) হ্রিয়তে ( আকৃষ্ট হয় ) ইতি বা ( ইহা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতেও বা পারে )।

'হৃ' ধাতু হইতে হিরণ্যশব্দের নিষ্পত্তি করা যাইতে পারে। 'হৃ' ধাতুর অন্যতম অর্থ 'প্রাপণ'; আকর্ষণ করা ( টানা ) অর্থ প্রাপণার্থের অন্তর্গত। পিণ্ডাকার হিরণ্য আয়ত ( বিস্তৃত ) করিবার সময় শিল্পিগণকর্ত্তৃক ইহা আকৃষ্ট হয় অর্থাৎ অলঙ্কার নির্ম্মাণ করিবার সময় শিল্পিগণ টানিয়া সোণার আয়তন বড় করে। আযম্যমানং হ্রিয়তে—ইহার অর্থ 'বদ্ধ অর্থাৎ যত্নে রক্ষিত হইলেও চৌরাদি কর্ত্তৃক অপহৃত হয়',[২] এইরূপও করা যাইতে পারে।

অনুবাদ—যখন আয়ত ( বিস্তৃত ) করা হয় তখন আকৃষ্ট হয়, ইহাও বা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

## হ্রিয়তে জনাজ্জনমিতি বা ॥ ৪ ॥

জনাৎ ( একজনের নিকট হইতে ) জনং ( আর এক জনের নিকট ) হ্রিয়তে ( প্রাপ্যতে—নীত হয় ) ইতি বা ( ইহাও বা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতে পারে )।

---

১। পৃথিব্যামেব হিরণ্যমুৎপদ্যতে, অতঃ পৃথিব্যভিধানানন্তরং হিরণ্যনামানি সমাম্নাতানি ( দুঃ )।

২। হ্রিয়তে চৌরৈরাযম্যমানং বধ্যমানং যত্নতো রক্ষ্যমাণমপীত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

মন্ত্রের দেবতা তাহা নির্ণয় করিতে হইলে মন্ত্রার্থ আলোচনা করিতে হইবে ; আলোচ্য মন্ত্রের দেবতা যে অন্তরিক্ষস্থানীয়া বিদ্যুৎ, মন্ত্রার্থ আলোচনা করিলে তাহা স্পষ্টই প্রতিভাত হয়।

নিরুক্তকার পৃথিবীনামসমূহের মধ্যে ( নিঘণ্টু ১।১ ) মাত্র 'গো' শব্দেরই নির্ব্বচন প্রদর্শন করিয়াছেন ; যে রীতিতে 'গো' শব্দের নির্ব্বচন প্রদর্শিত হইল, গ্মা, জ্মা প্রভৃতি শব্দের নির্ব্বচনেও সেই রীতিই অবলম্বিত হইবে ; 'গ্মা' নাম গমন ক্রিয়ার সহিত সম্বন্ধ নিবন্ধন, 'জ্মা' নাম জমন ( গমন ) ক্রিয়ার সহিত সম্বন্ধ নিবন্ধন—অর্থাৎ পৃথিবীতে প্রাণিসমূহ গমন করে বলিয়া পৃথিবীর নাম গ্মা এবং জ্মা—ইত্যাদিরূপে গ্মা, জ্মা প্রভৃতি শব্দের নির্ব্বচন করিতে হইবে।[১]

অনুবাদ—বিদ্যুৎ বৃষ্টির দ্বারা পৃথিবী আচ্ছাদিত করিয়া বৃষ্টির জল আবার গ্রহণ করে।

॥ নবম পরিচ্ছেদ সমাপ্ত ॥

১। ইতরাণ্যপ্যভ্যূহ্য নির্ব্বক্তব্যানি। তদ্ যথা গ্মা গমনাৎ অস্যাং গচ্ছন্তি ভূতানীতি গ্মা ; জ্মা জমনাৎ জমন্তি গচ্ছন্ত্যস্যাং ভূতানীত্যেবমাদি ( দুঃ )।

# দশম পরিচ্ছেদ

## হিরণ্যনামান্যুত্তরাণি পঞ্চদশ ॥ ১ ॥

উত্তরাণি ( পৃথিবী নামের পরবর্ত্তী ) পঞ্চদশ ( পঞ্চদশ নাম ) হিরণ্যনামানি ( হিরণ্যনাম )।

হিরণ্য পৃথিবীতে উৎপন্ন হয়, কাজেই পৃথিবী নামের পর হিরণ্যনামসমূহের ( নিঘণ্টু ১।২ ) অভিধান করিয়াছেন।[১] দ্রষ্টব্য এই যে, নিঘণ্টুতে পৃথিবী হিরণ্য প্রভৃতি পদার্থের যে সমস্ত নাম উক্ত হইয়াছে তাহা যে সম্পূর্ণ তাহা নহে, এই সমস্ত নাম ব্যতীত অন্যান্য নামও তত্তৎপদার্থের আছে।

অনুবাদ—পৃথিবী নামের পরবর্ত্তী পঞ্চদশ নাম হিরণ্যনাম।

## হিরণ্যং কস্মাৎ ॥ ২ ॥

হিরণ্যং ( 'হিরণ্য' এই নাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল ) ?

অনুবাদ—'হিরণ্য' নাম কোথা হইতে হইল অর্থাৎ হিরণ্যনামের ব্যুৎপত্তি কি ?

## হ্রিয়ত আযম্যমানমিতি বা ॥ ৩ ॥

আযম্যমানং ( আয়ত করা অবস্থায় ) হ্রিয়তে ( আকৃষ্ট হয় ) ইতি বা ( ইহা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতেও বা পারে )।

'হৃ' ধাতু হইতে হিরণ্যশব্দের নিষ্পত্তি করা যাইতে পারে। 'হৃ' ধাতুর অন্যতম অর্থ 'প্রাপণ'; আকর্ষণ করা ( টানা ) অর্থ প্রাপণার্থের অন্তর্গত। পিণ্ডাকার হিরণ্য আয়ত ( বিস্তৃত ) করিবার সময় শিল্পিগণকর্ত্তৃক ইহা আকৃষ্ট হয় অর্থাৎ অলঙ্কার নির্ম্মাণ করিবার সময় শিল্পিগণ টানিয়া সোণার আয়তন বড় করে। আযম্যমানং হ্রিয়তে—ইহার অর্থ 'বদ্ধ অর্থাৎ যত্নে রক্ষিত হইলেও চৌরাদি কর্ত্তৃক অপহৃত হয়',[২] এইরূপও করা যাইতে পারে।

অনুবাদ—যখন আয়ত ( বিস্তৃত ) করা হয় তখন আকৃষ্ট হয়, ইহাও বা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

## হ্রিয়তে জনাজ্জনমিতি বা ॥ ৪ ॥

জনাৎ ( একজনের নিকট হইতে ) জনং ( আর এক জনের নিকট ) হ্রিয়তে ( প্রাপ্যতে—নীত হয় ) ইতি বা ( ইহাও বা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতে পারে )।

---

১। পৃথিব্যামেব হিরণ্যমুৎপদ্যতে, অতঃ পৃথিব্যভিধানানন্তরং হিরণ্যনামানি সমাম্নাতানি ( দুঃ )।

২। হ্রিয়তে চৌরৈরাযম্যমানং বধ্যমানং যত্নতো রক্ষ্যমাণমপীত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

হিরণ্যের স্বভাবই এই যে, ইহা একস্থানে স্থির হইয়া থাকে না; আর্থিক ব্যবহারসিদ্ধি ইহা দ্বারা হয়, কাজেই এক ব্যক্তির নিকট হইতে অন্য ব্যক্তির নিকট সতত গমন করিয়া থাকে।[১] এই ব্যুৎপত্তি গ্রহণ করিলেও প্রাপণার্থক 'হৃ' ধাতু হইতেই হিরণ্যশব্দের নিষ্পত্তি করিতে হইবে।

অনুবাদ—এক ব্যক্তির নিকট হইতে অন্য ব্যক্তির নিকট নীত হয়, ইহাও বা হিরণ্য-শব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

হিতরমণং ভবতীতি বা ॥ ৫ ॥

হিতরমণং (হিতকর এবং আনন্দদায়ক) ভবতি (হয়), ইতি বা (ইহাও বা হিরণ্য-শব্দের ব্যুৎপত্তি হইতে পারে)।

দুর্ভিক্ষাদিতে হিরণ্য হিতসম্পাদন করে এবং ইহা সর্ব্বদা সকলের আনন্দদায়ক। 'হিতরমণীয়' শব্দ হইতে হিরণ্যশব্দের নিষ্পত্তি।

অনুবাদ—হিতকর এবং আনন্দদায়ক হয়, ইহাও বা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

হৃদয়রমণং ভবতীতি বা ॥ ৬ ॥

হৃদয়রমণং (চিত্তের আনন্দদায়ক) ভবতি (হয়), ইতি বা (ইহাও বা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতে পারে)।

হিরণ্য সকলেরই হৃদয়ে আনন্দদান করে; 'হৃদয়রমণীয়' শব্দ হইতে হিরণ্যশব্দের নিষ্পত্তি।

অনুবাদ—হৃদয়ের আনন্দদায়ক হয়, ইহাও বা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

হর্যতের্বা স্যাৎ প্রেপ্সাকর্ম্মণঃ ॥ ৭ ॥

বা (অথবা) প্রেপ্সাকর্ম্মণঃ (ঈপ্সার্থক)[২] হর্যতেঃ ('হর্য' ধাতু হইতে) স্যাৎ (হিরণ্য-শব্দ নিষ্পন্ন হইতে পারে)।

ঈপ্সার্থক 'হর্য' ধাতুর উত্তর কন্যন্ প্রত্যয় (উ ৭২২) করিয়া ও হিরণ্যশব্দের সাধন করিতে পারা যায়; ব্যুৎপত্তি হইবে 'যাহা পাইতে সকলেই ইচ্ছা করিয়া থাকে'।

অনুবাদ—অথবা ঈপ্সার্থক 'হর্য' ধাতু হইতে হিরণ্যশব্দের নিষ্পত্তি করিতে পারা যায়।

অন্তরিক্ষনামান্যুত্তরাণি ষোড়শ ॥ ৮ ॥

উত্তরাণি (তৎপরবর্ত্তী) ষোড়শ (ষোড়শ নাম) অন্তরিক্ষনামানি (অন্তরিক্ষনাম)।

---

১। যাস্কের সময় আর্থিক ব্যবহারসিদ্ধি স্বর্ণের দ্বারা হইত বলিয়া মনে করা যাইতে পারে।

২। হর্য গতিকান্ত্যোঃ।

**অনুবাদ**—তৎপরবর্ত্তী ( গিরিনামসমূহের পরবর্ত্তী ) ষোড়শনাম অন্তরিক্ষনাম ( নিঘণ্টু, ১৩ )।

**অন্তরিক্ষং কস্মাৎ ॥ ৯ ॥**

অন্তরিক্ষং ( 'অন্তরিক্ষ' এই নাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল ) ?

**অনুবাদ**—'অন্তরিক্ষ' নাম কোথা হইতে হইল অর্থাৎ অন্তরিক্ষ নামের ব্যুৎপত্তি কি ?

**অন্তরা ক্ষান্তং ভবত্যন্তরেমে ইতি বা ॥ ১০ ॥**

অন্তরা ( দ্যুলোক এবং পৃথিবীর মধ্যে অবস্থিত ) [ এবং ] ক্ষান্তং ( পৃথিবী হইতেছে অন্ত অর্থাৎ শেষ সীমা যাহার ঈদৃশ ) ভবতি ( হয় ), বা ( অথবা ) ইমে ( দ্যুলোক এবং পৃথিবীর মধ্যে ) [ ক্ষিয়তি ] ( নিবাস করে ) ইতি ( ইহা অন্তরিক্ষ নামের ব্যুৎপত্তি )।

অন্তরিক্ষ দ্যুলোক এবং পৃথিবীর মধ্যে অবস্থিত এবং পৃথিব্যন্ত ; অন্তরিক্ষ—অন্তরা+ক্ষান্ত। ক্ষান্ত শব্দের অর্থ 'ক্ষা ( পৃথিবী ) হইয়াছে অন্ত অর্থাৎ শেষ সীমা যাহার'; পৃথিবীর ঠিক উপরিভাগ হইতে অন্তরিক্ষলোকের আরম্ভ, ইহাই ইহা দ্বারা সূচিত হইতেছে। 'ক্ষান্ত' শব্দের অর্থ স্কন্দস্বামী করিয়াছেন 'শান্ত অর্থাৎ নিষ্ক্রিয়'। 'দ্যুলোক এবং পৃথিবীর মধ্যস্থলে ক্ষয় অর্থাৎ নিবাস যাহার'[১]—ইহাও অন্তরিক্ষ শব্দের ব্যুৎপত্তি হইতে পারে ; এই ব্যুৎপত্তিতে অন্তরিক্ষ=অন্তরা+ক্ষয়।

**অনুবাদ**—অন্তরিক্ষ দ্যুলোক এবং পৃথিবী এতদুভয়ের অন্তরা অর্থাৎ মধ্যস্থলে অবস্থিত এবং ক্ষান্ত ( পৃথিব্যন্ত ) ; অথবা দ্যুলোক এবং পৃথিবী—এতদুভয়ের অন্তরা অর্থাৎ মধ্যস্থলে ইহার ক্ষয় ( নিবাস )—ইহা অন্তরিক্ষ শব্দের ব্যুৎপত্তি।

**শরীরেষন্তরক্ষয়মিতি বা ॥ ১১ ॥**

শরীরেষু অন্তঃ ( শরীরসমূহের মধ্যে অবস্থিত ) [ এবং ] অক্ষয়ম্ ( ক্ষয়রহিত ) ইতি বা ( ইহাও বা অন্তরিক্ষ শব্দের ব্যুৎপত্তি হইতে পারে )।

ক্ষিতি, অপ্ ( জল ), তেজ, মরুৎ এবং অন্তরিক্ষ ( ব্যোম )—এই পঞ্চভূতের সমবায়ে শরীরসমূহ গঠিত। শরীরসমূহের মধ্যে অন্তরিক্ষ এবং অন্যান্য চারি ভূত অবস্থিত। শরীর নষ্ট হইলে অন্য চারি ভূতের নাশ ঘটে, অন্তরিক্ষের ( ব্যোমের ) নাশ ঘটে না। অন্তরিক্ষ অন্য চারি ভূতের অপেক্ষায় অক্ষয় বা অবিনাশী ;[২] এই ব্যুৎপত্তিতে অন্তরিক্ষ=অন্তর্+অক্ষয়।

**অনুবাদ**—শরীরসমূহের অন্তঃ অর্থাৎ মধ্যে অবস্থিত এবং অক্ষয়—ইহাও বা অন্তরিক্ষ শব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

---

১। অথবা অন্তরা দ্যাবাপৃথিব্যৌ ক্ষিয়তি নিবসতীত্যন্তরিক্ষম্ ( দুঃ )।

২। অক্ষয়ম্ ইতরাণি পৃথিব্যাদীনি ভূতানি ক্ষীয়ন্তে তস্মাদক্ষয়ত্বাদন্তরিক্ষম্ ( দুঃ ) ; বিনাশিষবিনাশীত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

হিরণ্যের স্বভাবই এই যে, ইহা একস্থানে স্থির হইয়া থাকে না; আর্থিক ব্যবহারসিদ্ধি ইহা দ্বারা হয়, কাজেই এক ব্যক্তির নিকট হইতে অন্য ব্যক্তির নিকট সতত গমন করিয়া থাকে।[১] এই ব্যুৎপত্তি গ্রহণ করিলেও প্রাপণার্থক 'হৃ' ধাতু হইতেই হিরণ্যশব্দের নিষ্পত্তি করিতে হইবে।

অনুবাদ—এক ব্যক্তির নিকট হইতে অন্য ব্যক্তির নিকট নীত হয়, ইহাও বা হিরণ্য-শব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

হিতরমণং ভবতীতি বা ॥ ৫ ॥

হিতরমণং ( হিতকর এবং আনন্দদায়ক ) ভবতি ( হয় ), ইতি বা ( ইহাও বা হিরণ্য-শব্দের ব্যুৎপত্তি হইতে পারে )।

দুর্ভিক্ষাদিতে হিরণ্য হিতসম্পাদন করে এবং ইহা সর্ব্বদা সকলের আনন্দদায়ক। 'হিতরমণীয়' শব্দ হইতে হিরণ্যশব্দের নিষ্পত্তি।

অনুবাদ—হিতকর এবং আনন্দদায়ক হয়, ইহাও বা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

হৃদয়রমণং ভবতীতি বা ॥ ৬ ॥

হৃদয়রমণং ( চিত্তের আনন্দদায়ক ) ভবতি ( হয় ), ইতি বা ( ইহাও বা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতে পারে )।

হিরণ্য সকলেরই হৃদয়ে আনন্দদান করে; 'হৃদয়রমণীয়' শব্দ হইতে হিরণ্যশব্দের নিষ্পত্তি।

অনুবাদ—হৃদয়ের আনন্দদায়ক হয়, ইহাও বা হিরণ্যশব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

হর্যতের্বা স্যাৎ প্রেপ্সাকর্ম্মণঃ ॥ ৭ ॥

বা ( অথবা ) প্রেপ্সাকর্ম্মণঃ ( ঈপ্সার্থক )[২] হর্যতেঃ ( 'হর্য' ধাতু হইতে ) স্যাৎ ( হিরণ্য-শব্দ নিষ্পন্ন হইতে পারে )।

ঈপ্সার্থক 'হর্য' ধাতুর উত্তর কন্যন্ প্রত্যয় ( উ ৭২২ ) করিয়া ও হিরণ্যশব্দের সাধন করিতে পারা যায়; ব্যুৎপত্তি হইবে 'যাহা পাইতে সকলেই ইচ্ছা করিয়া থাকে'।

অনুবাদ—অথবা ঈপ্সার্থক 'হর্য' ধাতু হইতে হিরণ্যশব্দের নিষ্পত্তি করিতে পারা যায়।

অন্তরিক্ষনামান্যুত্তরাণি ষোড়শ ॥ ৮ ॥

উত্তরাণি ( তৎপরবর্ত্তী ) ষোড়শ ( ষোড়শ নাম ) অন্তরিক্ষনামানি ( অন্তরিক্ষনাম )।

---

১। যাস্কের সময় আর্থিক ব্যবহারসিদ্ধি স্বর্ণের দ্বারা হইত বলিয়া মনে করা যাইতে পারে।

২। হর্য গতিকান্ত্যোঃ।

**অনুবাদ**—তৎপরবর্ত্তী ( গিরিনামসমূহের পরবর্ত্তী ) ষোড়শনাম অন্তরিক্ষনাম ( নিঘণ্টু, ১।৩ )।

**অন্তরিক্ষং কস্মাৎ ॥ ৯ ॥**

অন্তরিক্ষং ( 'অন্তরিক্ষ' এই নাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল ) ?

**অনুবাদ**—'অন্তরিক্ষ' নাম কোথা হইতে হইল অর্থাৎ অন্তরিক্ষ নামের ব্যুৎপত্তি কি ?

**অন্তরা ক্ষান্তং ভবত্যন্তরেমে ইতি বা ॥ ১০ ॥**

অন্তরা ( দ্যুলোক এবং পৃথিবীর মধ্যে অবস্থিত ) [ এবং ] ক্ষান্তং ( পৃথিবী হইতেছে অন্ত অর্থাৎ শেষ সীমা যাহার ঈদৃশ ) ভবতি ( হয় ), বা ( অথবা ) ইমে ( দ্যুলোক এবং পৃথিবীর মধ্যে ) [ ক্ষিয়তি ] ( নিবাস করে ) ইতি ( ইহা অন্তরিক্ষ নামের ব্যুৎপত্তি )।

অন্তরিক্ষ দ্যুলোক এবং পৃথিবীর মধ্যে অবস্থিত এবং পৃথিব্যন্ত ; অন্তরিক্ষ—অন্তরা+ক্ষান্ত। ক্ষান্ত শব্দের অর্থ 'ক্ষা ( পৃথিবী ) হইয়াছে অন্ত অর্থাৎ শেষ সীমা যাহার' ; পৃথিবীর ঠিক উপরিভাগ হইতে অন্তরিক্ষলোকের আরম্ভ, ইহাই ইহা দ্বারা সূচিত হইতেছে। 'ক্ষান্ত' শব্দের অর্থ স্কন্দস্বামী করিয়াছেন 'শান্ত অর্থাৎ নিষ্ক্রিয়'। 'দ্যুলোক এবং পৃথিবীর মধ্যস্থলে ক্ষয় অর্থাৎ নিবাস যাহার'[১]—ইহাও অন্তরিক্ষ শব্দের ব্যুৎপত্তি হইতে পারে ; এই ব্যুৎপত্তিতে অন্তরিক্ষ=অন্তরা+ক্ষয়।

**অনুবাদ**—অন্তরিক্ষ দ্যুলোক এবং পৃথিবী এতদুভয়ের অন্তরা অর্থাৎ মধ্যস্থলে অবস্থিত এবং ক্ষান্ত ( পৃথিব্যন্ত ) ; অথবা দ্যুলোক এবং পৃথিবী—এতদুভয়ের অন্তরা অর্থাৎ মধ্যস্থলে ইহার ক্ষয় ( নিবাস )—ইহা অন্তরিক্ষ শব্দের ব্যুৎপত্তি।

**শরীরেষ্বন্তরক্ষয়মিতি বা ॥ ১১ ॥**

শরীরেষু অন্তঃ ( শরীরসমূহের মধ্যে অবস্থিত ) [ এবং ] অক্ষয়ম্ ( ক্ষয়রহিত ) ইতি বা ( ইহাও বা অন্তরিক্ষ শব্দের ব্যুৎপত্তি হইতে পারে )।

ক্ষিতি, অপ্ ( জল ), তেজ, মরুৎ এবং অন্তরিক্ষ ( ব্যোম )—এই পঞ্চভূতের সমবায়ে শরীরসমূহ গঠিত। শরীরসমূহের মধ্যে অন্তরিক্ষ এবং অন্যান্য চারি ভূত অবস্থিত। শরীর নষ্ট হইলে অন্য চারি ভূতের নাশ ঘটে, অন্তরিক্ষের ( ব্যোমের ) নাশ ঘটে না। অন্তরিক্ষ অন্য চারি ভূতের অপেক্ষায় অক্ষয় বা অবিনাশী ;[২] এই ব্যুৎপত্তিতে অন্তরিক্ষ=অন্তর্+অক্ষয়।

**অনুবাদ**—শরীরসমূহের অন্তঃ অর্থাৎ মধ্যে অবস্থিত এবং অক্ষয়—ইহাও বা অন্তরিক্ষ শব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

---

১। অথবা অন্তরা দ্যাবাপৃথিব্যো ক্ষিয়তি নিবসতীত্যন্তরিক্ষম্ ( দুঃ )।

২। অক্ষয়ম্ ইতরাণি পৃথিব্যাদীনি ভূতানি ক্ষীয়ন্তে তস্মাদক্ষয়ত্বাদন্তরিক্ষম্ ( দুঃ ) ; বিনাশিষ্বিনাশীত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

তত্র সমুদ্র ইত্যেতৎ পার্থিবেন সমুদ্রেণ সন্দিহ্যতে ॥ ১২ ॥

তত্র ( অন্তরিক্ষনামসমূহের মধ্যে ) সমুদ্রঃ ইতি এতৎ ( 'সমুদ্র' এই নাম ) পার্থিবেন সমুদ্রেণ ( পৃথিবীতে অবস্থিত সমুদ্রের সহিত ) সন্দিহ্যতে ( সন্দেহবিশিষ্ট হয় )।

'সমুদ্র' শব্দে অন্তরিক্ষকেও বুঝায়, পৃথিবীস্থ জলরাশিকেও বুঝায়; কাজেই কোনও মন্ত্রে 'সমুদ্র' শব্দের প্রয়োগ দেখিলে সন্দেহ হয়—ইহা কি অন্তরিক্ষের বোধক অথবা পৃথিবীস্থ জলরাশির বোধক। অবশ্য এই সন্দেহের নিরাকরণ হইবে প্রকরণ দেখিয়া।

অনুবাদ—অন্তরিক্ষনামসমূহের মধ্যে 'সমুদ্র' এই নাম পৃথিবীস্থ সমুদ্রের সহিত সন্দেহবিশিষ্ট হয়।

সমুদ্রঃ কস্মাৎ ॥ ১৩ ॥

সমুদ্রঃ ( 'সমুদ্র' এই নাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল ) ?

অনুবাদ—'সমুদ্র' নাম কোথা হইতে হইল অর্থাৎ সমুদ্রনামের ব্যুৎপত্তি কি ?

সমুদ্দ্রবন্ত্যস্মাদাপঃ সমভিদ্রবন্ত্যেনমাপঃ সংমোদন্তেঽস্মিন্
ভূতানি সমুদকো ভবতি সমুনত্তীতি বা ॥ ১৪ ॥

অস্মাৎ ( এই স্থান হইতে ) আপঃ ( জল ) সমুদ্দ্রবন্তি ( উর্দ্ধে গমন করে ), এনং ( ইহার দিকে ) আপঃ ( জল ) সমভিদ্রবন্তি ( প্রধাবিত হয় ), অস্মিন্ ( ইহাতে ) ভূতানি ( প্রাণিসমূহ ) সংমোদন্তে ( আনন্দিত হয় ), সমুদকঃ ( সংহত বা একীভূত জলে পরিপূর্ণ ) ভবতি ( হয় ), বা ( অথবা ) সমুনত্তি ( পৃথিবীকে ক্লেদিত অর্থাৎ জলসিক্ত করে ), ইতি ( এই সমস্ত 'সমুদ্র' শব্দের ব্যুৎপত্তি )।

'সমুদ্র' শব্দের পাঁচপ্রকার ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন; এই সমস্ত ব্যুৎপত্তি অন্তরিক্ষ এবং জলরাশি এই উভয় অর্থেরই সাধক। (১) সমুদ্দ্রবন্তি ( সম্যগ্ উর্দ্ধং গচ্ছন্তি ) আপঃ অস্মাৎ—যাহা হইতে জল সম্যক্‌রূপে অর্থাৎ প্রভূতরূপে উর্দ্ধে গমন করে; জলরাশিরূপ সমুদ্র হইতে সূর্য্যরশ্মিদ্বারা আকৃষ্ট হইয়া জল বাষ্পাকার ধারণপূর্ব্বক উর্দ্ধে গমন করে, অন্তরিক্ষরূপ সমুদ্র হইতেও বাষ্পাকারে পরিণত জল বায়ুদ্বারা প্রেরিত হইয়া উর্দ্ধে গমন করে।[১] (২) সমভিদ্রবন্ত্যেনম্ আপঃ—যাহার দিকে জল সম্যক্‌রূপে ধাবিত হয়; জলরাশিরূপ সমুদ্রের দিকে সমস্ত পৃথিবীর জল ধাবিত হয় সমুদ্র নিম্ন বলিয়া, অন্তরিক্ষরূপ সমুদ্রের দিকে জল ধাবিত হয় সূর্য্যরশ্মির দ্বারা বাষ্পাকারে পরিণত হইয়া।[২] (৩) সংমোদন্তে অস্মিন্ ভূতানি—যাহাতে প্রাণিসমূহ হৃষ্ট হয়; জলরাশিরূপ সমুদ্রে জলচর প্রাণিসমূহ এবং অন্তরিক্ষরূপ সমুদ্রে

---

১। সমুৎ+দ্রু+ড ( অপাদানে ); সংহতা উর্দ্ধং দ্রবন্তি অস্মাদাপঃ অন্তরিক্ষাৎ পার্থিবাচ্চ রশ্মিভিরাকৃষ্যমাণা বায়ুনা প্রের্য্যমাণা ( স্কঃ স্বাঃ )।

২। সমুৎ+দ্রু+ড ( কর্ম্মণি ); উদিত্যেষ উপসর্গোঽভীত্যর্থে বর্ত্ততে ( দেবরাজ )।

অন্তরিক্ষচারী প্রাণিসমূহ আনন্দ লাভ করে।[১] (৪) সমুদকো ভবতি—যাহাতে জলরাশি সংহত বা একীভূত হইয়া অবস্থান করে; জলরাশিরূপ সমুদ্রে জলরাশি জলরূপে এবং অন্তরিক্ষরূপ সমুদ্রে জলরাশি বাষ্পরূপে একত্রাবস্থিত।[২] (৫) সমুনত্তি ( সংক্লেদয়তি )—যাহা ক্লেদিত বা জলসিক্ত করে; জলরাশিরূপ সমুদ্র স্বভাবতঃ এবং অন্তরিক্ষরূপ সমুদ্র বর্ষণের দ্বারা পৃথিবীকে ক্লেদিত বা জলসিক্ত করে।[৩]

অনুবাদ—এই স্থান হইতে জল ঊর্দ্ধে গমন করে, ইহার দিকে জল ধাবিত হয়, ইহাতে প্রাণিসমূহ হৃষ্ট হয়, ইহা সংহত বা একীভূত জলরাশিতে পরিপূর্ণ হয়, অথবা ইহা পৃথিবীকে ক্লেদিত বা জলসিক্ত করে—এই সমস্ত সমুদ্র শব্দের ব্যুৎপত্তি।

তয়োর্বিভাগস্তত্রেতিহাসমাচক্ষতে ॥ ১৫ ॥

[ যত্র ] ( যে মন্ত্রে )[৪] তয়োঃ ( তাহাদের অর্থাৎ অন্তরিক্ষ-সমুদ্র এবং জলরাশি-সমুদ্রের ) বিভাগঃ ( ভেদ অর্থাৎ পৃথক্ উল্লেখ আছে ) তত্র ( সেই মন্ত্রসম্বন্ধে ) ইতিহাসম্ ( মূলীভূত ইতিহাস ) আচক্ষতে ( আচার্য্যগণ বলেন )।

সমুদ্র শব্দের দ্বারা যে অন্তরিক্ষ এবং জলরাশি এই উভয় অর্থেরই প্রতীতি হয়, তাহা প্রদর্শন করিবার নিমিত্ত উদাহরণস্বরূপে 'আর্ষ্টিষেণো হোত্রম্'—( ঋগ্বেদ ১০।৯৮।৫ ) এই মন্ত্র উদ্ধৃত হইতেছে। এই মন্ত্রের মধ্যে অন্তরিক্ষবাচক সমুদ্র শব্দের এবং জলরাশিবাচক সমুদ্র শব্দের পৃথক্ উল্লেখ আছে। এই মন্ত্রের অর্থ বুঝিতে হইলে ইহার মূলীভূত ইতিহাস জানা প্রয়োজন; আচার্য্যগণ এই মন্ত্রসম্বন্ধে যে ইতিহাস বলিয়াছেন, নিরুক্তকার তাহাই প্রথমে বিবৃত করিতেছেন।

অনুবাদ—যে মন্ত্রে তাহাদের অর্থাৎ অন্তরিক্ষ-সমুদ্রের এবং জলরাশি-সমুদ্রের ভেদ অর্থাৎ পৃথক্ উল্লেখ আছে, সেই মন্ত্রসম্বন্ধে আচার্য্যগণ এইরূপ ইতিহাস বর্ণনা করেন।

দেবাপিশ্চার্ষ্টিষেণঃ শন্তনুশ্চ কৌরব্যৌ ভ্রাতরৌ বভূবতুঃ, স শন্তনুঃ কনীয়ানভিষেচয়াঞ্চক্রে, দেবাপিস্তপঃ প্রতিপেদে, ততঃ শন্তনো রাজ্যে দ্বাদশবর্ষাণি দেবো ন ববর্ষ, তমুচুর্ব্রাহ্মণাঃ, অধর্ম্মস্ত্বয়া চরিতো জ্যেষ্ঠং ভ্রাতরমন্তরিত্যাভিষেচিতং তস্মাত্তে দেবো ন বর্ষতীতি; স শন্তনুর্দেবাপিং শিশিক্ষ রাজ্যেন, তমুবাচ দেবাপিঃ পুরোহিত স্তেহসানি যাজয়ানি চ ত্বেতি, তস্যৈতদ্বর্ষকামসূক্তম্, তস্যৈষা ভবতি ॥ ১৬ ॥

---

১। সম্+মুদ্+রক্; সংমোদন্তেঽস্মিন্ জলচরাণি ভূতানি, ইতরত্রান্তরিক্ষচরাণি ( স্কঃ স্বাঃ )।

২। সম্+উদক+র ( মত্বর্থে ); সমেকীভাবে ( স্কঃ স্বাঃ )।

৩। সম্+উদী ( ক্লেদনে )+রক্; একো লীলয়া ভুবনং ক্লেদয়তি, অপরো বর্ষেণ ( স্কঃ স্বাঃ )।

৪। তয়োর্বিভাগো যস্মিন্নুদাহরণে লক্ষ্যতে তত্রেতিহাসমাচক্ষতে আচার্য্যা নিদানভূতম্ ( দুঃ )।

কৌরব্যৌ ( কুরুবংশসম্ভূত ) আর্ষ্টিষেণঃ ( ঋষ্টিষেণপুত্র ) দেবাপিশ্চ শন্তনুশ্চ ( দেবাপি এবং শন্তনু ) ভ্রাতরৌ বভূবতুঃ ( দুই ভ্রাতা ছিলেন ), কনীয়ান্ ( দুই ভ্রাতার মধ্যে বয়সে ছোট ) সঃ শন্তনুঃ ( সেই শন্তনু ) অভিষেচয়াঞ্চক্রে ( নিজেকে রাজ্যে অভিষিক্ত করিয়াছিলেন ),[১] দেবাপিঃ ( দেবাপি ) তপঃ ( তপস্যা ) প্রতিপেদে ( অবলম্বন করিয়াছিলেন ), ততঃ ( জ্যেষ্ঠাতিক্রমজনিত পাপে )[২] শন্তনোঃ ( শন্তনুর ) রাজ্যে ( রাজ্যে ) দেবঃ ( দেবতা ) দ্বাদশ-বর্ষাণি ( দ্বাদশবর্ষ ) ন ববর্ষ ( বর্ষণ করেন নাই ), [ যতঃ ] ( যেহেতু ) জ্যেষ্ঠং ভ্রাতরম্ ( জ্যেষ্ঠ ভ্রাতাকে ) অন্তরিত্য ( অতিক্রম করিয়া ) অভিষেচিতং ( নিজের অভিষেক সম্পাদন করিয়াছ )[৩] [ ততঃ ] ( সেইহেতু ) ত্বয়া ( তোমাকর্ত্তৃক ) অধর্ম্মঃ ( অধর্ম্ম ) চরিতঃ ( অনুষ্ঠিত হইয়াছে ) তস্মাৎ ( তন্নিবন্ধন ) তে ( তোমার রাজ্যে ) দেবঃ ( দেবতা ) ন বর্ষতি ( বর্ষণ করিতেছেন না ) ইতি ( এই কথা ) ব্রাহ্মণাঃ ( ব্রাহ্মণগণ ) তম্ ( শন্তনুকে ) উচুঃ ( বলিলেন ); স শন্তনুঃ ( সেই শন্তনু ) রাজ্যেন ( রাজ্য গ্রহণ করিবার নিমিত্ত ) দেবাপিং ( দেবাপিকে ) শিশিক্ষ ( অনুরোধ করিয়াছিলেন );[৪] তে ( তোমার ) পুরোহিতঃ ( পুরোহিত ) অসানি ( ভবানি—হইব ) চ ( এবং ) ত্বা ( তোমার নিমিত্ত ) যাজয়ানি ( যজ্ঞ করিব ) ইতি ( এই কথা ) দেবাপিঃ ( দেবাপি ) তম্ ( শন্তনুকে ) উবাচ ( বলিয়াছিলেন ); তস্য এতদ্ বর্ষকামসূক্তম্ ( তিনি বর্ষণকামী হইলে তাঁহার নিকট এই সূক্ত—ঋগ্বেদ ১০।৯৮—আবির্ভূত হইয়াছিল );[৫] তস্য ( সমুদ্র শব্দের উভয়ার্থের ) [ নির্ব্বাচিকা ] ( প্রকাশক ) এষা ( এই সূক্তের অন্তর্গত বক্ষ্যমাণ ঋক্ ) ভবতি ( হয় )।[৬]

কুরুবংশসম্ভূত ঋষ্টিষেণের দুই পুত্র ছিলেন—দেবাপি এবং শন্তনু; দেবাপি ছিলেন জ্যেষ্ঠ এবং শন্তনু ছিলেন কনিষ্ঠ। জ্যেষ্ঠকে অতিক্রম করিয়া শন্তনু রাজা হইলেন; ইহাতে শন্তনুর যে অপরাধ হইল, তন্নিবন্ধন দ্বাদশবৎসর তাঁহার রাজ্যে বৃষ্টি হইল না। জ্যেষ্ঠকে অতিক্রম করিয়া রাজা হওয়ায় যে গুরুতর অধর্ম্ম হইয়াছে ব্রাহ্মণগণ শন্তনুকে তাহা স্মরণ করাইয়া দিলেন। শন্তনু দেবাপির নিকটে গিয়া তাঁহাকে রাজ্যগ্রহণ করিবার নিমিত্ত অনুরোধ করিলেন। দেবাপি ইতিমধ্যে তপস্যারত থাকিয়া ব্রাহ্মণত্ব লাভ করিয়াছিলেন।[৭] তিনি

---

১। স আত্মানম্ অভিষেচয়াঞ্চক্রে অভিষেচিতবানিত্যর্থ ( দুঃ )।

২। তত স্তেনাপচারেণ জ্যেষ্ঠাতিক্রমজেন ( দুঃ )।

৩। অভিষেকঃ আত্মনঃ কারিতঃ ( দুঃ )।

৪। শিক্ষতির্দান কর্ম্মা, তেন চাত্র যাজ্ঞাপূর্ব্বকত্বাৎ দানস্য স্বকারণভূতা যাজ্ঞালক্ষ্যতে সামর্থ্যাৎ। তেনেদ-মুক্তং ভবতি শিশিক্ষ যাচিতবান্ ( স্কঃ স্বাঃ )।

৫। তস্য দেবাপেরেতদ্ বর্ষকামস্য সূক্তমাবিরভূৎ ( দুঃ )।

৬। তত্র তস্য সমুদ্রাভিধানস্য সন্দিগ্ধস্য প্রবিভাগোপদর্শনায় এষা নির্বাচিকা ঋগ্ ভবতি ( দুঃ )। তত্রেয়মন্তরিক্ষ পার্থিব সমুদ্রপ্রবিভাগপ্রদর্শনায় ঋগ্ ভবতি ( স্কঃ স্বাঃ )।

৭। স কিল তীব্রেণ তপসা ব্রাহ্মণত্বমাপেদে বিশ্বামিত্রবৎ ( দুঃ )।

শন্তনুকে বলিলেন 'আমি রাজা হইব না, আমি তোমার পুরোহিত হইব এবং বৃষ্টিকামনায় তোমার জন্য যজ্ঞ করিব।' দেবাপি বৃষ্টিকামী হইলে 'বৃহস্পতে প্রতি মে দেবতামিহি' ইত্যাদি সূক্ত (ঋগ্বেদ ১০।৯৮) তাঁহার নিকট আবির্ভূত হইয়াছিল। 'আর্ষ্টিষেণো হোত্রমৃষিঃ' এই বক্ষ্যমাণ ঋক্ এই সূক্তেরই অন্তর্গত; 'সমুদ্র' শব্দের উভয় অর্থ প্রদর্শন করিবার নিমিত্ত ইহা উদ্ধৃত হইয়াছে।

অনুবাদ—কুরুবংশসম্ভূত ঋষ্টিষেণপুত্র দেবাপি এবং শন্তনু দুই ভ্রাতা ছিলেন; দুই ভ্রাতার মধ্যে বয়সে ছোট সেই শন্তনু নিজেকে রাজ্যে অভিষিক্ত করিলেন, দেবাপি তপস্যায় রত হইলেন; তন্নিবন্ধন অর্থাৎ জ্যেষ্ঠাতিক্রমজনিত পাপে শন্তনুর রাজ্যে দেবতা দ্বাদশবৎসর বর্ষণ করেন নাই; 'যেহেতু জ্যেষ্ঠ ভ্রাতাকে অতিক্রম করিয়া নিজের অভিষেক সম্পাদন করিয়াছ, সেই হেতু তোমাকর্তৃক অধর্ম্ম অনুষ্ঠিত হইয়াছে, তন্নিবন্ধনই, তোমার রাজ্যে, দেবতা বর্ষণ করিতেছেন না' এই কথা ব্রাহ্মণগণ শন্তনুকে বলিলেন; সেই শন্তনু রাজ্য গ্রহণ করিবার নিমিত্ত দেবাপিকে অনুরোধ করেন, দেবাপি তাঁহাকে বলেন—আমি তোমার পুরোহিত হইব এবং তোমার নিমিত্ত যজ্ঞ করিব। দেবাপি বর্ষকামী হইলে তাঁহার নিকট এই সূক্ত (ঋগ্বেদ ১০।৯৮) আবির্ভূত হইয়াছিল; সমুদ্র শব্দের উভয়ার্থপ্রকাশক এই সূক্তের অন্তর্গত বক্ষ্যমাণ ঋক্।

॥ দশম পরিচ্ছেদ সমাপ্ত ॥

## একাদশ পরিচ্ছেদ

আর্ষ্টিষেণো হোত্রমৃষির্নিষীদন্ দেবাপির্দেবসুমতিং চিকিত্বান্।
স উত্তরস্মাদধরং সমুদ্রমপো দিব্যা অসৃজদ্বর্ষ্যা অভি ॥ ১ ॥

(ঋগ্বেদ ১০।৯৮।৫)।

দেবসুমতিং (দেবগণের সুমতি অর্থাৎ শুভ ইচ্ছা কি উপায়ে লাভ করা যায় তদ্বিষয়ে) চিকিত্বান্ (অভিজ্ঞ)[১] আর্ষ্টিষেণঃ (ঋষ্টিষেণপুত্র) ঋষিঃ (ঋষি) দেবাপিঃ (দেবাপি) হোত্রং [প্রতি][২] (হোত্র কর্ম্ম অর্থাৎ হোতৃত্ব করিবার জন্য) নিষীদন্ (উপবিষ্ট হইলেন);[৩] সঃ (তিনি) উত্তরস্মাৎ (উপরিস্থিত) [সমুদ্রাৎ] (সমুদ্র হইতে) অধরং (নিম্নস্থিত) সমুদ্রম্ অভি (সমুদ্রের দিকে)[৪] দিব্যাঃ (প্রশস্ত অর্থাৎ শস্যসম্পাদক)[৫] বর্ষ্যাঃ (বর্ষপ্রভব অর্থাৎ বৃষ্টিরূপ)[৬] অপঃ (জল) অসৃজৎ (বিসৃষ্টবান্—প্রেরণ করিয়াছিলেন)[৭]।

দেবতাগণের সন্তোষ কি করিয়া বিধান করিতে হয় তাহা দেবাপি জানিতেন। তিনি হোতৃত্বে বৃত হইয়া স্তবের দ্বারা দেবতাদিগকে সন্তুষ্ট করিলেন; ফলে প্রভূত বৃষ্টিপাত হইল—উত্তর (উপরিস্থিত) সমুদ্র অর্থাৎ অন্তরিক্ষ হইতে অধর (নিম্নস্থিত) সমুদ্র অর্থাৎ পার্থিব সমুদ্রের দিকে বৃষ্টির জল প্রভূত পরিমাণে ধাবিত হইল। উত্তরস্মাৎ অধরং সমুদ্রম্ অভি—এই স্থলে উত্তরস্মাৎ=উত্তরস্মাৎ সমুদ্রাৎ=অন্তরিক্ষাৎ; অধরং সমুদ্রং=পার্থিবং সমুদ্রম্; 'সমুদ্র' শব্দ যে অন্তরিক্ষ এবং জলরাশি এতদুভয়ের বোধক তাহার প্রমাণ এই স্থল।[৮]

অনুবাদ—দেবগণের সুমতি (শুভ ইচ্ছা) কি উপায়ে লাভ করা যায় তদ্বিষয়ে অভিজ্ঞ ঋষ্টিষেণপুত্র ঋষি দেবাপি হোত্রকর্ম্ম অর্থাৎ হোতৃত্ব করিবার জন্য উপবিষ্ট হইলেন, তিনি উপরিস্থিত সমুদ্র অর্থাৎ অন্তরিক্ষ হইতে নিম্নস্থিত সমুদ্র অর্থাৎ পার্থিব সমুদ্রের দিকে দিব্য (শস্যসম্পাদক) বর্ষপ্রভব জল প্রেরণ করিয়াছিলেন।

---

১। চিকিত্বান্ জানানঃ (দুঃ), জানন্ (স্কঃ স্বাঃ)।

২। হোত্রং কর্ম্ম প্রতি (দুঃ); হোত্রং কর্ত্তুমিতি শেষঃ (স্কঃ স্বাঃ)।

৩। হোতৃত্বে বৃতো নিষীদন্ উপবিষ্টবান্ (দুঃ)।

৪। সমুদ্রমভি প্রতীত্যর্থঃ (স্কঃ স্বাঃ)।

৫। দিব্যাঃ প্রশস্তাঃ শস্যসম্পৎকরীঃ (দুঃ)।

৬। বর্ষ্যাঃ বর্ষভূতাঃ (দুঃ), বর্ষপ্রভবা বর্ষলক্ষণা ইত্যর্থঃ (স্কঃ স্বাঃ)।

৭। অসৃজৎ বিসৃষ্টবান্ (স্কঃ স্বাঃ) অক্ষারয়ৎ (দুঃ)।

৮। উত্তরস্মাদন্তরিক্ষাখ্যাৎ সমুদ্রাৎ অধরং সমুদ্রং পার্থিবং প্রতি। এব বিভাগঃ সমুদ্রয়োঃ (দুঃ)।

আর্ষ্টিষেণ ঋষ্টিষেণস্য পুত্র ইষিতসেনস্যেতি বা ॥ ২ ॥

আর্ষ্টিষেণঃ = ঋষ্টিষেণস্য পুত্রঃ ( ঋষ্টিষেণের পুত্র ), ইষিতসেনস্য ইতি বা ( অথবা ইষিতসেনের পুত্র )।

'ঋষ্টিষেণ' শব্দের যৌগিক অর্থ 'ঋষ্টিপ্রধান সেনা যাহার'। ঋষ্টি = আয়ুধবিশেষ ( বর্শা ); 'ইষিতসেন' শব্দের যৌগিক অর্থ 'ইষিতা ( প্রেরিতা ) হইয়াছে সেনা যাহার' অর্থাৎ যিনি শত্রুজয়ের নিমিত্ত সর্ব্বদাই সেনা প্রেরণ করেন।

অনুবাদ—আর্ষ্টিষেণ শব্দের অর্থ ঋষ্টিষেণের পুত্র অথবা ইষিতসেনের পুত্র।

সেনা সেশ্বরা সমানগতির্বা ॥ ৩ ॥

সেনা = সেশ্বরা ( ঈশ্বর অর্থাৎ অধিপতি সমন্বিত ), সমানগতিঃ বা ( অথবা তুল্যগতি )।

সেনা = স + ইন, স্ত্রীলিঙ্গে আ; ইন শব্দের অর্থ ঈশ্বর বা অধিপতি; সেনা শব্দের অর্থ 'ইনসমন্বিত' অর্থাৎ যাহার একজন ঈশ্বর বা অধিপতি ( commander ) আছেন। সেনা শব্দের অর্থ 'সমানগতি'ও হইতে পারে; ইন = গতি ( 'ই' ধাতুর উত্তর 'নক্'প্রত্যয় করিয়া উ ২৮২ )—প্রত্যেক সৈন্যই প্রভুর জয় উদ্দেশ্য করিয়া গমন করিয়া থাকে, এই ভাবে সৈন্যসমূহের গতির সমানতা বা তুল্যতা আছে।[১]

অনুবাদ—সেনা শব্দের অর্থ ঈশ্বরসমন্বিত বা সমানগতি।

পুত্রঃ পুরুত্রায়তে নিপরণাদ্বা পুন্নরকং ততস্ত্রায়ত ইতি বা ॥ ৪ ॥

পুত্রঃ ( 'পুত্র' শব্দের অর্থ ) পুরু ত্রায়তে ( প্রভূতরূপে যে ত্রাণ করে ); বা ( অথবা ) নিপরণাৎ ( নি + পৄ ধাতু হইতে পুত্র শব্দ নিষ্পন্ন ); বা ( অথবা ) পুং নরকং ( 'পুং' শব্দের অর্থ নরক বিশেষ ) ততঃ ত্রায়তে ( তাহা হইতে যে ত্রাণ করে ) ইতি ( ইহাও পুত্র শব্দের অর্থ হইতে পারে )।

পুত্র শব্দের ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন। ঋষ্টিষেণস্য পুত্রঃ—এইস্থলে পুত্র শব্দ রহিয়াছে; কাজেই পুত্রশব্দের ব্যুৎপত্তি প্রদর্শন অপ্রাসঙ্গিক নহে। পুত্রশব্দের ব্যুৎপত্তিগত অর্থ তিন প্রকার হইতে পারে। (১) যে পুরু অর্থাৎ প্রভূতরূপে ত্রাণ করে সে পুত্র; পিতা বহু পাপ করিলেও পুত্র সেই পাপ হইতে পিতাকে ত্রাণ করিয়া থাকে; ঐতরেয় ব্রাহ্মণে ( ৩৩।১ ) উক্ত হইয়াছে 'নাপুত্রস্য লোকোঽস্তি'। (২) 'নি + পৄ' ধাতু হইতে পুত্র শব্দ নিষ্পন্ন করা যাইতে পারে; ব্যুৎপত্তি হইবে—যে পিতৃগণের নিপরণ অর্থাৎ পিতৃগণকে পিণ্ডদান করে, অথবা নিপরণ অর্থাৎ পিণ্ডদানের দ্বারা যে পিতৃগণকে ত্রাণ করে।[২] (৩) 'পুং' শব্দপূর্ব্বক

---

১। সমানশব্দাৎ পূর্ব্বপদম্, এতেরুত্তরপদমিত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

২। নিপৃণাতি দদাতি হ্যসৌ পিণ্ডান্ পিতৃভ্য ইতি পুত্রঃ ( দুঃ ); নিপরণং পিণ্ডং পিতৃযজ্ঞশ্রাদ্ধাদৌ পিণ্ডদানম্, তেন ত্রায়তে শাস্ত্রসামর্থ্যাৎ পিতৄন্ ( স্কঃ স্বাঃ )।

'ত্রৈ' ধাতুর উত্তর 'ড' প্রত্যয় করিয়া ও পুত্র শব্দের নিষ্পত্তি হইতে পারে; ব্যুৎপত্তি হইবে—যে পুন্নামক নরক হইতে ত্রাণ করে।[১] দ্রষ্টব্য এই যে—শেষোক্ত স্থলে তকারের দ্বির্ভাব হইবেই, অন্য দুইস্থলে দ্বির্ভাব হইবে বিকল্পে।

অনুবাদ—পুত্র শব্দের অর্থ—যে প্রভূতরূপে ত্রাণ করে; অথবা, নি+পৃ ধাতু হইতে পুত্র শব্দ নিষ্পন্ন হইতে পারে; অথবা, 'পুং' শব্দের অর্থ নরকবিশেষ, তাহা হইতে যে ত্রাণ করে, ইহাও পুত্র শব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

হোত্রমৃষির্নিষীদন্ ঋষির্দর্শনাৎ, স্তোমান্ দদর্শেত্যৌপমন্যবঃ ॥ ৫ ॥

হোত্রম্ ঋষিঃ নিষীদন্ (হোতৃকর্ম্ম করিতে ঋষি দেবাপি উপবিষ্ট হইলেন)—এইস্থলে, ঋষিঃ ('ঋষি'শব্দ) দর্শনাৎ ('দৃশ্' ধাতু হইতে নিষ্পন্ন); স্তোমান্ (বৈদিক মন্ত্রসমূহ) দদর্শ (দর্শন করিয়াছেন) ইতি (ইহা) ঔপমন্যবঃ (আচার্য্য ঔপমন্যব মনে করেন)।

হোত্রম্ ঋষির্নিষীদন্—এইস্থলে 'ঋষি'শব্দ রহিয়াছে। 'ঋষি'শব্দ দর্শনার্থক 'দৃশ্' ধাতুর উত্তর ইন্ প্রত্যয় (উ ৫৫৭) করিয়া নিষ্পন্ন। ঋষি সূক্ষ্মার্থ অর্থাৎ তত্ত্ব দর্শন করেন।[২] আচার্য্য ঔপমন্যব মনে করেন—ঋষিগণ দিব্যচক্ষুতে স্তোম অর্থাৎ বৈদিক মন্ত্রসমূহ[৩] দর্শন করিয়াছেন।

অনুবাদ—হোত্রম্ ঋষির্নিষীদন্—এইস্থলে 'ঋষি' শব্দ দৃশ্ ধাতু হইতে নিষ্পন্ন; ঋষি বৈদিকমন্ত্রসমূহ দর্শন করিয়াছেন, আচার্য্য ঔপমন্যব ইহা মনে করেন।

তদ্‌যদেনাংস্তপস্যমানান্ ব্রহ্ম স্বয়ম্ভ্বভ্যানর্ষত্ত ঋষয়োঽভবংস্তদৃষীণা-
মৃষিত্বমিতি বিজ্ঞায়তে ॥ ৬ ॥

তৎ (তাহা হইলে অর্থাৎ ঋষিদিগের ঋষিত্ব কেন, তৎপ্রসঙ্গ উপস্থিত হইলে)[৪] [উচ্যতে] (উক্ত হইতেছে), যৎ (যেহেতু) স্বয়ম্ভু (স্বয়ং সমুদ্ভূত অর্থাৎ কোনও পুরুষের দ্বারা অকৃত) ব্রহ্ম (বেদ) তপস্যমানান্ (তপোনিরত) এনান্ (ব্রাহ্মণগণের নিকট) অভ্যানর্ষৎ (সমাগত হইয়াছিল)[৫] [তৎ] (সেই হেতু) তে (তাঁহারা) ঋষয়ঃ (ঋষিসমূহ) অভবন্ (হইয়া-

---

১। মনু ৯।১৩৮, বিষ্ণু ১৫।৪৪ দ্রষ্টব্য।

২। পশ্যতি হ্যসৌ সূক্ষ্মানপ্যর্থান্ (দুঃ)।

৩। মন্ত্রাঃ স্তোমাঃ (দুঃ)।

৪। তদেতদুচ্যতে যৎকৃতমৃষীণামৃষিত্বম্ (দুঃ)।

৫। অভ্যানর্ষৎ (অভি+আনর্ষৎ) অভ্যাগচ্ছৎ (দুঃ); আভিমুখ্যেন প্রত্যক্ষমাগচ্ছৎ (সায়ণ); আগতমাবির্ভূতমিত্যর্থঃ, 'ঋ' গতাবিত্যস্য লিটিরূপম্ (স্কঃ স্বাঃ)। গত্যর্থক 'ঋষ্' ধাতুও আছে, লিটে তাহার রূপ হয় 'আনর্ষ', 'আনর্ষৎ' ঋষ্ ধাতুর লিটের বৈদিক রূপ হইতে পারে।

ছিলেন ) ; তৎ ( ইহাই ) ঋষীণাং ( ঋষিদিগের ) ঋষিত্বম্ ( ঋষিত্ব ), ইতি ( ইহা ) বিজ্ঞায়তে ( শ্রুতি হইতে জানা যায় )।

'তদ্‌যদেনান্'—ইত্যাদি তৈত্তিরীয় আরণ্যক শ্রুতির ( ২।৯।১ ) রূপান্তর। তৈত্তিরীয় আরণ্যক শ্রুতি এইরূপ—'অজান্ হ বৈ পৃশ্নীংস্তপস্যমানান্ ব্রহ্ম স্বয়ম্ভ্বভ্যানর্ষত্ত ঋষয়োঽভবংস্ত-দৃষীণামৃষিত্বম্।' যে প্রপাঠকে এই শ্রুতিটী রহিয়াছে তাহার নাম স্বাধ্যায়ব্রাহ্মণ।[১] পৃশ্নি অর্থাৎ স্বভাবতঃ নির্ম্মল অজ অর্থাৎ কল্পাদিতে সৃষ্ট ব্রাহ্মণগণ[২] তপস্যানিরত হইলে তাঁহাদের নিকট অপৌরুষেয় বেদরাশি আবির্ভূত হইয়াছিল; অধ্যয়ন না করিয়াও তৎস্যানিবন্ধন তাঁহারা সমগ্র বেদ স্বরূপতঃ দর্শন করিয়াছিলেন, এই নিমিত্ত অর্থাৎ দর্শন ক্রিয়ার সহিত সম্বন্ধনিবন্ধন ঋষিগণের ঋষিত্ব।[৩]

অনুবাদ—ঋষিগণের ঋষিত্ব কেন তৎপ্রসঙ্গ সমুপস্থিত হইলে ইহা বলা যাইতেছে—যেহেতু স্বয়ং সমুদ্ভূত বেদরাশি তপোনিয়ত ব্রাহ্মণগণের নিকট সমাগত হইয়াছিল, সেইহেতু তাঁহারা ঋষি হইয়াছিলেন ; ইহাই ঋষিগণের ঋষিত্ব, ইহা শ্রুতি হইতে পরিজ্ঞাত হওয়া যায়।

দেবাপির্দেবানামাপ্ত্যা স্তুত্যা চ প্রদানেন চ ॥ ৭ ॥

দেবাপি ( 'দেবাপি' এই নাম ) স্তুত্যা ( স্তুতি দ্বারা ) চ ( এবং ) প্রদানেন ( হবিঃ প্রদানের দ্বারা ) দেবানাম্ ( দেবগণের ) আপ্ত্যা ( প্রাপ্তিনিবন্ধন )।

'দেবাপি' নামের ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন। 'দেব'শব্দপূর্ব্বক 'আপ্' ধাতু হইতে দেবাপি শব্দের নিষ্পত্তি। ইহার অর্থ—যিনি স্তুতি এবং হবিঃপ্রদানের দ্বারা দেবগণকে প্রাপ্ত হয়েন অর্থাৎ তাঁহাদের সাম্মুখ্যলাভ করেন।[৪]

অনুবাদ—'দেবাপি' এই নাম স্তুতি এবং হবিঃপ্রদানের দ্বারা দেবগণের প্রাপ্তিনিবন্ধন।

দেবসুমতিং দেবানাং কল্যাণীং মতিম্ ॥ ৮ ॥

দেবসুমতিং—দেবানাং কল্যাণীং মতিম্ ( দেবগণের কল্যাণকর বুদ্ধি )।

অনুবাদ—'দেবসুমতিম্' এই পদের অর্থ 'দেবানাং কল্যাণীং মতিম্' ( দেবগণের মঙ্গল-সম্পাদক বুদ্ধি )।

---

১। অস্য প্রপাঠকস্য স্বাধ্যায়ব্রাহ্মণমিতি সমাখ্যানাৎ স্বাধ্যায় এবাত্র প্রাধান্যেন বিধেয়ঃ ( সায়ণ )।

২। কল্পাদাবেব ব্রাহ্মণাঃ সৃষ্টা ন ত্বস্মদাদিবৎ কল্পমধ্যে পুনঃপুনর্জায়ন্তে তস্মাদজাঃ, তে চ পৃশ্নয়ঃ স্বরূপেণৈব নির্ম্মলাঃ সন্তোঽপি পুনস্তপ আচরন্ ( সায়ণ )।

৩। অনধীতমেব তত্বতো দদৃশুস্তপোবিশেষেণ ( দুঃ ); সায়ণের মতে গত্যর্থক ঋষ্ ধাতুর সহিত সম্বন্ধনিবন্ধন অর্থাৎ বেদরাশি তাঁহাদিগের নিকটে স্বয়ং সমাগত হইয়াছিল বলিয়া ঋষিগণের ঋষিত্ব ( ঋষিধাত্বর্থ-বিষয়ত্বাদৃষয়োঽভবন্ )।

৪। সহি স্তুতিভির্দেবানাপ্নোতি হবিঃসম্প্রদানেন চ ( দুঃ )।

চিকিত্বাং শ্চেতনাবান্ ॥ ৯ ॥

চিকিত্বান্ = চেতনাবান্ ( চেতনা অর্থাৎ জ্ঞানসমন্বিত )।

অনুবাদ—'চিকিত্বান্' এই পদের অর্থ চেতনাবান্ ( জ্ঞানসম্পন্ন অর্থাৎ অভিজ্ঞ )।

স উত্তরস্মাদধরং সমুদ্রম্, উত্তরঃ উদ্গততরো ভবত্যধরোঽধোরঃ,
অধো ন ধাবতীত্যূর্দ্ধগতিঃ প্রতিষিদ্ধা ॥ ১০ ॥

'স উত্তরস্মাদধরং সমুদ্রম্' এই স্থলে, উত্তরঃ ( 'উত্তর' শব্দের অর্থ ) উদ্গততরঃ ভবতি ( যাহা অধিকতর উর্দ্ধগত হয় ); অধরঃ = অধোরঃ ( নিম্নত্বসমন্বিত অথবা অধোগামী ); অধঃ ( 'অধঃ' এই শব্দের অর্থ ) ন ধাবতি ( যাহা ধাবিত হয় না ), ইতি ( ইহার দ্বারা ) উর্দ্ধগতিঃ ( উর্দ্ধগতি ) প্রতিষিদ্ধা ( প্রতিষিদ্ধ হইল )।

'স উত্তরস্মাদধরং সমুদ্রম্' এইস্থলে 'উত্তর' শব্দের অর্থ উদ্গততর ( উৎ = উদ্গত + তর )। পৃথিবী হইতে অন্তরিক্ষ উর্দ্ধে অবস্থিত বলিয়াই উদ্গততর।[১] 'অধর' শব্দ 'অধোর' শব্দেরই রূপান্তর। অধোর শব্দের অর্থ নিম্নত্বসমন্বিত অথবা নিম্নপ্রদেশগামী।[২] 'অধঃ' শব্দের অর্থ যাহা ধাবিত হয় না ( নঞ্পূর্ব্বক 'ধাব্' ধাতু হইতে ); ধাবনক্রিয়ার নিষেধের দ্বারাই ইহার উর্দ্ধগতি নিষিদ্ধ হইল।[৩]

অনুবাদ—'স উত্তরস্মাদধরং সমুদ্রম্' এইস্থলে 'উত্তর' শব্দের অর্থ যাহা উদ্গততর হয়; অধরঃ—অধোরঃ ( নিম্নত্বসমন্বিত অথবা নিম্নপ্রদেশগামী ); অধঃ শব্দের অর্থ 'যাহা ধাবিত হয় না', ইহার দ্বারা উর্দ্ধগতি প্রতিষিদ্ধ হইল।

তস্যোত্তরা ভূয়সে নির্বচনায় ॥ ১১ ॥

উত্তরা ( পরবর্ত্তী ঋক্ ) তস্য ( পূর্ব্বোক্ত বিষয়ের ) ভূয়সে ( অধিকতর ) নির্বচনায় ( কথন বা বর্ণনার জন্য )।

দেবাপি যে পৌরোহিত্য করিয়াছিলেন এবং দেবগণের নিকট প্রার্থনা করিয়া বৃষ্টিলাভে সমর্থ হইয়াছিলেন—এই বিষয় অধিকতর স্পষ্টভাবে প্রতিপাদিত হইয়াছে ইহারই পরে যে মন্ত্র উদ্ধৃত হইয়াছে সেই মন্ত্রে।

অনুবাদ—এতৎপরবর্ত্তী মন্ত্র পূর্ব্বোক্ত বিষয়ের অধিকতর স্পষ্টভাবে প্রতিপাদনের জন্য।

॥ একাদশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। উদ্গততরোঽসৌ ভবত্যুপরিষ্টাদবস্থানাৎ ( দুঃ )।
২। অধোরঃ রো মত্বর্থে অধোমানিত্যর্থঃ অধ ঋচ্ছতীতি বা ( স্কঃ খাঃ )।
৩। নঞা উর্দ্ধগতিঃ প্রতিষিদ্ধা ( স্কঃ খাঃ )।

## দ্বাদশ পরিচ্ছেদ

যদ্দেবাপিঃ শন্তনবে পুরোহিতো হোত্রায় বৃতঃ কৃপয়ন্নদীধেৎ।
দেবশ্রুতং বৃষ্টিবনিংররাণো বৃহস্পতির্বাচমস্মা অযচ্ছৎ ॥ ১ ॥

( ঋগ্বেদ ১০।৯৮।৭ )

যৎ ( যখন ) দেবাপিঃ ( দেবাপি ) শন্তনবে ( শন্তনুর নিমিত্ত )[১] পুরোহিতঃ ( পুরোহিত হইয়া ) হোত্রায় ( হোতৃকর্মে ) বৃতঃ ( বৃত হইলেন ) [ চ ] ( এবং ) কৃপয়ন্ ( কৃপাপরবশ হইয়া ) অদীধেৎ ( চিন্তা করিলেন অর্থাৎ মনে মনে বৃষ্টিপ্রার্থনা করিলেন ),[২] [ তৎ ] ( তদা ) [ দেবাপিং ] ( দেবাপিকে ) দেবশ্রুতং ( দেবগণের শ্রুত ) বৃষ্টিবনিং ( বৃষ্টিযাচী ) [ মত্বা ] ( মনে করিয়া ) ররাণঃ ( দদৎ—বৃষ্টিপ্রদানে উদ্যুক্ত ) বৃহস্পতিঃ ( বৃহস্পতি ) অস্মৈ ( দেবাপিকে ) বাচম্ ( বাক্য ) অযচ্ছৎ ( প্রদান করিয়াছিলেন )।

দেবাপি শন্তনুর পুরোহিত হইয়া তাঁহার যজ্ঞে হোতৃকর্মে বৃত হইলেন এবং অনাবৃষ্টিদগ্ধ লোকসমূহের উপর কৃপাপরবশ হইয়া বৃষ্টির বিষয় চিন্তা করিলেন অর্থাৎ মনে মনে প্রার্থনা করিলেন 'বৃষ্টি হউক'। বৃহস্পতি সেই যজ্ঞে ব্রহ্মত্বে বৃত ছিলেন ; তিনি মনে করিলেন, দেবাপি বৃষ্টি প্রার্থনা করিতেছেন এবং তাঁহার প্রার্থনা দেবতারা শ্রবণ করিয়াছেন ; বৃহস্পতি বৃষ্টিপ্রদানে উদ্যুক্ত হইলেন অর্থাৎ দেবাপি যাহাতে বৃষ্টিলাভ করিতে পারেন তাহার উপায় উদ্ভাবন করিলেন—তিনি দেবাপিকে বাক্‌শক্তি প্রদান করিলেন ; বাক্যের উপর দেবাপির স্বাতন্ত্র্য জন্মিল, তিনি যথাযথ বাক্যে দেবগণের স্তুতি করিয়া দেবগণকে সন্তুষ্ট করিলেন, দেবগণের কৃপায় বৃষ্টিলাভ হইল।[৩]

অনুবাদ—যখন দেবাপি শন্তনুর নিমিত্ত পুরোহিত হইয়া হোতৃত্বে বৃত হইলেন এবং কৃপাপরবশ হইয়া বৃষ্টির বিষয় চিন্তা করিলেন, তখন দেবাপিকে বৃষ্টিপ্রার্থী এবং দেবশ্রুত ( যাঁহার প্রার্থনা দেবগণ শ্রবণ করেন ) মনে করিয়া বৃষ্টিপ্রদানে উদ্যুক্ত বৃহস্পতি তাঁহাকে বাক্য প্রদান করিলেন।

শন্তনুঃ শন্তনোঽস্ত্বিতি বা শমস্মৈ তন্বা অস্ত্বিতি বা ॥ ২ ॥

শন্তনুঃ ( 'শন্তনু' নাম কোথা হইতে হইল ? ) হে তনো ( হে দুর্বল ) শম্ ( সুখ )

---

১। শন্তনবে শন্তন্বর্থম্ ( স্কঃ স্বাঃ )।

২। অদীধেৎ অধ্যায়দ্বৃষ্টির্ভবেদিতি ( দুঃ )।

৩। সোঽস্মৈ বর্ষসাধিকাং বাচমযচ্ছদদদাদিত্যর্থঃ। তয়া বাচা তদনুগৃহীতয়া দেবান্ স্তুত্বা তেভ্যো বর্ষমলভতেতি সমস্তার্থঃ ( দুঃ )।

অস্তু ( হউক ) ইতি বা ( হয় এই নামের ব্যুৎপত্তি এই ) বা ( অথবা ), অস্মৈ ( এই ) তন্বৈ ( শরীরের প্রতি ) শম্ ( সুখ ) অস্তু ( হউক ) ইতি ( এই নামের ব্যুৎপত্তি ইহা )।

শন্তনু নামের ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন। কোনও রোগার্ত্ত দুর্ব্বল ব্যক্তিকে দেখিয়া যিনি বলেন 'হে দুর্ব্বল, তোমার সুখ হউক,' অথবা 'তোমার এই তনুর ( শরীরের ) সুখ হউক' এবং যাঁহার ঈদৃশ বাক্যে সেই রোগার্ত্ত দুর্ব্বল ব্যক্তি রোগমুক্ত হইয়া সুস্থ সবল হয়,[১] তিনিই শন্তনু। শন্তনু—( শম্+তনু )।

অনুবাদ—শন্তনু নাম কোথা হইতে হইল ? 'হে তনো, শম্ অস্তু' ( হে দুর্ব্বল তোমার সুখ হউক ), অথবা, 'শম্ অস্মৈ তন্বৈ অস্তু' ( এই শরীরেব সুখ হউক )—ঈদৃশ বাক্য যিনি বলেন, তিনি শন্তনু।

পুরোহিতঃ পুর এনং দধতি ॥ ৩ ॥

পুরোহিতঃ ( 'পুরোহিত' শব্দ কোথা হইতে হইল ? ) এনং ( ইঁহাকে ) পুরঃ ( অগ্রে ) দধতি ( স্থাপন করে )।

পুরোহিত শব্দের ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন। শান্তিককর্ম্মে, পৌষ্টিককর্ম্মে এবং আভিচারিককর্ম্মে রাজগণ ইঁহাকে অগ্রবর্ত্তী করেন অর্থাৎ তাঁহারই নেতৃত্বে এই সমস্ত কর্ম্ম সম্পন্ন করেন।[২] 'পুরস্' শব্দ পূর্ব্বক 'ধা' ধাতু হইতে পুরোহিত শব্দ নিষ্পন্ন।

অনুবাদ—পুরোহিত শব্দ কোথা হইতে হইল ? [ রাজগণ ] ইঁহাকে অগ্রে স্থাপন করেন।

হোত্রায় বৃতঃ কৃপায়মাণোঽন্বধ্যায়ৎ ॥ ৪ ॥

হোত্রায় বৃতঃ কৃপয়ন্ অদীধেৎ—হোত্রায় বৃতঃ কৃপায়মাণঃ অন্বধ্যায়ৎ ( হোতৃত্বে বৃত হইয়া কৃপাপরবশ দেবাপি চিন্তা করিলেন।

কৃপয়ন্—কৃপায়মাণঃ ; অদীধেৎ—অন্বধ্যায়ৎ ( চিন্তা করিলেন অর্থাৎ মনে মনে প্রার্থনা করিলেন 'বৃষ্টি হউক' )।

অনুবাদ—হোতৃকর্ম্মে বৃত কৃপাপরবশ দেবাপি চিন্তা করিলেন।

দেবশ্রুতং দেবা এনং শৃণ্বন্তি ॥ ৫ ॥

দেবশ্রুতং—দেবা এনং শৃণ্বন্তি ( দেবতারা ইঁহাকে শ্রবণ করেন )।

মন্ত্রে 'দেবশ্রুতং' এই পদটী 'দেবশ্রুৎ' শব্দের দ্বিতীয়ার একবচন। দেব+শ্রু+ক্বিপ্ করিয়া 'দেবশ্রুৎ' শব্দের নিষ্পত্তি। ইহার অর্থ—স্তুতি উচ্চারণ কালে 'দেবগণ যাঁহাকে শ্রবণ করেন[৩] অর্থাৎ যাঁহার স্তুতি শ্রবণে দেবগণ প্রীত হয়েন।'

---

১। স চ তদ্বৈবারোগঃ সম্পদ্যতে ( স্কঃ স্বাঃ )।

২। শান্তিকপৌষ্টিকাভিচারিকেষু কর্ম্মসু পুর এনং দধতি রাজানঃ ( দুঃ )।

৩। এনং স্তুতীরুচ্চারয়ন্তং শৃণ্বন্তীতি দেবশ্রুৎ তং দেবশ্রুতম্ ( দুঃ ) ; দেবৈঃ শ্রুতম্ ( স্কঃ স্বাঃ )।

অনুবাদ—দেবশ্রুত শব্দের অর্থ—দেবতারা ইহাকে শ্রবণ করেন।

বৃষ্টিবনিং বৃষ্টিযাচিনম্ ॥ ৬ ॥

বৃষ্টিবনিং = বৃষ্টিযাচিনম্ ( যে বৃষ্টি যাজ্ঞা করে তাহাকে )।

'বৃষ্টিবনি' শব্দের অর্থ বৃষ্টিযাচী ; 'বৃষ্টি'শব্দপূর্ব্ব যাচনার্থক তনাদি 'বন্' ধাতু হইতে শব্দটী নিষ্পন্ন।

অনুবাদ—বৃষ্টিবনি শব্দের অর্থ বৃষ্টিযাচী।

ররাণো রাতিরভ্যস্তঃ ॥ ৭ ॥

ররাণঃ ( 'ররাণ' এই শব্দ কি করিয়া নিষ্পন্ন হইল ? ) রাতিঃ ( 'রা' ) অভ্যস্তঃ ( দ্বির্ভাবাপন্ন হইয়াছে )।

'রা' ধাতু দানার্থক। 'রা' ধাতুর উত্তর যঙ্ প্রত্যয় ( পা ৩।১।২২ ) ও তাহার লুক্ ( পা ২।৪।৭৪ ) হইয়াছে ; যঙ্ প্রত্যয় নিবন্ধন ধাতুটীর অভ্যাস ( দ্বির্ভাব ) হইয়াছে ( পা ৬।১।৯ ) ; অভ্যস্ত 'রা' ধাতুর উত্তর শানচ্ প্রত্যয় করিয়া 'ররাণ' শব্দ নিষ্পন্ন হইয়াছে ; রা+শানচ্ = ররা+আন = ররাণ। 'ররাণ' শব্দের অর্থ 'দানে উদ্‌যুক্ত'।[১]

অনুবাদ—ররাণ শব্দে 'রা' ধাতু অভ্যস্ত ( দ্বির্ভাবাপন্ন )।

বৃহস্পতির্ব্রহ্মাসীৎ সোঽস্মৈ বাচমযচ্ছৎ ॥ ৮ ॥

বৃহস্পতিঃ ( বৃহস্পতি ) ব্রহ্মা ( ব্রহ্মকর্ম্মে বৃত ) আসীৎ ( ছিলেন ), সঃ ( তিনি ) অস্মৈ ( ইহাকে ) বাচম্ ( বাক্য ) অযচ্ছৎ ( প্রদান করিয়াছিলেন )।

শন্তনুর যজ্ঞে দেবাপি ছিলেন হোতা, বৃহস্পতি ছিলেন ব্রহ্মা ; বৃহস্পতি দেবাপিকে বাক্‌শক্তি প্রদান করেন, যাঁহার প্রভাবে দেবাপি দেবগণকে সন্তুষ্ট করিয়া বৃষ্টিলাভ করিতে সমর্থ হইয়াছিলেন।

অনুবাদ—বৃহস্পতি ব্রহ্মা ছিলেন, তিনি দেবাপিকে বাক্য প্রদান করেন।

বৃহদুপব্যাখ্যাতম্ ॥ ৯ ॥

বৃহৎ ( 'বৃহৎ' এই শব্দ ) উপব্যাখ্যাতম্ ( ব্যাখ্যাত হইয়াছে )।

বৃহস্পতিঃ = বৃহতাং পতিঃ অর্থাৎ বৃহত্ত্ববিশিষ্ট যে দেবগণ, তাঁহাদের পতি বা গুরু।[২] বৃহৎ শব্দের ব্যাখ্যা পূর্ব্বে ( নিঃ ১।২।৩।১৬ )[৩] প্রদর্শিত হইয়াছে )।

অনুবাদ—'বৃহৎ' এই শব্দ ব্যাখ্যাত হইয়াছে।

॥ দ্বাদশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। ররাণো দদৎ ( দুঃ )।

২। পতির্গুরুশ্চ দেবানাং বৃহতাং জ্ঞানিনাং বর ( ব্রহ্মবৈবর্ত্ত প্রকৃতি খণ্ড ৫৬ অধ্যায় )।

৩। বৃহদিতি মহতো নামধেয়ং পরিবৃঢ়ং ভবতি।

# ত্রয়োদশ পরিচ্ছেদ

**সাধারণান্যুত্তরাণি ষড়্ দিবশ্চাদিত্যস্য চ, যানি ত্বস্য প্রাধান্যেনোপরিষ্টাত্তানি ব্যাখ্যাস্যামঃ ॥ ১ ॥**

উত্তরাণি ( এতৎপরবর্ত্তী ) ষড়্ ( ছয়টী নাম ) দিবশ্চ আদিত্যস্য চ ( দ্যুলোক এবং আদিত্য এতদুভয়ের ) সাধারণানি ( সাধারণ ), তু ( কিন্তু ) যানি ( যে সমস্ত নাম ) প্রাধান্যেন ( মুখ্যতঃ ) অস্য ( আদিত্যেরই ) তানি ( সেই সমস্ত নাম ) উপরিষ্টাৎ ( পরে ) ব্যাখ্যাস্যামঃ ( ব্যাখ্যা করিব )।

অন্তরিক্ষ নামের পরবর্ত্তী ছয়টী নাম ( স্বঃ, পৃশ্নি ইত্যাদি—নিঘণ্টু ১।৪ ) দ্যুলোক এবং আদিত্য এতদুভয়ের সাধারণ অর্থাৎ এতদুভয়কে বুঝাইতেই প্রযুক্ত হয়। যে সমস্ত নাম মুখ্যতঃ আদিত্যেরই অর্থাৎ যে সমস্ত নাম প্রধানতঃ আদিত্যকেই বুঝায়, তাহাদের ব্যাখ্যা নিরুক্তকার পরে ( নিঃ ১২।১২-১৮ ) করিবেন।

অনুবাদ—পরবর্ত্তী ছয়টী নাম দ্যুলোক এবং আদিত্য—এতদুভয়ের সাধারণ ; কিন্তু যে সমস্ত নাম মুখ্যতঃ আদিত্যেরই তাহাদিগের ব্যাখ্যা পরে করিব।

**আদিত্যঃ কস্মাদাদত্তে রসানাদত্তে ভাসং জ্যোতিষামাদীপ্তো ভাসেতি বাদিতেঃ পুত্র ইতি বা ॥ ২ ॥**

আদিত্যঃ ( 'আদিত্য' শব্দ ) কস্মাৎ ( কোথা হইতে হইল ? ), রসান্ ( রস ) আদত্তে ( গ্রহণ করেন ), জ্যোতিষাং ( চন্দ্রাদি জ্যোতিষ্মান্ পদার্থসমূহের ) ভাসম্ ( দীপ্তি ) আদত্তে ( গ্রহণ করেন ), বা ( অথবা ) ভাসা ( দীপ্তিতে ) আদীপ্ত ( সমাবৃত ) ইতি ( ইহা আদিত্য শব্দের ব্যুৎপত্তি ), বা ( অথবা ) অদিতেঃ ( দেবমাতা অদিতির ) পুত্রঃ ( পুত্র ) ইতি ( ইহা আদিত্য শব্দের ব্যুৎপত্তি )।

আদিত্য শব্দ কোথা হইতে হইল অর্থাৎ আদিত্য শব্দের ব্যুৎপত্তি কি ? এই প্রশ্নের উত্তরে বলিতেছেন—আ+দা ধাতু হইতে আদিত্য শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে ; আ+দা ধাতুর অর্থ গ্রহণ করা ; আদিত্য স্বীয় রশ্মিসমূহের দ্বারা ভৌম রস গ্রহণ করেন ; আদিত্য চন্দ্রনক্ষত্রাদি জ্যোতির্ম্ময় পদার্থসমূহের জ্যোতিও গ্রহণ করেন অর্থাৎ আদিত্যোদয়ে এই সকলের প্রভানাশ হয়।[১] আ+দীপ্ ধাতু হইতেও আদিত্য শব্দের নিষ্পত্তি করা যাইতে

---

১। তদুদয়ে হি চন্দ্রাদীনাং প্রভানাশো ভবতি ( দুঃ ), তদুদয়েঽস্তর্ধানাদাদানব্যপদেশঃ ( স্কঃ স্বাঃ )।

পারে; আ+দীপ্ ধাতুর অর্থ 'আবৃত হওয়া'; আদিত্য স্বীয় দীপ্তিতে আবৃত হয়েন।[১] অথবা অদিতি দেবমাতা, অদিতির পুত্র আদিতেয়; আদিতেয় শব্দই 'আদিত্য' এই আকার ধারণ করিয়াছে।[২]

অনুবাদ—আদিত্য শব্দ কোথা হইতে হইল? আদিত্য রস গ্রহণ করেন, জ্যোতির্ময় পদার্থসমূহের দীপ্তি গ্রহণ করেন; অথবা দীপ্তিতে আবৃত, অথবা অদিতির পুত্র—ইহাও আদিত্য শব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

অল্পপ্রয়োগং ত্বস্যৈতদার্চাভ্যাম্নায়ে সূক্তভাক্ সূর্য্যমাদিতেয়মদিতেঃ পুত্রম্॥ ৩॥

তু (কিন্তু) অস্য (আদিত্যের) এতৎ (অদিতিপুত্র বা আদিতেয় এই নাম) আর্চাভ্যাম্নায়ে (ঋগ্বেদে) অল্পপ্রয়োগং (বিরলপ্রয়োগ), সূক্তভাক্ (সূক্তভাজী) [যথা] (যেমন) সূর্য্যম্ আদিতেয়ম্ (অদিতির পুত্র সূর্য্যকে); আদিতেয়ম্=অদিতেঃ পুত্রম্ (অদিতির পুত্রকে)।

আর্চাভ্যাম্নায় শব্দের অর্থ 'ঋগ্বেদ'।[৩] অদিতির পুত্র আদিতেয়, আদিতেয় শব্দই আদিত্য হইয়াছে, ইহা বলা হইয়াছে। অদিতির পুত্ররূপে আদিত্যের বর্ণনা কিন্তু ঋগ্বেদে বিরল। বিশেষতঃ অদিতিপুত্র মাত্র সূক্তভাক্, হবির্ভাক্ নহেন, অর্থাৎ কোনও সূক্তের মধ্যে (যেমন, ঋগ্বেদ ১০৷৮৮ সূক্তে, একাদশ মন্ত্রে)[৪] অদিতিপুত্র বলিয়া আদিত্যের উল্লেখ আছে বটে (সূর্য্যম্ আদিতেয়ম্), কিন্তু কুত্রাপি অদিতিপুত্রবোধক নামে অর্থাৎ 'আদিতেয়' এই নামে আদিত্যকে হবিঃপ্রদান করা হইয়াছে বলিয়া দৃষ্ট হয় না।[৫]

বস্তুগত্যা আদিতেয় (অদিতিপুত্র) সূক্তভাক্ও নহেন। কোনও সূক্তের দেবতারূপে আদিতেয়ের নির্দ্দেশ নাই, অথবা প্রধানভাবে তিনি কোনও সূক্তে বর্ণিত হইয়াছেন বলিয়া দৃষ্ট হয় না। 'সূর্য্যম্ আদিতেয়ম্' এইস্থলে 'আদিতেয়' শব্দ সূর্য্যের বিশেষণরূপেই প্রযুক্ত হইয়াছে, কাজেই অপ্রধান। এই সমস্ত বিবেচনা করিয়া ইউরোপীয় পণ্ডিত Aufrecht মনে করেন 'আর্চাভ্যাম্নায়ে সূক্তভাক্' এই স্থলে অকার প্রশ্লেষ করিয়া আদিতেয়কে 'অসূক্তভাক্' বলিয়া নির্দ্দেশ করাই যুক্তিসঙ্গত।

---

১। আদীপ্ত আবৃতো ভবতি (দুঃ); আ+দীপ্ ধাতুর মুখ্য অর্থ সর্ব্বতোভাবে দীপ্তি পাওয়া; স্কন্দস্বামী এই অর্থই গ্রহণ করিয়াছেন; তিনি অর্থ করেন—আদিত্য দীপ্তিতে দীপ্তিমান্ হন অর্থাৎ দীপ্তিতে অন্য দীপ্তিমান্ পদার্থসমূহকে অতিক্রম করেন (জ্যোতিরন্তরাপেক্ষয়া দীপ্তঃ)।

২। সোঽয়মাদিতেয়ঃ সন্নাদিত্য ইত্যুচ্যতে (দুঃ)।

৩। ঋচ এব যজুষা ব্রাহ্মণেন চ মিশ্রা আম্নায়ন্তে আভিমুখ্যেন যস্মিন্নসৌ আর্চাভ্যাম্নায়ঃ, তস্মিন্ ঋগ্বেদে ইত্যর্থঃ (স্কঃ স্বাঃ)।

৪। নিরুক্ত ৭৷২৯ দ্রষ্টব্য।

৫। নানেন নাম্না হবিশ্চোদনা কচিদস্তীতি (স্কঃ স্বাঃ)।

## ত্রয়োদশ পরিচ্ছেদ

**সাধারণান্যুত্তরাণি ষড়্ দিবশ্চাদিত্যস্য চ, যানি ত্বস্য প্রাধান্যেনোপরিষ্টাত্তানি ব্যাখ্যাস্যামঃ ॥ ১ ॥**

উত্তরাণি (এতৎপরবর্ত্তী) ষড়্ (ছয়টী নাম) দিবশ্চ আদিত্যস্য চ (দ্যুলোক এবং আদিত্য এতদুভয়ের) সাধারণানি (সাধারণ), তু (কিন্তু) যানি (যে সমস্ত নাম) প্রাধান্যেন (মুখ্যতঃ) অস্য (আদিত্যেরই) তানি (সেই সমস্ত নাম) উপরিষ্টাৎ (পরে) ব্যাখ্যাস্যামঃ (ব্যাখ্যা করিব)।

অন্তরিক্ষ নামের পরবর্ত্তী ছয়টী নাম (স্বঃ, পৃশ্নি ইত্যাদি—নিঘণ্টু ১।৪) দ্যুলোক এবং আদিত্য এতদুভয়ের সাধারণ অর্থাৎ এতদুভয়কে বুঝাইতেই প্রযুক্ত হয়। যে সমস্ত নাম মুখ্যতঃ আদিত্যেরই অর্থাৎ যে সমস্ত নাম প্রধানতঃ আদিত্যকেই বুঝায়, তাহাদের ব্যাখ্যা নিরুক্তকার পরে (নিঃ ১২।১২-১৮) করিবেন।

অনুবাদ—পরবর্ত্তী ছয়টী নাম দ্যুলোক এবং আদিত্য—এতদুভয়ের সাধারণ; কিন্তু যে সমস্ত নাম মুখ্যতঃ আদিত্যেরই তাহাদিগের ব্যাখ্যা পরে করিব।

**আদিত্যঃ কস্মাদাদত্তে রসানাদত্তে ভাসং জ্যোতিষামাদীপ্তো ভাসেতি বাদিতেঃ পুত্র ইতি বা ॥ ২ ॥**

আদিত্যঃ ('আদিত্য' শব্দ) কস্মাৎ (কোথা হইতে হইল?), রসান্ (রস) আদত্তে (গ্রহণ করেন), জ্যোতিষাং (চন্দ্রাদি জ্যোতিষ্মান্ পদার্থসমূহের) ভাসম্ (দীপ্তি) আদত্তে (গ্রহণ করেন), বা (অথবা) ভাসা (দীপ্তিতে) আদীপ্ত (সমাবৃত) ইতি (ইহা আদিত্য শব্দের ব্যুৎপত্তি), বা (অথবা) অদিতেঃ (দেবমাতা অদিতির) পুত্রঃ (পুত্র) ইতি (ইহা আদিত্য শব্দের ব্যুৎপত্তি)।

আদিত্য শব্দ কোথা হইতে হইল অর্থাৎ আদিত্য শব্দের ব্যুৎপত্তি কি? এই প্রশ্নের উত্তরে বলিতেছেন—আ+দা ধাতু হইতে আদিত্য শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে; আ+দা ধাতুর অর্থ গ্রহণ করা; আদিত্য স্বীয় রশ্মিসমূহের দ্বারা ভৌম রস গ্রহণ করেন; আদিত্য চন্দ্রনক্ষত্রাদি জ্যোতির্ময় পদার্থসমূহের জ্যোতিও গ্রহণ করেন অর্থাৎ আদিত্যোদয়ে এই সকলের প্রভানাশ হয়।[১] আ+দীপ্ ধাতু হইতেও আদিত্য শব্দের নিষ্পত্তি করা যাইতে

---

১। তদুদয়ে হি চন্দ্রাদীনাং প্রভানাশো ভবতি (দুঃ), তদুদয়েঽস্তর্ধানাদাদানব্যপদেশঃ (স্কঃ স্বাঃ)।

পারে; আ+দীপ্ ধাতুর অর্থ 'আবৃত হওয়া'; আদিত্য স্বীয় দীপ্তিতে আবৃত হয়েন।[১] অথবা অদিতি দেবমাতা, অদিতির পুত্র আদিতেয়; আদিতেয় শব্দই 'আদিত্য' এই আকার ধারণ করিয়াছে।[২]

অনুবাদ—আদিত্য শব্দ কোথা হইতে হইল? আদিত্য রস গ্রহণ করেন, জ্যোতির্ময় পদার্থসমূহের দীপ্তি গ্রহণ করেন; অথবা দীপ্তিতে আবৃত, অথবা অদিতির পুত্র—ইহাও আদিত্য শব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

অল্পপ্রয়োগং ত্বস্যৈতদার্চাভ্যাম্নায়ে সূক্তভাক্ সূর্য্যমাদিতেয়মদিতেঃ পুত্রম্॥ ৩॥

তু (কিন্তু) অস্য (আদিত্যের) এতৎ (অদিতিপুত্র বা আদিতেয় এই নাম) আর্চাভ্যাম্নায়ে (ঋগ্বেদে) অল্পপ্রয়োগং (বিরলপ্রয়োগ), সূক্তভাক্ (সূক্তভাজী) [যথা] (যেমন) সূর্য্যম্ আদিতেয়ম্ (অদিতির পুত্র সূর্য্যকে); আদিতেয়ম্=অদিতেঃ পুত্রম্ (অদিতির পুত্রকে)।

আর্চাভ্যাম্নায় শব্দের অর্থ 'ঋগ্বেদ'।[৩] অদিতির পুত্র আদিতেয়, আদিতেয় শব্দই আদিত্য হইয়াছে, ইহা বলা হইয়াছে। অদিতির পুত্ররূপে আদিত্যের বর্ণনা কিন্তু ঋগ্বেদে বিরল। বিশেষতঃ অদিতিপুত্র মাত্র সূক্তভাক্, হবির্ভাক্ নহেন, অর্থাৎ কোনও সূক্তের মধ্যে (যেমন, ঋগ্বেদ ১০।৮৮ সূক্তে, একাদশ মন্ত্রে)[৪] অদিতিপুত্র বলিয়া আদিত্যের উল্লেখ আছে বটে (সূর্য্যম্ আদিতেয়ম্), কিন্তু কুত্রাপি অদিতিপুত্রবোধক নামে অর্থাৎ 'আদিতেয়' এই নামে আদিত্যকে হবিঃপ্রদান করা হইয়াছে বলিয়া দৃষ্ট হয় না।[৫]

বস্তুগত্যা আদিতেয় (অদিতিপুত্র) সূক্তভাক্ও নহেন। কোনও সূক্তের দেবতারূপে আদিতেয়ের নির্দ্দেশ নাই, অথবা প্রধানভাবে তিনি কোনও সূক্তে বর্ণিত হইয়াছেন বলিয়া দৃষ্ট হয় না। 'সূর্য্যম্ আদিতেয়ম্' এইস্থলে 'আদিতেয়' শব্দ সূর্য্যের বিশেষণরূপেই প্রযুক্ত হইয়াছে, কাজেই অপ্রধান। এই সমস্ত বিবেচনা করিয়া ইউরোপীয় পণ্ডিত Aufrecht মনে করেন 'আর্চাভ্যাম্নায়ে সূক্তভাক্' এই স্থলে অকার প্রশ্লেষ করিয়া আদিতেয়কে 'অসূক্তভাক্' বলিয়া নির্দ্দেশ করাই যুক্তিসঙ্গত।

---

১। আদীপ্ত আবৃতো ভবতি (দুঃ); আ+দীপ্ ধাতুর মুখ্য অর্থ সর্ব্বতোভাবে দীপ্তি পাওয়া; স্কন্দস্বামী এই অর্থই গ্রহণ করিয়াছেন; তিনি অর্থ করেন—আদিত্য দীপ্তিতে দীপ্তিমান্ হন অর্থাৎ দীপ্তিতে অন্য দীপ্তিমান্ পদার্থসমূহকে অতিক্রম করেন (জ্যোতিরন্তরাপেক্ষয়া দীপ্তঃ)।

২। সোঽয়মাদিতেয়ঃ সন্নাদিত্য ইত্যুচ্যতে (দুঃ)।

৩। ঋচ এব যজুষা ব্রাহ্মণেন চ মিশ্রা আম্নায়ন্তে আভিমুখ্যেন যস্মিন্নসৌ আর্চাভ্যাম্নায়ঃ, তস্মিন্ ঋগ্বেদে ইত্যর্থঃ (স্কঃ স্বাঃ)।

৪। নিরুক্ত ৭।২৯ দ্রষ্টব্য।

৫। নানেন নাম্না হবিশ্চোদনা ক্বচিদস্তীতি (স্কঃ স্বাঃ)।

কেহ কেহ ব্যাখ্যা করেন—'সূর্য্যের যে আদিত্য এই নাম, তাহার প্রয়োগ ঋগ্বেদে অল্প'। তাঁহাদের মতে, অস্য=সূর্য্যের, এতৎ='আদিত্য' এই নাম। এই ব্যাখ্যায় দোষ আছে। প্রথমতঃ 'অস্য' এই পদের দ্বারা সূর্য্যের নির্দ্দেশ হইয়াছে বলিয়া মনে করা সঙ্গত নহে; কারণ, পূর্ব্বে সূর্য্যের উল্লেখ নাই, উল্লেখ আছে আদিত্যের। দ্বিতীয়তঃ আদিত্যকে সূক্তভাক্ বলিয়া বর্ণনা করিবারও কোন তাৎপর্য্য নাই, কারণ, আদিত্য মাত্র সূক্তভাক্ নহেন, তিনি হবির্ভাক্ও আদিত্য যে হবির্ভাক্ তদ্বিষয়ে প্রমাণ—মৈত্র সং ২।৫।১১ এবং ৪।১৪।১৪২।

অনুবাদ—কিন্তু আদিত্যের অদিতিপুত্র বা 'আদিতেয়' এই নাম ঋগ্বেদে অল্পপ্রয়োগ; অদিতিপুত্র সূক্তভাক্; যেমন—সূর্য্যম্ আদিতেয়ম্ (ঋগ্বেদ ১০।৮৮।১১); 'আদিতেয়ম্' এই পদের অর্থ অদিতেঃ পুত্রম্' (অদিতির পুত্রকে)।

এবমন্যাসামপি দেবতানামাদিত্যপ্রবাদাঃ স্তুতয়ো ভবন্তি ॥ ৪ ॥

এবম্ (এইরূপে) অন্যাসাং (অন্যান্য) দেবতানাম্ অপি (দেবতাগণেরও) আদিত্য প্রবাদাঃ স্তুতয়ঃ (আদিত্য নামে স্তুতি) ভবন্তি (হয়)।

আদিত্য নামে যেরূপ সূর্য্যদেবতার স্তুতি হয়, সেইরূপ অন্যান্য অনেক দেবতারও হয়। তাৎপর্য্য এই যে, অন্যান্য অনেক দেবতাকেও আদিত্য নামে অভিহিত করিয়া স্তুতি করা হইয়া থাকে। উদাহরণ প্রদর্শিত হইতেছে।

অনুবাদ—এইরূপে অন্যান্য দেবতাগণেরও আদিত্যনামে স্তুতি হইয়া থাকে।

তদ্ যথৈতন্মিত্রস্য বরুণস্যার্যম্ণো দক্ষস্য ভগস্যাংশস্যেতি ॥ ৪ ॥

তদ্ যথা এতৎ (যেরূপ, এই সমস্ত স্থল),[১] মিত্রস্য (মিত্রের), বরুণস্য (বরুণের), অর্যম্ণঃ (অর্যমার), দক্ষস্য (দক্ষের), ভগস্য (ভগের), অংশস্য ইতি (এবং অংশের) [ আদিত্য নামে স্তুতি হইয়াছে ]।

অন্যান্য দেবতার যে আদিত্য নামে স্তুতি হয় তাহার উদাহরণ প্রদর্শন করিতেছেন। মিত্র, বরুণ, অর্যমা, দক্ষ, ভগ এবং অংশ—এই ছয় দেবতাকে আদিত্য বলিয়া অভিহিত করা হয়। ঋগ্বেদ ২।২৭।১ মন্ত্রে এই ছয় দেবতারই আদিত্য নামে স্তুতি করা হইয়াছে।[২]

অনুবাদ—যেরূপ এই সমস্ত স্থল অর্থাৎ বক্ষ্যমাণ স্থল সমূহ; মিত্রের, বরুণের, অর্যমার, দক্ষের, ভগের এবং অংশের আদিত্য নামে স্তুতি করা হইয়াছে।

---

১। তৎ' শব্দের কোনও অর্থ নাই; তদ্ যথৈতদুদাহরণজাতম্ (দুঃ)।

২। 'এই মন্ত্রে ছয়জন আদিত্যের নাম পাওয়া যায়; ৯ মণ্ডলের ১১৪ সূক্তে ও ১০ মণ্ডলের ৭২ সূক্তে দেখা যায় যে আদিত্য সাতজন মাত্র। পরে আদিত্যের সংখ্যা বৃদ্ধি হইল, এবং পুরাণ ও মহাভারতে দ্বাদশ আদিত্যের নাম আছে' (রমেশ চন্দ্র দত্তের ঋগ্বেদের অনুবাদ)। অন্যামৃচি সর্ব্ব এবাদিত্যপ্রবাদয়া স্তুত্যা স্তূয়ন্তে (দুঃ)। নিঃ ১২।৩৬ দ্রষ্টব্য।

অথাপি মিত্রাবরুণয়োঃ 'আদিত্যা দানুনস্পতী' দানপতী ॥ ৫ ॥

অথাপি ( আর ) মিত্রাবরুণয়োঃ ( মিত্রাবরুণের ) [ আদিত্যপ্রবাদাঃ স্তুতয়ো ভবতি ] ( আদিত্যনামে স্তুতি আছে ); [ যথা ] ( যেমন ) আদিত্যা দানুনস্পতী; আদিত্যা ( আদিত্যৌ—মিত্রাবরুণ ) দানুনস্পতী = দানপতী ( দানের অধিপতিদ্বয় )।

মিত্রাবরুণের যে আদিত্য নামে স্তুতি হয় তাহার উদাহরণ প্রদর্শন করিতেছেন। 'আদিত্যা দানুনস্পতী' ইহা ঋগ্বেদের ২।৪১।৬ মন্ত্রের অংশ।

আদিত্যা ( আদিত্যৌ ) পদে এইস্থলে মিত্রাবরুণ দেবতাদ্বয়কে বুঝাইতেছে। অভীষ্টপ্রদাতা মিত্রাবরুণ দানপতি অর্থাৎ অত্যন্ত দানশীল বলিয়া স্তুত হইয়াছেন। দানু শব্দ 'দা' ধাতুর উত্তর 'নু' প্রত্যয়ে ( উ ৩১২ ) নিষ্পন্ন; দানুনঃ = দানস্য ( দানের )।[১]

অনুবাদ—মিত্রাবরুণ দেবতাদ্বয়ের ও আদিত্যনামে স্তুতি আছে; যেমন 'আদিত্যা দানুনস্পতী' ( অত্যন্ত দানশীল মিত্রাবরুণ ); দানুনস্পতী = দানপতী ( দানের অধিপতিদ্বয় )।

অথাপি মিত্রস্যৈকস্য; 'প্র স মিত্র মর্তো অস্তু প্রযস্বান্
যস্ত আদিত্য শিক্ষতি ব্রতেনে'ত্যপি নিগমো ভবতি ॥ ৬ ॥

অথাপি ( আর ) একস্য ( একাকী ) মিত্রস্য ( মিত্রের ) [ আদিত্যপ্রবাদা স্তুতির্ভবতি ] ( আদিত্যনামে স্তুতি করা হয় ); 'মিত্র ( হে মিত্র ), আদিত্য ( হে আদিত্য ), সঃ ( সেই ) মর্তঃ ( মানুষ ) প্রযস্বান্ ( অন্নবান্ ) প্র+অস্তু = প্রাস্তু ( প্রকৃষ্টরূপে হউক ), যঃ ( যে ) তে ( তোমাকে ) ব্রতেন ( যাগ-কর্ম্মের দ্বারা )[২] শিক্ষতি ( হবিঃ প্রদান করে )[৩] ইতি নিগম অপি ( এই বেদবাক্যও ) ভবতি ( আছে )।

মিলিত মিত্র ও বরুণের আদিত্য নামে যে স্তুতি হয় তাহা প্রদর্শিত হইয়াছে, এখন একাকী মিত্রেরও যে আদিত্য নামে স্তুতি হয়, তাহা প্রদর্শিত হইতেছে। 'প্র স মিত্র.........' ইত্যাদি ঋগ্বেদের ৩।৫৯।২ মন্ত্রের অংশ। এই মন্ত্রে 'আদিত্য' পদে মিত্রকে বুঝাইতেছে। 'হে মিত্র, হে আদিত্য যে মানুষ যজ্ঞকর্ম্মের দ্বারা অর্থাৎ যজ্ঞ করিয়া তোমাকে হবিঃ প্রদান করে, সে প্রকৃষ্টরূপে অন্নবান্ হউক'—এইরূপে মিত্রের নিকট প্রার্থনা করা হইয়াছে, মিত্র দেবতাকে স্তুত করা হইয়াছে। ইত্যপি নিগমো ভবতি—এই স্থলে অপি শব্দের দ্বারা ইহাই বুঝাইতেছে যে, অন্যান্য বৈদিক মন্ত্রে ও আদিত্য নামে মিত্রের স্তুতি আছে।[৪]

---

১। দানুর্দানম্, দাভাভ্যাং নুঃ বহুলবচনাদ্ ভাবে, অত্যন্তদাতারাবিত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

২। ব্রতেন কর্ম্মণা যাগাখ্যেন ( স্কঃ স্বাঃ ), ব্রতেন কর্ম্মণা নির্ব্বপণপ্রোক্ষণাদিনা সংস্কৃত্য ( দুঃ )।

৩। শিক্ষতি দদাতি, কিম্? সামর্থ্যাৎ হবিঃ ( স্কঃ স্কঃ )।

৪। অপ্যন্যমপ্যস্মে বহবো নিগমা ইত্যপিশব্দঃ ( দুঃ )।

অনুবাদ—একাকী মিত্রেরও আদিত্য নামে স্তুতি আছে। প্র স মিত্রঃ............ ( হে মিত্র, হে আদিত্য, যে মানুষ যজ্ঞকর্ম্ম করিয়া তোমাকে হবিঃ প্রদান করে সে প্রকৃষ্টরূপে অন্নবান্ হউক ) এই বেদবাক্যও আছে।

অথাপি বরুণস্যৈকস্য, অথা বয়মাদিত্য ব্রতে তব' ॥ ৭ ॥

অথাপি ( আর ) একস্য ( একাকী ) বরুণস্য ( বরুণের ) [ আদিত্যপ্রবাদা স্তুতির্ভবতি ] ( আদিত্য নামে স্তুতি করা হয় ); [ যথা ] ( যেমন ) আদিত্য ( হে বরুণ ) অথা ( অথ—তৎপরে ) বয়ম্ ( আমরা ) তব ( তোমার ) ব্রতে ( যজ্ঞ কর্ম্মে )[1] স্যাম ( ব্যাপৃত থাকিব )।

একাকী বরুণেরও যে আদিত্য নামে স্তুতি হয় তাহা প্রদর্শিত হইতেছে। 'অথা বয়ম্.........' ইত্যাদি ঋগ্বেদের ১।২৪।১৫ মন্ত্রের অংশ। এই মন্ত্রে 'আদিত্য' পদে বরুণকে বুঝাইতেছে। 'হে বরুণ, তুমি আমাদিগকে বন্ধনমুক্ত কর। আমরা তৎপরে তোমার যজ্ঞকার্য্যে সর্ব্বদা ব্যাপৃত থাকিব'—এইরূপে বরুণদেবতার স্তুতি করা হইয়াছে।

অনুবাদ—একাকী বরুণেরও আদিত্য নামে স্তুতি আছে; যথা—অথা বয়ম্......... ( হে বরুণ, তৎপরে আমরা তোমার যজ্ঞকার্য্যে ব্যাপৃত থাকিব )।

ব্রতমিতি কর্ম্মনাম বৃণোতীতি[2] সতঃ ॥ ৮ ॥

ব্রতম্ ইতি ( 'ব্রত' এই শব্দটী ) কর্ম্মনাম ( কর্ম্মের নাম ) বৃণোতি ইতি ( যে হেতু আবৃত করে ), সতঃ ( বৃণোতেঃ—'বৃ' ধাতু হইতে নিষ্পন্ন ; বৃণোতি এই ক্রিয়া পদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া 'বৃ' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে 'ব্রত' শব্দ নিষ্পন্ন )।

ব্রত শব্দ কর্ম্মসমানার্থক ; আবরণার্থক 'বৃ' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অতচ্ প্রত্যয় ( উ ৩৯০ ) করিয়া নিষ্পন্ন ; কর্ম্ম শুভই হউক, অশুভই হউক, অনুষ্ঠিত হইয়া কর্ত্তাকে আবৃত করে ; মানুষ কর্ম্মবদ্ধ—কর্ম্মফল হইতে তাহার মুক্তি নাই। 'সতঃ' এই পদটীর প্রয়োগে কি উদ্দেশ্য সাধিত হইতেছে তৎসম্বন্ধে ১।২।২৩ ব্যাখ্যা দ্রষ্টব্য।

অনুবাদ—'ব্রত' শব্দ কর্ম্মের নাম, যেহেতু আবৃত করে ; 'বৃ' ধাতু হইতে নিষ্পন্ন, বৃণোতি এই ক্রিয়া পদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া ব্রত শব্দ 'বৃ' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে নিষ্পন্ন।

ইদমপীতরদ্ব্রতমেতস্মাদেব নিবৃত্তিকর্ম্ম বারয়তীতি সতঃ[3] ॥ ৯ ॥

ইতরৎ ইদম্ অপি ( আর অন্য এই ) নিবৃত্তিকর্ম্ম ( নিবৃত্তিরূপ কর্ম্মের বোধক ) ব্রতম্ ( 'ব্রত' শব্দ ) এতস্মাৎ এব ( এই 'বৃ' ধাতু হইতেই নিষ্পন্ন ), বারয়তি ইতি ( যেহেতু

---

১। ব্রতে যাগাখ্যে কর্ম্মণি ( স্কঃ স ), ব্রতে পরিচরণকর্ম্মণি ( দুঃ )।

২। পাঠান্তর—ব্রতমিতি কর্ম্মনাম নিবৃত্তিকর্ম্ম বারয়তীতি সতঃ ; এই পাঠ টীকাকারগণের সম্মত নহে।

৩। পাঠান্তর—ইদমপীতরদ্ব্রতমেতস্মাদেব বৃণোতীতি সতঃ ; এই পাঠ টীকাকারগণের সম্মত নহে।

বারণ করে ) সতঃ ( বারয়তেঃ—‘বৃ’ ধাতু ণিজন্ত করিয়া নিষ্পন্ন ; বারয়তি এই ক্রিয়াপদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া ণিজন্ত ‘বৃ’ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে ‘ব্রত’ শব্দ নিষ্পন্ন )।

যে ‘ব্রত’ শব্দে চৌর্য্য, অসত্য, হিংসা প্রভৃতি হইতে নিবৃত্তি বুঝায় সেই ‘ব্রত’ শব্দও ‘বৃ’ ধাতু হইতেই নিষ্পন্ন ; তবে এই স্থলে ‘বৃ’ ধাতু ণিজন্ত বলিয়া গণ্য করিতে হইবে।[১] ‘বৃ+ণিচ্’ ধাতুর অর্থ ‘বারণ করা’। মানুষ সাধারণতঃ মর্য্যাদা অতিক্রম করিয়া পাপে লিপ্ত হইতে যায়, নিবৃত্তিকর্ম্মরূপ ব্রত তাহাকে পাপ হইতে নিবারিত করে।

অনুবাদ—আর অন্য এই যে নিবৃত্তিরূপ কর্ম্মের বোধক ‘ব্রত’ শব্দ তাহাও এই ‘বৃ’ ধাতু হইতেই নিষ্পন্ন ; যেহেতু বারণ করে ; ‘বৃ’ ধাতু ণিজন্ত করিয়া নিষ্পন্ন করিতে হইবে ; ‘বারয়তি’ এই ক্রিয়াপদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া ণিজন্ত ‘বৃ’ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে ব্রত শব্দ নিষ্পন্ন।

অন্নমপি ব্রতমুচ্যতে যদাবৃণোতি শরীরম্ ॥ ১০ ॥

অন্নম্ অপি ( অন্নও ) ব্রতম্ ( ব্রত বলিয়া ) উচ্যতে ( অভিহিত হয় ), যৎ ( যেহেতু ) শরীরম্ ( শরীরকে ) আবৃণোতি ( আবৃত করে )।

‘ব্রত’ শব্দে অন্নও বুঝায় ; ‘বৃ’ ধাতু হইতেই নিষ্পন্ন। অন্ন রস, শোণিত, মাংস, মেদ, মজ্জা ও অস্থিরূপে পরিণত হইয়া শরীরকে আবৃত করিয়া রাখে অর্থাৎ ইহাদের সমবায়েই শরীর গঠিত।

অনুবাদ—অন্নও ব্রত বলিয়া অভিহিত হয়, যেহেতু শরীরকে আবৃত করে।

॥ ত্রয়োদশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। বৃ+ণিচ্+অতচ্ ; ণিচের লোপ।

## চতুর্দ্দশ পরিচ্ছেদ

স্বরাদিত্যো ভবতি সু অরণঃ সু ঈরণ স্বৃতো রসান্ স্বৃতো
ভাসং জ্যোতিষাং স্বৃতো ভাসেতি বা ॥ ১ ॥

স্বর্ ('স্বর্' এই শব্দ) আদিত্যঃ (আদিত্যবোধক) ভবতি (হয়); [আদিত্যঃ] সু অরণঃ (সুগমন) সু ঈরণঃ (সুপ্রেরকঃ), রসান্ (রসের প্রতি) স্বৃতঃ (সু+ঋতঃ, উত্তমরূপে গতঃ), জ্যোতিষাং (জ্যোতির্ম্ময় পদার্থসমূহের) ভাসং (জ্যোতির প্রতি) স্বৃতঃ (উত্তমরূপে গত) বা (অথবা) ভাসা (জ্যোতির দ্বারা) স্বৃতঃ (পরিগত) ইতি (এই সমস্ত 'স্বর্' শব্দের ব্যুৎপত্তি)।

'স্বর্' শব্দ আদিত্যবোধক। দেখা যায়—(১) আদিত্য সু অরণ বা সু গমন, অর্থাৎ আদিত্যের গতির বিরাম নাই (সু+অর্—গত্যর্থক 'ঋ' ধাতু হইতে কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে); (২) আদিত্য সু ঈরণ বা সু প্রেরক অর্থাৎ আদিত্য অন্ধকাররাশি সুদূরে প্রেরণ করেন, আদিত্যোদয়ে অন্ধকারের লেশমাত্রও থাকে না (সু+প্রেরণার্থক 'ঈর্' ধাতু হইতে);[১] (৩) আদিত্য রসসমূহের দিকে উত্তমরূপে গমন করেন[২] অর্থাৎ রশ্মিসমূহের দ্বারা প্রভূতরূপে রসগ্রহণ করেন (সু+গত্যর্থক 'ঋ' ধাতু হইতে কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে); (৪) আদিত্য চন্দ্র-নক্ষত্রাদি জ্যোতিষ্মান্ পদার্থসমূহের জ্যোতি গ্রহণ করিবার নিমিত্ত উত্তমরূপে গমন করেন[৩] অর্থাৎ আদিত্যোদয়ে অন্যান্য জ্যোতিষ্মান্ পদার্থের জ্যোতি সম্পূর্ণরূপে নষ্ট হইয়া যায় (সু+গত্যর্থক 'ঋ' ধাতু হইতে কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে); (৫) সূর্য্য স্বীয় জ্যোতিসমূহের দ্বারা সর্ব্বদা পরিবেষ্টিত থাকেন (সু+গত্যর্থক 'ঋ' ধাতু হইতে কর্ম্মবাচ্যের প্রত্যয়ে)।[৪] 'সু অরণঃ', 'সু ঈরণঃ'—এই দুই স্থলে যে বিসন্ধিপাঠ তাহা সহজবোধের নিমিত্ত।[৫] দুর্গাচার্য্য বলেন, সু অরণঃ (স্বরণঃ) ও সু ঈরণঃ (স্বীরণঃ) এই দুইটী পদকে বিশেষণ বিশেষ্যভাবেও ব্যাখ্যা করা যাইতে পারে অর্থাৎ একটী অপ্রধান, একটী প্রধান, একটী অপরটীর ব্যাখ্যা—ইহাও মনে করা যাইতে পারে; 'সু অরণঃ' ইহার অর্থই 'সু ঈরণঃ' এইরূপ ব্যাখ্যা করিলেও কোন দোষ হইবে না—ইহাই দুর্গাচার্য্যের মতের তাৎপর্য্য।[৬]

---

১। ঈরয়তেরীকারস্যাকারো ব্যত্যয়েন গুণং (দেবরাজ)।

২। সুষ্ঠু রসানাদাতুম্ ঋতো গতো ভবতি (দুঃ)।

৩। সুষ্ঠু গ্রহনক্ষত্রাদীনাং জ্যোতিষাং ভাসমাদাতুম্ ঋতো গতঃ (দুঃ)।

৪। কর্ম্মণি ক্ত ইতি বিশেষঃ পূর্ব্বত্র কর্ত্তরি (স্কঃ স্বাঃ)।

৫। সুষ্ঠুপ্রতিপত্ত্যর্থো বিসন্ধি পাঠঃ (স্কঃ স্বাঃ)।

৬। অথবা বিশেষণবিশেষ্যভাবেনৈতে বাক্যে স্যাতম্। কিমুক্তং ভবতি 'সু অরণঃ' ইতি। উচ্যতে 'সু ঈরণঃ' ইত্যেবম্।

অনুবাদ—'স্বর্' শব্দ আদিত্যবোধক হয়; আদিত্য সুগমন, সুপ্রেরক, রসসমূহের দিকে উত্তমরূপে গত, জ্যোতিষ্মান্ পদার্থসমূহের জ্যোতির অভিমুখে সুষ্ঠুগত অথবা জ্যোতির দ্বারা পরিবেষ্টিত, এই সমস্ত স্বর্ শব্দের ব্যুৎপত্তি।

এতেন দ্যৌর্ব্যাখ্যাতা ॥ ২ ॥

এতেন ( ইহার দ্বারা ) দ্যৌঃ ( দ্যুলোক অর্থাৎ দ্যুলোকবোধক 'স্বর্' শব্দ ) ব্যাখ্যাতা ( ব্যাখ্যাত হইল )।

বলা হইয়াছে স্বর্, পৃশ্নি প্রভৃতি ছয়টী নাম যেরূপ আদিত্যের বোধক, সেইরূপ দ্যুলোকেরও বোধক। 'স্বর্' শব্দের আদিত্যবোধকত্বে যে সমস্ত নির্ব্বচন প্রদর্শিত হইল, সেই সমস্ত নির্ব্বচনের দ্বারাই 'স্বর্' শব্দের দ্যুলোকবোধকত্বও প্রতিপাদিত হইতে পারে। (১) দ্যুলোক 'সু অরণ'—শোভন অর্থাৎ পুণ্যবান্ লোকদিগের গমনস্থান, ( সু+ঋ ধাতু হইতে ); (২) দ্যুলোক 'সু ঈরণ'—পুণ্যবান্ লোকদিগকে প্রেরিত করে,[1] স্বর্গের নাম শুনিয়াই পুণ্যবান্ লোকগণ তথায় যাইতে ব্যগ্র হয়, ( সু+'ঈর্' ধাতু হইতে ); (৩) (৪) (৫) দ্যুলোক 'সৃত'—সূর্য্যরশ্মির দ্বারা গৃহীত রসে পরিপূর্ণ, জ্যোতিষ্মান্ পদার্থসমূহের জ্যোতিতে পরিব্যাপ্ত এবং স্বীয় জ্যোতিঃসমূহের দ্বারা পরিবেষ্টিত ( সু+'ঋ' ধাতু হইতে কর্ম্মবাচ্যের প্রত্যয়ে )। 'স্বর্' শব্দের বিভিন্ন অর্থ যে আদিত্য এবং দ্যুলোক, ইহাদের গত্যাদি সমান ক্রিয়ার সহিত সম্বন্ধ আছে বলিয়া ইহারা সমাননির্ব্বচন—উভয়েরই নির্ব্বচন 'ঋ' ধাতু এবং 'ঈর্' ধাতু হইতে করা হইয়াছে ( নিঃ ২।৭ দ্রষ্টব্য )।

অনুবাদ—ইহা দ্বারাই দ্যুলোকবোধক 'স্বর্' শব্দ ব্যাখ্যাত হইল।

পৃশ্নিরাদিত্যো ভবতি প্রাশ্নুত এনং বর্ণ ইতি নৈরুক্তাঃ সংস্প্রষ্টা
রসান্ সংস্প্রষ্টা ভাসং জ্যোতিষাং সংস্পৃষ্টো ভাসেতি বা ॥ ৩ ॥

পৃশ্নিঃ ( 'পৃশ্নি' শব্দ ) আদিত্যঃ ( আদিত্যবোধক ) ভবতি ( হয় ), এনং ( আদিত্যকে ) বর্ণঃ ( বর্ণ ) প্রাশ্নুতে ( পরিব্যাপ্ত করে ) ইতি ( ইহা ) নৈরুক্তাঃ ( নিরুক্তকারগণ বলেন ), রসান্ ( রসসমূহের ) সংস্প্রষ্টা ( স্পর্শকারক ) জ্যোতিষাং ( জ্যোতিষ্মান্ গ্রহনক্ষত্রাদির ) ভাসং ( জ্যোতির ) সংস্প্রষ্টা ( স্পর্শকারক ), বা ( অথবা ) ভাসা ( জ্যোতির দ্বারা ) সংস্পৃষ্টঃ ( সম্যক্ যুক্ত ), ইতি ( এই সমস্ত 'পৃশ্নি' শব্দের ব্যুৎপত্তি )।

'পৃশ্নি' শব্দ আদিত্যবোধক। আদিত্য শুক্লবর্ণের দ্বারা পরিব্যাপ্ত ( প্র+ব্যাপ্ত্যর্থক 'অশ্' ধাতুর উত্তর নিৎ[2] প্রত্যয়ে ); আদিত্যরসের সংস্প্রষ্টা, তিনি সর্ব্বদাই রসসমূহ

---

১। পুণ্যকৃত ঈরয়তীতি বা তত্রগমনায় ( স্কঃ স্বাঃ )।

২। উণাদি—৪৯২।

স্পর্শ করিয়া আছেন—রসগ্রহণই আদিত্যের কর্ম্ম[১] ('স্পৃশ্' ধাতু হইতে); আদিত্য, চন্দ্র প্রভৃতি জ্যোতিষ্মান্ পদার্থসমূহের জ্যোতি স্পর্শ করেন, আদিত্য সংস্পর্শেই ইহাদের জ্যোতি নষ্ট হয়[২] ('স্পৃশ্' ধাতু হইতেই); আদিত্য জ্যোতির দ্বারা সংস্পৃষ্ট—অর্থাৎ সম্যক্ যুক্ত ('স্পৃশ্' ধাতু হইতেই কর্ম্মবাচ্যের প্রত্যয়ে)।

অনুবাদ—'পৃশ্নি' শব্দ আদিত্য বোধক; শুক্লবর্ণ আদিত্যকে পরিব্যাপ্ত করিয়া আছে ইহা নিরুক্তকারগণ বলেন; আদিত্য রসসমূহ সম্যক্‌রূপে স্পর্শ করেন, আদিত্য জ্যোতিষ্মান্ পদার্থসমূহের জ্যোতি স্পর্শ করেন, অথবা আদিত্য জ্যোতির দ্বারা সংস্পৃষ্ট (সম্যক যুক্ত) এই সমস্ত 'পৃশ্নি' শব্দের ব্যুৎপত্তি।

অথ দ্যৌঃ সংস্পৃষ্টা জ্যোতির্ভিঃ পুণ্যকৃদ্ভিশ্চ ॥ ৪ ॥

অথ (আর) দ্যৌঃ ('পৃশ্নি' শব্দ দ্যুলোকবোধক); [দ্যৌঃ] (দ্যুলোক) জ্যোতির্ভিঃ (চন্দ্র নক্ষত্রাদি জ্যোতিষ্মান্ পদার্থসমূহের দ্বারা) পুণ্যকৃদ্ভিঃ চ (এবং পুণ্যকারক লোকসমূহের দ্বারা) সংস্পৃষ্টা (সম্যক্ স্পৃষ্ট)।

'পৃশ্নি' শব্দ কিরূপে দ্যুলোক বুঝাইতে পারে তাহাই বলিতেছেন। দ্যুলোক জ্যোতিষ্মান্ পদার্থসমূহের দ্বারা এবং পুণ্যাত্মা লোকসমূহের দ্বারা সংস্পৃষ্ট অর্থাৎ পরিব্যাপ্ত ('স্পৃশ্' ধাতু হইতেই কর্ম্মবাচ্যের প্রত্যয়ে)।

অনুবাদ—আর 'পৃশ্নি' শব্দ দ্যুলোকবোধক; দ্যুলোক চন্দ্রনক্ষত্রাদি জ্যোতিষ্মান্ পদার্থসমূহের দ্বারা এবং পুণ্যকারক লোকসমূহের দ্বারা সংস্পৃষ্ট (পরিব্যাপ্ত)।

নাক আদিত্যো ভবতি নেতা রসানাং নেতা ভাসাং জ্যোতিষাং প্রণয়ঃ ॥ ৫ ॥

নাকঃ ('নাক' শব্দ) আদিত্যঃ (আদিত্যবোধক) ভবতি (হয়), রসানাং (রসসমূহের) নেতা (নায়ক), ভাসাং (জ্যোতিঃসমূহের) নেতা (নায়ক), জ্যোতিষাং (জ্যোতিশ্চক্রের) প্রণয়ঃ (নায়ক)।

'নাক' শব্দ আদিত্যবোধক। আদিত্য রশ্মির দ্বারা রসসমূহ নিয়া যান, আদিত্য সর্ব্বদিকে স্বীয় জ্যোতি নিয়া যান (প্রেরণ করেন), আদিত্য জ্যোতিশ্চক্রের নায়ক—চন্দ্রাদির গতি সূর্য্যেরই অধীন ('নী' ধাতু হইতে নায়ক; নায়ক=নাক)।

অনুবাদ—'নাক' আদিত্যবোধক; আদিত্য রসসমূহের নায়ক, জ্যোতিঃসমূহের নায়ক, জ্যোতিশ্চক্রের নায়ক।

---

১। অথাস্য কর্ম্ম রসাদানম্ (নিঃ ৭।১১)।

২। আদিত্যসংস্পর্শাদেব গ্রহনক্ষত্রচন্দ্রমসাং ভাসো নশ্যন্তি (দুঃ)।

অথ দ্যৌঃ কমিতি সুখনাম, তৎপ্রতিষিদ্ধং প্রতিষিধ্যেত ; 'ন বা অমুং লোকং জগ্মুষে কিঞ্চনাকম্'। ন বা অমুং লোকং গতবতে কিঞ্চনাসুখং পুণ্যকৃতো হ্যেব তত্র গচ্ছন্তি ॥ ৬ ॥

অথ ( আর ) দ্যৌঃ ( 'নাক' শব্দ দ্যুলোকবোধক ) ; কম্ ইতি ( 'ক' এই শব্দ ) সুখনাম ( সুখের নাম ), তৎপ্রতিষিদ্ধং ( তদ্বিপরীত অক বা অসুখ ) প্রতিষিধ্যেত[১] ( প্রতিষিদ্ধ বা বারিত হয় )। বা ( আর ), অমুং ( এই ) লোকং ( লোকে ) জগ্মুষে ( যিনি গমন করিয়াছেন তাঁহার ) কিঞ্চন ( কোনই ) অকং ( দুঃখ ) ন ( থাকে না ); 'ন বা অমুং লোকং'......... ইত্যাদির অর্থ—ন বা অমুং লোকং গতবতে কিঞ্চনাসুখম্ ; জগ্মুষে=গতবতে ( যিনি গিয়াছেন তাঁহার নিমিত্ত ), অকং=অসুখং ( দুঃখ ) ; হি ( যেহেতু ) পুণ্যকৃতঃ এব ( মাত্র পুণ্যকারী লোকই ) তত্র ( তথায়—দ্যুলোকে ) গচ্ছন্তি ( গমন করেন )।

'নাক' শব্দ কিরূপে দ্যুলোক বুঝাইতে পারে তাহাই বলিতেছেন। 'ক' শব্দ সুখবাচী, তদ্বিপরীত অক=অসুখ ( দুঃখ ) ; নাকে অকং বা অসুখের প্রতিষেধ আছে ; অর্থাৎ অকের ( বিপরীত ) হইল নাক ( ন+অক ) অর্থাৎ সুখ ; দ্যুলোক নাকের বা সুখের স্থান বলিয়াই নাক বলিয়া অভিহিত হয়।[২] 'নাস্তি অকং যস্মিন্ ( যে স্থানে দুঃখ নাই )—এইরূপ সমাসেও 'নাক' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে ( পাণিনি ৬।৩।৭৫ )। দ্যুলোকে যে দুঃখ নাই তাহার সমর্থনকল্পে ব্রাহ্মণ বাক্য উদ্ধৃত করিতেছেন—'ন বা অমুং লোকং[৩]..........' ইত্যাদি। এই ব্রাহ্মণ বাক্যের ব্যাখ্যা হইল—'ন বা অমুং লোকং.........' গচ্ছন্তি ( যাঁহারা দ্যুলোকে গমন করিয়াছেন তাঁহাদের কোনও দুঃখ নাই ; কারণ পুণ্যাত্মা ব্যক্তিগণই দ্যুলোকে গমন করিয়া থাকেন, পুণ্যাত্মাদিগের দুঃখ হওয়া সম্ভব নহে )।[৪]

অনুবাদ—আর 'নাক' শব্দ দ্যুলোকবোধক ; 'ক' এই শব্দ সুখপর্য্যায়, তদ্বিপরীত ( দুঃখ ) নাকে প্রতিষিদ্ধ হয় ; ন বা অমুং লোকং জগ্মুষে কিঞ্চনাকম্—ন বা অমুং লোকং গতবতে কিঞ্চনাসুখম্—আর এই লোকে যাঁহারা গমন করিয়াছেন, তাঁহাদের কোনও দুঃখ নাই ; কারণ, পুণ্যকারী লোকই তথায় গমন করেন।

গৌরাদিত্যো ভবতি গময়তি রসান্ গচ্ছত্যন্তরিক্ষে ॥ ৭ ॥

গৌঃ ( 'গো' শব্দ ) আদিত্যঃ ( আদিত্যবোধক ) ভবতি ( হয় ) ; রসান্ ( রসসমূহ ) গময়তি ( গমন করাইয়া থাকেন ), অন্তরিক্ষে ( অন্তরিক্ষে ) গচ্ছতি ( গমন করেন )।

---

১। প্রতিষিধ্যতে—স্কন্দ স্বামীর পাঠ ; দুর্গাচার্য্যের ব্যাখ্যায় ও প্রতিষিধ্যেত=প্রতিষিধ্যতে।

২। সুখস্থানত্বাচ্চ সুখমিত্যুচ্যতে ( স্কঃ স্বাঃ )।

৩। কাঠক সংহিতা ২১।২, তৈত্তি. সং ৫।৩।৭।১, মৈ. সং ৩।৩।১ দ্রষ্টব্য।

৪। ন হি পুণ্যকৃতাং দুঃখেন ভবিতুং ন্যায্যম্ ( দুঃ )।

'গো' শব্দ আদিত্যবোধক। আদিত্য রশ্মির দ্বারা রসসমূহ নিজের দিকে সঞ্চালিত করেন— অর্থাৎ রসসমূহ আকর্ষণ করিয়া লইয়া যান ( ণিজন্ত 'গম্' ধাতু হইতে ); আদিত্য স্বয়ং অন্তরিক্ষে সঞ্চরণ করেন ( 'গম্' ধাতু হইতে )।

অনুবাদ—'গো' শব্দ আদিত্যবোধক; আদিত্য রসসমূহ সঞ্চালিত করেন, আদিত্য অন্তরিক্ষে সঞ্চরণ করেন।

অথ দ্যৌর্যৎ পৃথিব্যা অধি দূরং গতা ভবতি।
যচ্চাস্যাং জ্যোতীংষি গচ্ছন্তি ॥ ৮ ॥

অর্থ ( আর ) দ্যৌঃ ( 'গো' শব্দ দ্যুলোকবোধক ); যৎ ( যেহেতু ) পৃথিব্যাঃ ( পৃথিবীর ) অধি ( উপরে ) দূরং গতা ( দূরগতা ) ভবতি ( হয় ) যৎ চ ( আর যে হেতু ) অস্যাং ( দ্যুলোকে ) জ্যোতীংষি ( জ্যোতিশ্চক্র ) গচ্ছন্তি ( সঞ্চরণ করে )।

'গো' শব্দ কিরূপে দ্যুলোক বুঝাইতে পারে তাহা বলিতেছেন। দ্যুলোক পৃথিবীর উপরে বহু দূরে গিয়াছে, দ্যুলোকে সমস্ত জ্যোতিশ্চক্র সঞ্চরণ করে ( 'গম্' ধাতু হইতে )।

অনুবাদ—আর 'গো' শব্দ দ্যুলোকবোধক; দ্যুলোক পৃথিবীর উপরে বহুদূরে গিয়াছে, দ্যুলোকে জ্যোতিশ্চক্র সঞ্চরণ করে।

বিষ্টবাদিত্যো ভবত্যাবিষ্টো রসানাবিষ্টো ভাসং জ্যোতিষামাবিষ্টো
ভাসেতি বা ॥ ৯ ॥

বিষ্টপ্ ( 'বিষ্টপ্' শব্দ ) আদিত্যঃ ( আদিত্যবোধক ) ভবতি ( হয় ); রসান্ ( রসসমূহে ) আবিষ্টঃ ( প্রবিষ্ট ), জ্যোতিষাং ( জ্যোতিশ্চক্রের ) ভাসং ( জ্যোতিতে ) আবিষ্টঃ ( প্রবিষ্ট ) বা ( অথবা ) ভাস ( জ্যোতির দ্বারা ) আবিষ্টঃ ( ব্যাপ্ত ) ইতি ( এই সমস্ত বিষ্টপ্ শব্দের ব্যুৎপত্তি।

'বিষ্টপ্' শব্দ আদিত্যবোধক। আদিত্য রসসমূহ গ্রহণ করিবার জন্য রশ্মির দ্বারা তাহাতে আবিষ্ট ( প্রবিষ্ট )[১] হয়েন; আদিত্য অন্য জ্যোতিশ্চক্রের জ্যোতিতে ( আবিষ্ট ) প্রবিষ্ট হয়েন—আদিত্য সম্পর্কেই সমস্ত জ্যোতিশ্চক্রের জ্যোতিঃ নষ্ট হইয়া যায়; আদিত্য জ্যোতিঃ-সমূহের দ্বারা আবিষ্ট বা পরিব্যাপ্ত;[২] ( 'বিশ্' ধাতু হইতে )।

অনুবাদ—'বিষ্টপ্' শব্দ আদিত্যবোধক; আদিত্যরসসমূহে আবিষ্ট ( প্রবিষ্ট ) হয়েন, আদিত্য জ্যোতিষ্মান্ পদার্থসমূহের জ্যোতিতে আবিষ্ট ( প্রবিষ্ট ) হয়েন, অথবা জ্যোতির দ্বারা পরিব্যাপ্ত হয়েন—এই সমস্ত 'বিষ্টপ্' শব্দের ব্যুৎপত্তি।

---

১। আবিষ্টঃ প্রবিষ্টঃ ( দুঃ )।
২। ভাসা বা ব্যাপ্তঃ ( স্কঃ স্বাঃ )।

অথ দ্যৌরাবিষ্টা জ্যোতির্ভিঃ পুণ্যকৃদ্ভিশ্চ ॥ ১০ ॥

অথ ( আর ) দ্যৌঃ ( 'বিষ্টপ্' শব্দ দ্যুলোকবাচক ) ; [ দ্যৌঃ ] ( দ্যুলোক ) জ্যোতির্ভিঃ জ্যোতিশ্চক্রের দ্বারা ) পুণ্যকৃদ্ভিঃ চ ( এবং পুণ্যকারী লোকসমূহের দ্বারা ) আবিষ্টা ( প্রবিষ্টা—পরিব্যাপ্তা ) ।

'বিষ্টপ্' শব্দ কিরূপে দ্যুলোক বুঝায় তাহা বলিতেছেন। দ্যুলোক জ্যোতিষ্মান্ পদার্থ-সমূহের দ্বারা এবং পুণ্যাত্মা লোকসমূহের দ্বারা আবিষ্ট অর্থাৎ পরিব্যাপ্ত ; ( 'বিশ্' ধাতু হইতে ) ।

অনুবাদ—আর 'বিষ্টপ্' শব্দ দ্যুলোকবাচক ; দ্যুলোক জ্যোতিশ্চক্রের দ্বারা এবং পুণ্যকারী লোকসমূহের দ্বারা আবিষ্ট ( পরিব্যাপ্ত ) ।

নভ আদিত্যো ভবতি নেতা রসানাং নেতা ভাসাং জ্যোতিষাং
প্রণয়োঽপি বা ভন এব স্যাদ্বিপরীতো ন ন ভাতীতি বা ॥ ১১ ॥

নভঃ ( 'নভস্' শব্দ ) আদিত্যঃ ( আদিত্যবোধক ) ভবতি ( হয় ) ; রসানাং ( রসসমূহের ) নেতা ( নায়ক ), ভাসাং ( জ্যোতিঃসমূহের ) নেতা ( নায়ক ), জ্যোতিষাং ( জ্যোতিশ্চক্রের ) প্রণয়ঃ ( নায়ক ) ; অপি বা ( অথবা ) ভন এব ( 'ভন' এই শব্দই ) বিপরীতঃ ( অক্ষরের বিপর্য্যয়প্রাপ্ত ) স্যাৎ ( হইয়া থাকিবে ) ; বা ( অথবা ) ন ন ভাতি ( প্রকাশ যে পায় না তাহা নহে অর্থাৎ বিশেষভাবেই প্রকাশ পায় ), ইতি ( ইহাও 'নভঃ' শব্দের ব্যুৎপত্তি হইতে পারে ) ।

'নভঃ' শব্দ আদিত্যবোধক। আদিত্য রসসমূহের নেতা, আদিত্য জ্যোতিঃসমূহের নেতা, আদিত্য জ্যোতিশ্চক্রের প্রণয় বা নেতা ;[১] ( 'নী' ধাতু হইতে—উ ৬৫০ )। 'ভাসন' শব্দের আকারের হ্রস্বত্ব এবং সকারের লোপের দ্বারা 'ভন' শব্দ, ভন শব্দেরই অক্ষর-বিপর্য্যয়ে 'নভঃ' শব্দ হইয়াছে—এইরূপেও 'নভস্' শব্দের ব্যুৎপত্তি প্রদর্শন করা যাইতে পারে।[২] 'ভাসন' শব্দের অর্থ দীপ্তিসম্পন্ন। অথবা আদিত্য 'ন ন ভাতি' ( প্রকাশ যে পান না তাহা নহে অর্থাৎ বিশেষরূপেই প্রকাশ পান )। 'ন ন ভস্' শব্দই নকার লোপে 'নভস্' হইয়াছে[৩] ( 'ভা' ধাতু হইতে )।

অনুবাদ—'নভস্' শব্দ আদিত্যবোধক ; আদিত্য রসসমূহের নেতা, জ্যোতিঃসমূহের

---

১। নাক শব্দের ব্যুৎপত্তি দ্রষ্টব্য।

২। ভাসনঃ সন্নাকারস্ত হ্রস্বত্বেন সলোপেন চ ভনঃ ভনঃ সন্ নভঃ ( স্কঃ স্বাঃ ) ভাসনার্থক 'ভন্দ্' ধাতুর উত্তর অসুন্ প্রত্যয়ে ভন্দস্ ; ভন্দস্=ভনস্=নভস্ ( অক্ষরবিপর্য্যয়ে ) ; এইরূপেও নভস্ শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে।

৩। ন ন ভাতীতি বা নকারলোপেন নভঃ ( স্কঃ স্বাঃ )।

নেতা, জ্যোতিশ্চক্রের প্রণয় (নেতা); অথবা 'ভন' শব্দও অক্ষরের বিপর্য্যয় প্রাপ্ত হইয়া 'নভস্' হইতে পারে; অথবা আদিত্য যে প্রকাশ পান না তাহা নহে, বিশেষভাবেই প্রকাশ পান।

এতেন দ্যৌর্ব্যাখ্যাতা ॥ ১২ ॥

এতেন (ইহার দ্বারা) দ্যৌঃ (দ্যুলোকবোধক 'নভঃ' শব্দ) ব্যাখ্যাতা (ব্যাখ্যাত হইল)।

'নভঃ' শব্দ কিরূপে দ্যুলোক বুঝাইতে পারে তাহা বলিতেছেন। দ্যুলোক ভাসন বা দীপ্তিসম্পন্ন, দ্যুলোক বিশেষভাবেই প্রকাশ পায়; কাজেই আদিত্যবাচী 'নভঃ' শব্দের ন্যায় দ্যুলোকবাচী 'নভঃ' শব্দও 'ভন' শব্দ হইতে কিংবা 'ননভস্' শব্দ হইতে সিদ্ধ হইতে পারে।

অনুবাদ—ইহা দ্বারা দ্যুলোকবোধক 'নভঃ' শব্দের ব্যাখ্যা করা হইল।

॥ চতুর্দ্দশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

## পঞ্চদশ পরিচ্ছেদ

### রশ্মিনামান্যুত্তরাণি পঞ্চদশ রশ্মির্যমনাৎ ॥ ১ ॥

উত্তরাণি ( আদিত্য ও দ্যুলোক—এতদুভয়ের যে সাধারণ ছয় নাম তৎপরবর্ত্তী ) পঞ্চদশ ( পঞ্চদশ নাম ) রশ্মিনামানি ( রশ্মিনাম ); রশ্মিঃ ( 'রশ্মি' শব্দ ) যমনাৎ ( 'যম্' ধাতু হইতে নিষ্পন্ন )।

স্বঃ, পৃশ্নি, নাক প্রভৃতি ছয়টী নামের পরে পঞ্চদশ রশ্মিনাম ( নিঘণ্টু ১।৫ ) অভিহিত হইয়াছে। 'রশ্মি' শব্দ 'যম্' ধাতু হইতে নিষ্পন্ন;[১] রশ্মি ( সূর্য্যকিরণ ) জলাদি রসসমূহকে সংযমিত করে, রশ্মি ( রজ্জু ) অশ্বকে সংযমিত করে।

অনুবাদ—তৎপরবর্ত্তী পঞ্চদশ নাম রশ্মিনাম; 'রশ্মি' শব্দ 'যম্' ধাতু হইতে নিষ্পন্ন।

### তেষামাদিতঃ সাধারণানি পঞ্চাশ্বরশ্মিভিঃ ॥ ২ ॥

তেষাম্ ( সেই সমস্ত নামের ) আদিতঃ ( প্রথম হইতে ) পঞ্চ ( পঞ্চ নাম ) অশ্বরশ্মিভিঃ ( অশ্বরশ্মির সঙ্গে ) সাধারণানি ( তুল্য )।

রশ্মিনামের মধ্যে প্রথম যে পাঁচটী নাম খেদা,[২] কিরণ প্রভৃতি, তাহারা অশ্বরশ্মির সহিত সাধারণ অর্থাৎ এই পাঁচটী নাম সূর্য্যরশ্মিকেও বুঝায়, অশ্বরশ্মিকেও বুঝায়।

অনুবাদ—সেই সমস্ত নামের প্রথম হইতে পাঁচটী নাম অশ্বরশ্মির সঙ্গে সাধারণ।

### দিঙ্নামান্যুত্তরাণ্যষ্টৌ ॥ ৩ ॥

উত্তরাণি ( পঞ্চদশ রশ্মিনামের পরবর্ত্তী ) অষ্টৌ ( অষ্ট নাম ) দিঙ্নামানি ( দিকের নাম )।

অনুবাদ—তৎপরবর্ত্তী অষ্ট নাম দিকের নাম।

### দিশঃ কস্মাদ্দিশতেরাসদনাদপি বাভ্যশনাৎ ॥ ৪ ॥

দিশঃ ( 'দিক্' নাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল )? দিশতেঃ ( 'দিশ্' ধাতু হইতে ) আসদনাৎ ( আসন্ন হয় বলিয়া, 'সদ্' ধাতু হইতে ), অপি বা ( অথবা ) অভ্যশনাৎ ( ব্যাপ্ত করে বলিয়া, 'অশ্' ধাতু হইতে )।

---

১। স্কন্দস্বামীর মতে 'রশ্মির্যমনাৎ'—ইহার দ্বারা 'রশ্মি' শব্দের অর্থই কথিত হইয়াছে, ধাতু প্রদর্শিত হয় নাই ( রশ্মির্যমনাদিত্যর্থকথনমেতৎ ন ধাতুপ্রদর্শনম্ ); তাঁহার মতে ব্যাপ্ত্যর্থক 'অশ্' ধাতু হইতে 'রশ্মি' শব্দের নিষ্পত্তি হইয়াছে ( উণাদি ৪৮৬ দ্রষ্টব্য ); রশ্মি ( কিরণ ) জগৎ ব্যাপ্ত করে; রশ্মি ( রজ্জু ) অশ্বগ্রীবাদি ব্যাপ্ত করে।

২। নিঘণ্টুতে পাঠ আছে খেদয়ঃ; শব্দটী বাস্তবিক 'খেদা'; ঋগ্বেদ ৮।৭২।৮, ১০।১১৬।৪ এবং নিঘণ্টু ( ১।৫ ) ব্যাখ্যায় সামশ্রমী মহাশয়ের পাদটীকা দ্রষ্টব্য।

'দিক্' শব্দ তিন প্রকারে নিষ্পন্ন করা যাইতে পারে। (১) 'দিশ্' ধাতু হইতে; 'দিশ্' ধাতুর অর্থ অতিসর্জ্জন অর্থাৎ দান বা নির্দ্দেশ; দিক্সমূহে দেবতাদিগকে হবির্দান করা হয়, অথবা এই পূর্ব্বদিক্ এই উত্তরদিক্—ইত্যাদিরূপে দিক্সমূহ নির্দ্দিষ্ট হয়। (২) 'সদ্' ধাতু হইতে; 'সদ্' ধাতুর অর্থ প্রাপ্তি; দিক্সমূহ সমস্ত পদার্থকেই প্রাপ্ত হয়, সমস্ত পদার্থ সম্বন্ধেই দিক্সমূহকে আসন্ন (নিকটবর্ত্তী) বলা যায়; সদ্=দস্=দিশ্। (৩) 'অশ্' ধাতু হইতে; 'অশ্' ধাতুর অর্থ ব্যাপ্ত করা; দিক্সমূহ সর্ব্বব্যাপী, সমস্ত পদার্থকেই ব্যাপ্ত করে; অশ্—দিশ্।

অনুবাদ—'দিক্' নাম কোথা হইতে হইল? 'দিশ্' ধাতু হইতে; অথবা আসন্ন হয় বলিয়া, অথবা ব্যাপ্ত করে বলিয়া।

তত্র কাষ্ঠা ইত্যেতদনেকস্যাপি সত্ত্বস্য নাম ভবতি ॥ ৫ ॥

তত্র ('দিক্' নামসমূহের মধ্যে) কাষ্ঠা ইতি এতৎ ('কাষ্ঠা' এই নাম) অনেকস্য অপি (দিক্ ব্যতিরেকে আরও অনেক দ্রব্যের) নাম (নাম) ভবতি (হয়)।

'কাষ্ঠা' শব্দে মাত্র দিক্ই বুঝায় না, অন্যান্য অনেক সত্ত্ব বা দ্রব্য বুঝাইতেও 'কাষ্ঠা' শব্দ প্রযুক্ত হয়।

অনুবাদ—'দিক্' নামসমূহের মধ্যে 'কাষ্ঠা' এই নাম দিক্ ব্যতিরেকে আরও অনেক দ্রব্যের নাম হয়।

কাষ্ঠা দিশো ভবন্তি ক্রান্ত্বা স্থিতা ভবন্তি, কাষ্ঠা উপদিশো ভবন্তীতরেতরং ক্রান্ত্বা স্থিতা ভবন্তি, আদিত্যোঽপি কাষ্ঠোচ্যতে ক্রান্ত্বা স্থিতো ভবতি, আজ্যন্তোঽপি কাষ্ঠোচ্যতে ক্রান্ত্বা স্থিতো ভবতি, আপোঽপি কাষ্ঠা উচ্যন্তে ক্রান্ত্বা স্থিতা ভবন্তীতি স্থাবরাণাম্ ॥ ৬ ॥

কাষ্ঠাঃ দিশঃ ভবন্তি (কাষ্ঠা বলিতে দিক্সমূহ বুঝায়) ক্রান্ত্বা (সমস্ত পদার্থের প্রতি গিয়া) স্থিতাঃ ভবন্তি (স্থিত হয়), কাষ্ঠাঃ উপদিশঃ ভবন্তি ('কাষ্ঠা' শব্দে দুই দিকের মধ্যবর্ত্তী দিক্ অর্থাৎ কোণসমূহকে বুঝায়) ইতরেতরং (পরস্পরকে) ক্রান্ত্বা (অতিক্রম করিয়া) স্থিতাঃ ভবন্তি (স্থিত হয়), আদিত্যঃ অপি কাষ্ঠা উচ্যতে (আদিত্যও কাষ্ঠা বলিয়া অভিহিত হয়েন) ক্রান্ত্বা (স্বস্থানে গমন করিয়া) স্থিতঃ ভবতি (স্থিত হয়েন), আজ্যন্তঃ অপি (শরপথের অন্ত অর্থাৎ সীমাও) কাষ্ঠা উচ্যতে (কাষ্ঠা বলিয়া অভিহিত হয়) ক্রান্ত্বা (স্বপ্রদেশে গমন করিয়া) স্থিতঃ ভবতি (স্থিত হয়), আপঃ অপি (জলও) কাষ্ঠাঃ উচ্যন্তে (কাষ্ঠা বলিয়া অভিহিত হয়) ক্রান্ত্বা (জলাশয়ে গমন করিয়া) স্থিতাঃ ভবন্তি (স্থিত হয়), ইতি স্থাবরাণাম্ (জলবাচী 'কাষ্ঠা' শব্দের এই ব্যুৎপত্তি স্থাবর অর্থাৎ জলাশয়ে স্থিত জল সম্বন্ধে)।

'কাষ্ঠা' শব্দ 'ক্রম্' ধাতু হইতে নিষ্পন্ন 'ক্রান্ত্বা' শব্দ (যাহার অর্থ 'গমন করিয়া' বা 'অতিক্রম করিয়া') এবং 'স্থা' ধাতু এতদুভয়ের সংযোগে গঠিত। ক্রান্ত্বা+স্থা=কা+স্থা= কাষ্ঠা। 'কাষ্ঠা' শব্দে বুঝায়—(১) দিক্; দিক্ সমস্ত পদার্থের প্রতি গিয়া অর্থাৎ সমস্ত পদার্থকে প্রাপ্ত হইয়া স্থিত হয়—এমন কোন পদার্থ নাই, যেখানে দিক্ নাই। (২) উপদিক্; উপদিক্ বা দিগ্দ্বয়মধ্যবর্ত্তী দিক্ (কোণ)-সমূহ পরস্পরকে অতিক্রম করিয়া স্থিত হয়, অর্থাৎ কোনও উপদিক্ কোনও উপদিকের সহিত মিলিত হয় না—দুই উপদিকের মধ্যে ব্যবধান থাকে দিকের;[১] (৩) আদিত্য; আদিত্য স্বস্থানে অর্থাৎ অস্তাচলে গমন করিয়া স্থিত হয়েন; (৪) আজ্যন্ত; আজ্যন্ত (আজি+অন্ত) শব্দের অর্থ শরপথান্ত অর্থাৎ শরাভ্যাসকালে যে পথে শর নিক্ষেপ করা হয় তাহার অন্ত বা সীমা; 'আজ্যন্ত' শব্দের অর্থ অশ্বধাবনচক্রে সীমা বা গম্যস্থলকে(goal in a race course)ও বুঝায়; উভয়ার্থক আজ্যন্তই যেন স্বপ্রদেশে গিয়া স্থিত হয়; (৫) জল; জল পুষ্করিণী, হ্রদ, নদীপ্রভৃতি জলাশয়ে গমন করিয়া স্থিত হয়; এই ব্যুৎপত্তি স্থাবর অর্থাৎ জলাশয়ে স্থিত জল সম্বন্ধেই। অস্থাবর অর্থাৎ মেঘস্থিত জল সম্বন্ধে ব্যুৎপত্তি হইবে—যাহা চলনশীল অর্থাৎ মেঘের সহিত চলিতেই থাকে, কুত্রাপি স্থির হয় না[২] (ক্রামতি+স্থা=কাষ্ঠা)।

অনুবাদ—'কাষ্ঠা' বলিতে দিক্সমূহ বুঝায়, সমস্ত পদার্থের প্রতি গিয়া স্থিত হয়; 'কাষ্ঠা' শব্দে দুই দিকের মধ্যবর্ত্তী দিক্ অর্থাৎ কোণসমূহ বুঝায়, পরস্পরকে অতিক্রম করিয়া স্থিত হয়; আদিত্যও কাষ্ঠা বলিয়া অভিহিত হয়েন, স্বস্থানে গমন করিয়া স্থিত হইয়া থাকেন; শরপথান্ত (অথবা, অশ্বধাবনচক্রে সীমা বা গম্য স্থান)ও কাষ্ঠা বলিয়া অভিহিত হয়, স্বপ্রদেশে গিয়া স্থিত হয়; জলও কাষ্ঠা বলিয়া অভিহিত হয়, জলাশয়ে গমন করিয়া স্থিত হয়;—জলবাচী 'কাষ্ঠা' শব্দের এই ব্যুৎপত্তি স্থাবর অর্থাৎ জলাশয়স্থিত জল সম্বন্ধে।

॥ পঞ্চদশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। যাহাতে দিক্সমূহ পরস্পরকে প্রাপ্ত হইয়া স্থিত হয় তাহাই উপদিক্ (দুই দিকের মিলনে উপদিক্ হয়) এইরূপ ব্যাখ্যাও কেহ কেহ করেন।

২। অস্থাবরাণাং পুনঃ ক্রামন্ত্যেবৈতা ন কচিত্তিষ্ঠন্তীতি কাষ্ঠা মেঘা আপঃ (দুঃ)।

## ষোড়শ পরিচ্ছেদ

অতিষ্ঠন্তীনামনিবেশনানাং কাষ্ঠানাং মধ্যে নিহিতং শরীরম্।
বৃত্রস্য নিণ্যং বি চরন্ত্যাপো দীর্ঘং তম আশয়দিন্দ্রশত্রুঃ ॥ ১ ॥

(ঋগ্বেদ ১।৩২।১০)

অতিষ্ঠন্তীনাম্ (স্থিতিরহিত) অনিবেশনানাং (বিশ্রামরহিত) মধ্যে (মধ্যে অর্থাৎ অন্তরিক্ষলোকে অবস্থিত)[১] কাষ্ঠানাং (জলের) শরীরং (মেঘাখ্য শরীর) নিহিতম্ (স্থাপিত বা নির্ম্মিত)[২] [হইয়াছে], আপঃ (জল) বৃত্রস্য (মেঘের) নিণ্যং (নিম্নদিকে নমন-প্রদেশ) বিচরন্তি (জানে),[৩] ইন্দ্রশত্রুঃ (বৃত্র—মেঘ) দীর্ঘং (দীর্ঘ—দিগ্‌ব্যাপী) তমঃ (অন্ধকার) আশয়ৎ (আতত্য শেতে—বিস্তৃত করিয়া অবস্থান করে)।[৪]

এই মন্ত্রে অস্থাবর জলের বর্ণনা আছে; সূর্য্যরশ্মি দ্বারা আকৃষ্ট জল অন্তরিক্ষ লোকে মেঘরূপ ধারণ করে; বিধাতা জলের যেরূপ শরীর নির্ম্মাণ করিয়াছেন জলকে নিম্নপতন হইতে রক্ষা করিবার জন্যই। জল যেন মেঘের দ্বারা আবৃত থাকিয়া নির্ব্বিঘ্নে অবস্থান করে। জলের কুত্রাপি স্থিতি নাই, বিশ্রাম নাই—মেঘের সঙ্গে সঙ্গে মেঘান্তর্গত জলও সর্ব্বদা গতিশীল। গতিশীল সেই জল মেঘের নিম্নগমন-প্রদেশ অর্থাৎ যথায় মেঘ ভূমির দিকে নত হয় সেই স্থান জানে, জানে তাহাই নির্গমন-পথ, সেই স্থান দিয়া ক্ষরিত হইতে চায়; মেঘ ইহা জানিতে পারিয়াই যেন জলকে রক্ষা করিবার অভিপ্রায়ে তাহাকে নিরুদ্ধ করিবার জন্য দিগন্তব্যাপী গাঢ় অন্ধকার বিস্তার করে—যাহাতে নির্গমন-পথ অদৃশ্য হয়।

অনুবাদ—স্থিতিরহিত বিশ্রামরহিত মধ্যে অর্থাৎ অন্তরিক্ষে অবস্থিত জলের মেঘাখ্য শরীর বিধাতা স্থাপন (নির্ম্মাণ) করিয়াছেন; জল মেঘের নিম্নগমন-প্রদেশ জানে, ইন্দ্রশত্রু (মেঘ) দিগ্‌ব্যাপী অন্ধকার বিস্তৃত করিয়া অবস্থান করে।

অতিষ্ঠন্তীনামনিবিশমানানামিত্যস্থাবরাণাং কাষ্ঠানাং মধ্যে
নিহিতং শরীরং মেঘঃ ॥ ২ ॥

অতিষ্ঠন্তীনাম্ (স্থিতিরহিত) অনিবেশনানাম্=অনিবিশমানানাম্ (বিশ্রামরহিত) ইতি

---

১। মধ্যে স্থিতানামিতি শেষঃ (স্কঃ স্বাঃ); কাষ্ঠানাং মধ্যেঽবস্থিতানাম্ (দুঃ)।

২। বায়ন্তো মেঘাখ্যং নিহিতমবস্থাপিতং ধাত্রা শরীরমাবৃত্যাপস্তাসামেব গুপ্তয়ে (দুঃ);

৩। সর্ব্বে গত্যর্থ. জ্ঞানার্থাঃ (স্কঃ স্বাঃ)।

৪। আতত্যাশয়ৎ আশেতে ইত্যর্থ; (দুঃ); আশয়দাশেতে আতিষ্ঠতি দীর্ঘেণ তমোরূপেণ কৃৎস্নং নভো ব্যাপ্যোতীত্যর্থঃ (স্কঃ স্বাঃ)।

এই পদদ্বয়ের অর্থ) অস্থাবরাণাং ( অস্থির—অর্থাৎ গতিশীল ); 'কাষ্ঠানাং মধ্যে নিহিতং শরীরম্'—এই স্থলে শরীরং=মেঘঃ ( 'শরীর' শব্দের অর্থ 'মেঘ' )।

অনুবাদ—'অতিষ্ঠন্তীনাম্ অনিবিশমানানাম্'—এই দুইটী পদের দ্বারা 'অস্থাবর' এই অর্থের বোধ হইতেছে; 'কাষ্ঠানাং মধ্যে নিহিতং শরীরম্' এই বাক্যে 'শরীর' শব্দের অর্থ 'মেঘ'।

শরীরং শৃণাতেঃ শম্নাতের্বা ॥ ৩ ॥

শরীরং ( 'শরীর' শব্দ ) শৃণাতেঃ ( 'শৃ' ধাতু হইতে নিষ্পন্ন ), বা ( অথবা ) শম্নাতেঃ ( 'শম্' ধাতু হইতে নিষ্পন্ন )[১]।

হিংসার্থক 'শৃ' ধাতু হইতে ( উ ৪৭০ ) অথবা উপশমার্থক 'শম্' ধাতু হইতে শরীর শব্দ নিষ্পন্ন; উভয় স্থলেই প্রত্যয় 'ঈরন্'। ব্যুৎপত্তিগত অর্থ—যাহা হিংসিত ( শীর্ণ ) হয়, অথবা যাহা কালে উপশান্ত হয় ( হিংস্যতে হি তৎ, শাম্যতি হি তৎ কালেন )।

অনুবাদ—'শরীর' শব্দ 'শৃ' ধাতু হইতে অথবা 'শম্' ধাতু হইতে নিষ্পন্ন।

বৃত্রস্য নিণ্যং নির্ণামং বিচরন্তি বিজানন্ত্যাপ ইতি ॥ ৪ ॥

'বৃত্রস্য নিণ্যং' এই স্থলে নিণ্যং=নির্ণামং ( নিম্নমন-প্রদেশ ), 'বিচরন্তি আপঃ'—ইতি ( এইস্থলে ) বিচরন্তি=বিজানন্তি ( জানে )।

মন্ত্রে 'নিণ্য' শব্দের অর্থ নির্ণাম অর্থাৎ ভূনমন-প্রদেশ ( যথায় মেঘ ভূমির দিকে নত হয় )। 'বিচরন্তি' পদ 'বি+চর্' ধাতু হইতে নিষ্পন্ন; 'বি+চর্' ধাতু গত্যর্থক, সমস্ত গত্যর্থক ধাতুই জ্ঞানার্থক, কাজেই 'বিচরন্তি' এই পদের অর্থ 'বিজানন্তি' ( জানে ) হইতে পারে।

অনুবাদ—'বৃত্রস্য নিণ্যং' এই স্থলে 'নিণ্য' শব্দের অর্থ 'নির্ণাম' ( নিম্নমন-প্রদেশ ); 'বিচরন্তি আপঃ' এই স্থলে 'বিচরন্তি' পদের অর্থ 'বিজানন্তি' ( জানে )।

দীর্ঘং দ্রাঘতেঃ ॥ ৫ ॥

দীর্ঘং ( 'দীর্ঘ' এই শব্দ ) দ্রাঘতেঃ ( 'দ্রাঘ্' ধাতু হইতে নিষ্পন্ন )।

'দ্রাঘ্' ধাতুর অর্থ দীর্ঘ হওয়া ( দ্রাঘ আয়ামে, আয়ামো দীর্ঘীভবনম্ ); 'দ্রাঘ্' ধাতু হইতেই 'দীর্ঘ' শব্দের নিষ্পত্তি।

অনুবাদ—'দীর্ঘ' শব্দ 'দ্রাঘ' ধাতু হইতে নিষ্পন্ন।

তমস্তনোতেঃ ॥ ৬ ॥

তমঃ ( 'তমঃ' শব্দ ) তনোতেঃ ( 'তন্' ধাতু হইতে নিষ্পন্ন )।

---

১। 'শম্' ধাতু ক্র্যাদিগণে পরিদৃষ্ট হয় না।

বিস্তারার্থক 'তন্' ধাতু হইতে 'তমঃ' শব্দের নিষ্পত্তি ; 'তমঃ' স্বরূপে বিস্তীর্ণ ; অথবা, 'তমঃ' বা অন্ধকারের দ্বারা সর্ব্ব বস্তু ব্যাপ্ত হয়।[১]

অনুবাদ—'তমঃ' শব্দ 'তন্' ধাতু হইতে নিষ্পন্ন।

আশয়দাশেতেঃ ॥ ৭ ॥

আশয়ৎ ( 'আশয়ৎ' এই পদ ), আশেতেঃ ( আপূর্ব্বক 'শী'ধাতু হইতে নিষ্পন্ন )।

অনুবাদ—'আশয়ৎ' পদ 'আ+শী' ধাতু হইতে নিষ্পন্ন।

ইন্দ্রশত্রুরিন্দ্রোঽস্য শময়িতা বা শাতয়িতা বা তস্মাদিন্দ্রশত্রুঃ ॥ ৮ ॥

ইন্দ্রশত্রুঃ [ কস্মাৎ ] ( 'ইন্দ্রশত্রু' এই নাম কেন হইল ) ? ইন্দ্রঃ ( ইন্দ্র ) অস্য ( ইহার ) শময়িতা বা ( হয় প্রশমনকর্ত্তা ) বা ( আর না হয় ) শাতয়িতা ( বিনাশকর্ত্তা ), তস্মাৎ ( সেই জন্য ) ইন্দ্রশত্রুঃ ( 'ইন্দ্রশত্রু' এই নাম )।

বৃত্রকে ইন্দ্রশত্রু বলা হয় কেন, এই প্রশ্নের উত্তরে বলিতেছেন—যেহেতু ইন্দ্র বৃত্রকে প্রশমিত করেন অথবা বিনাশ করেন, তন্নিবন্ধনই বৃত্র ইন্দ্রশত্রু ( ইন্দ্রঃ শত্রুর্যস্য—ইন্দ্র যাহার শত্রু ; শত্রু=শময়িতা বা শাতয়িতা )।[২]

অনুবাদ—বৃত্র ইন্দ্রশত্রু কেন ? ইন্দ্র ইহার প্রশমনকর্ত্তা অথবা বিনাশকর্ত্তা, সেই জন্য বৃত্র ইন্দ্রশত্রু।

তৎ কো বৃত্রো মেঘ ইতি নৈরুক্তাস্ত্বাষ্ট্রোঽসুর ইত্যৈতিহাসিকাঃ ॥ ৯ ॥

তৎ ( তাহা হইলে ) বৃত্রঃ কঃ ( বৃত্র কে ) ? মেঘঃ ইতি নৈরুক্তাঃ ( নিরুক্তকারগণ বলেন বৃত্র মেঘ ), ত্বাষ্ট্রঃ অসুরঃ ইতি ঐতিহাসিকাঃ ( ঐতিহাসিকগণ বলেন বৃত্র অসুর—ত্বষ্টার পুত্র )।

নিরুক্তকারগণের মতে বৃত্র মেঘ ব্যতীত আর কিছুই নহে, ঐতিহাসিকগণ বলেন বৃত্র একজন অসুর—ত্বষ্টার পুত্র।

অনুবাদ—তাহা হইলে বৃত্র কে ? মেঘই বৃত্র—নিরুক্তকারগণ ইহা বলেন ; ঐতিহাসিকগণ বলেন—বৃত্র অসুর, ত্বষ্টার পুত্র।

অপাং চ জ্যোতিষশ্চ মিশ্রীভাবকর্ম্মণো বর্ষকর্ম্ম জায়তে,
তত্রোপমার্থেন যুদ্ধবর্ণা ভবন্ত্যহিবত্তু খলু মন্ত্রবর্ণা
ব্রাহ্মণবাদাশ্চ, বিবৃদ্ধ্যা শরীরস্য স্রোতাংসি নিবারয়াঞ্চকার
তস্মিন্ হতে প্রসস্যন্দিরে আপস্তদভিবাদিন্যেষর্গ্ভবতি ॥ ১০ ॥

---

১। বিস্তীর্ণং হি তদাত্মনা ( স্কঃ স্বাঃ ), তেন হি সর্ব্বমেব ততং ভবতি ( দুঃ )।

২। 'শত্রু' শব্দের নিষ্পত্তি উপশমার্থক 'শম্' ধাতু হইতে, অথবা বিশরণার্থক 'শদ্' ধাতু হইতে ( উ ৫৪৩ )।

অপাং চ জ্যোতিষঃ চ ( জল এবং জ্যোতিঃ অর্থাৎ বিদ্যুতের ) মিশ্রীভাবকর্ম্মণঃ ( মিশ্রণ বা মেলন ক্রিয়া হইতে ) বর্ষকর্ম্ম ( বর্ষণক্রিয়া ) জায়তে ( উৎপন্ন হয় ), তত্র ( এইরূপ হওয়ায় ) উপমার্থেন ( রূপক-কল্পনায় ) যুদ্ধবর্ণাঃ ভবন্তি ( যুদ্ধের বর্ণনা হয় ) ; অহিবৎ তু খলু ( 'বৃত্র' শব্দের ন্যায় 'অহি'শব্দ-সমন্বিত )[1] মন্ত্রবর্ণাঃ ( মন্ত্রবাক্য ) চ ( এবং ) ব্রাহ্মণবাদাঃ ( ব্রাহ্মণবাক্য ) [ ভবন্তি ] ( আছে ) ; [ 'বৃত্র' এবং 'অহি' শব্দ বাচ্য মেঘ ] শরীরস্য ( শরীরের ) বিবৃদ্ধ্যা ( বিশেষ বৃদ্ধির দ্বারা ) স্রোতাংসি ( জলস্রোতঃসমূহ ) নিবারয়াঞ্চকার ( নিরুদ্ধ করিয়াছিল ), তস্মিন্ হতে ( সে নিহত হইলে ) আপঃ ( জল ) প্রসস্যন্দিরে ( প্রবাহিত হইয়াছিল )—তদভিবাদিনী ( এই অর্থের প্রকাশক ) এষা ( বক্ষ্যমাণ ) ঋক্ ( ঋক্ ) ভবতি ( হয় )।

ঐতিহাসিকগণের মতে বৃত্র একজন অসুর—ত্বষ্টার পুত্র। সমস্ত ইতিহাস অর্থবাদের মূলভূত সন্দেহ নাই—অর্থবাদ কিন্তু আবার অন্যপর অর্থাৎ বিধিনিষেধের অঙ্গীভূত ; কাজেই যাস্ক ঐতিহাসিকগণের মতে আস্থাসম্পন্ন নহেন। বৃত্র মেঘ ব্যতীত আর কিছুই নহে, নিরুক্তকারগণের এই মতই তিনি সমীচীন বলিয়া মনে করেন। প্রশ্ন হইতে পারে—বৃত্র যদি মেঘ হয়, তাহা হইলে বৃত্রের সহিত ইন্দ্রের যে যুদ্ধবর্ণনা তাহা সঙ্গত হয় কিরূপে ? এই প্রশ্নের উত্তরে যাস্ক বলিতেছেন, বৃত্রের সহিত ইন্দ্রের যে যুদ্ধবর্ণনা তাহা রূপকমাত্র। মেঘরূপী জল ও বিদ্যুতের মেলন বা সংঘর্ষ হইতে বৃষ্টি উৎপন্ন হয়—মেঘরূপী জল অর্থাৎ মেঘই বৃত্র এবং বিদ্যুৎই ইন্দ্র ; মেঘ এবং বিদ্যুতের সংঘর্ষই বৃত্র এবং ইন্দ্রের যুদ্ধ। বৃত্রই[2] যে মাত্র ইন্দ্রের প্রতিদ্বন্দ্বিরূপে বর্ণিত হইয়াছে তাহা নহে, মন্ত্রে[3] এবং ব্রাহ্মণে[4] অহিকেও ইন্দ্রের প্রতিদ্বন্দ্বিরূপে বর্ণিত দেখা যায়। তত্তৎ স্থলে অহি শব্দ মেঘবাচী ; ইহাও প্রকারান্তরে 'বৃত্র'শব্দের মেঘবাচিত্বই সমর্থন করে। ইন্দ্রের যে কোন শত্রু নাই, শত্রুর সহিত তাঁহার যে যুদ্ধবর্ণনা তাহা যে মায়া বা রূপকমাত্র, ইহা স্পষ্টভাবে ঋগ্বেদেই প্রতিপাদিত হইয়াছে।[5] বৃত্র বিবৃদ্ধ শরীরে জলপ্রবাহ নিরুদ্ধ করিয়াছিল, বৃত্র ইন্দ্রকর্ত্তৃক নিহত হইলে জল প্রবাহিত হয়—ঈদৃশ অর্থ বক্ষ্যমাণ ঋকে বিশদরূপে বর্ণিত হইয়াছে।

---

১। তুশব্দঃ সমুচ্চয়ার্থো দ্রষ্টব্যঃ, বৃত্রবচ্চাহিবচ্চেতি মন্ত্রবর্ণা মন্ত্রলিঙ্গানি ( দুঃ ) ; কিং বৃত্রশব্দেন ন অহিবত্ত অহিশব্দেনাপীত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )।

২। ৬।১৬।৩৪ মন্ত্রে 'অগ্নি র্বৃত্রাণি' এই স্থলে 'বৃত্র' শব্দ বহুবচনে প্রযুক্ত ; 'বৃত্র' শব্দের অর্থ অসুর হইলে বহুবচনের উপপত্তি হয় না।

৩। ঋগ্বেদ ১।৩২।১

৪। ব্রাহ্মণে কোথায় অহি বা বৃত্র ইন্দ্রের প্রতিদ্বন্দ্বিরূপে কল্পিত হইয়াছে, তাহা নিরূপণ করিতে পারি নাই। 'ব্রাহ্মণমপি চাস্মিন্নর্থে দৃশ্যতে' ইহা বলিয়া স্কন্দস্বামী 'স ইষুমাত্রং বিষঙ্ভবর্দ্ধত' ( তৈঃ সং ২.৫।২।২ ) এই বাক্য উদ্ধৃত করিয়াছেন।

৫। ১০।৫৪.২

অনুবাদ—জল এবং বিদ্যুতের মেলনক্রিয়া হইতে বর্ষণক্রিয়া সঞ্জাত হয়; এইরূপ হওয়ায় যুদ্ধবর্ণনা যে আছে তাহা রূপক-কল্পনায়; 'বৃত্র' শব্দের ন্যায় 'অহি' শব্দসমন্বিত মন্ত্রবাক্য এবং ব্রাহ্মণবাক্য আছে; বৃত্র শরীরের বিশেষ বৃদ্ধির দ্বারা জলপ্রবাহ নিরুদ্ধ করিয়াছিল, বৃত্র নিহত হইলে জল প্রবাহিত হয়—এই অর্থের প্রকাশক বক্ষ্যমাণ ঋক্।

॥ ষোড়শ পরিচ্ছেদ সমাপ্ত ॥

# সপ্তদশ পরিচ্ছেদ

দাসপত্নীরহিগোপা অতিষ্ঠন্নিরুদ্ধা আপঃ পণিনেব গাবঃ।
অপাং বিলমপিহিতং যদাসীদ্ বৃত্রং জঘন্বাঁ অপ তদ্ববার ॥ ১ ॥

( ঋগ্বেদ ১।৩২।১১ )

দাসপত্নীঃ ( দাসপত্ন্যঃ—শ্রমিক-রক্ষক )[১] অহিগোপাঃ ( মেঘগুপ্ত ) আপঃ ( জল ) পণিনা ( বণিকের দ্বারা ) গাবঃ ইব ( গাভীসমূহের ন্যায় ) নিরুদ্ধাঃ ( নিরুদ্ধ হইয়া ) অতিষ্ঠন্ ( বর্ত্তমান ছিল ), অপাং ( জলের ) যৎ ( যে ) বিলং গর্ত্ত অর্থাৎ নির্গমনদ্বার ) অপিহিতম্ ( বদ্ধ আসীৎ ( ছিল ) [ ইন্দ্র ] বৃত্রং ( বৃত্রকে অর্থাৎ মেঘকে ) জঘন্বান্ ( নিহত করিয়া ) তৎ ( সেই বিল অর্থাৎ নির্গমনদ্বার ) অপববার ( অপাবৃত করিয়াছেন )।

জল দাসপত্নী—দাস অর্থাৎ শ্রমিক জনগণের রক্ষক ; শ্রমিক জনগণ কার্য্য করিতে করিতে শ্রান্ত হইয়া পড়িলে জল পান করিয়া শ্রান্তি দূর করে, আপ্যায়িত হয় ; জল অহিগোপ—অহি অর্থাৎ মেঘ জলের গোপায়িতা বা রক্ষক ;[২] অন্তরিক্ষে জল মেঘের দ্বারাই নিম্নপতন হইতে রক্ষিত হয় ; পণি ( বণিক্ )[৩] যেরূপ বিক্রয়ার্থ গাভীসকল একস্থানে নিরুদ্ধ করিয়া রাখে, জলও সেইরূপ মেঘের দ্বারা নিরুদ্ধ ছিল। মেঘবন্ধনের দৃঢ়তানিবন্ধন বিল বা নির্গমনমার্গ বদ্ধ থাকায় জল নিঃসৃত হইতে পারে নাই ; ইন্দ্রকর্ত্তৃক বৃত্র নিহত হইলে—বৈদ্যুতাগ্নির সম্পর্কে মেঘবন্ধন শিথিল হইলে—বৃষ্টিপ্রবর্ত্তক শক্তির দ্বারা বৃষ্টিরোধক শক্তি বিশীর্ণ হইলে—বৃষ্টিপতন নির্বাধ হয়, বৃষ্টিরূপে জল ভূপতিত হয়।

অনুবাদ—শ্রমিক-রক্ষক মেঘগুপ্ত জল বণিকের দ্বারা গাভীসমূহের ন্যায়, নিরুদ্ধ ছিল ; জলের যে বিল ( গর্ত্ত বা নির্গমনদ্বার ) বদ্ধ ছিল, ইন্দ্র বৃত্রকে ( মেঘকে ) নিহত করিয়া সেই বিল অপাবৃত করিয়াছেন।

দাসপত্নীর্দাসাধিপত্ন্যো দাসো দস্যতে রুপদাসয়তি কর্ম্মাণি ॥ ২ ॥

দাসপত্নীঃ—দাসাধিপত্ন্যঃ ( শ্রমিকজনের রক্ষক ) ; দাসঃ ( 'দাস' শব্দ ) দস্যতেঃ ( 'দস্' ধাতু হইতে নিষ্পন্ন ) ; কর্ম্মাণি ( কর্ম্মসমূহ ) উপদাসয়তি ( ক্ষীণ অর্থাৎ সমাপ্ত করে ) ।

মন্ত্রে দাসপত্নীঃ=দাসাধিপত্ন্যঃ ( প্রথমার স্থলে দ্বিতীয়া ) ; 'দাসাধিপত্নী' শব্দের অর্থ জল ;

---

১। রক্ষার্থক পা ধাতু হইতে পতি শব্দ, পতি শব্দের স্ত্রীলিঙ্গে পত্নী।

২। অহির্মেঘো গোপায়িতা যাসাং তাঃ ( স্কঃ স্বাঃ )।

৩। পণিনেব বণিজেব ( স্কঃ স্বাঃ )।

কারণ, জল দাসকে অর্থাৎ শ্রমিকজনকে রক্ষা করে, শ্রমিকজন শ্রান্ত হইয়া জলপানে সুস্থ হয়।[1] 'দাস' শব্দ উপক্ষয়ার্থক 'দস্' ধাতু হইতে নিষ্পন্ন। ইহার ব্যুৎপত্তিগত অর্থ—যে কর্ম্মসমূহ উপক্ষীণ করে অর্থাৎ কিছুমাত্র অবশিষ্ট না রাখিয়া সমাপ্ত করিয়া দেয়।

অনুবাদ—দাসপত্নীঃ=দাসাধিপত্ন্যঃ (শ্রমিকজন-রক্ষক); 'দাস' শব্দ 'দস্' ধাতু হইতে নিষ্পন্ন; দাস কর্ম্মসমূহ উপক্ষীণ করে।

অহিগোপা অতিষ্ঠন্নহিনা গুপ্তাঃ ॥ ৩ ॥

'অহিগোপাঃ অতিষ্ঠন্' এই স্থলে, অহিগোপাঃ=অহিনা গুপ্তাঃ (মেঘের দ্বারা রক্ষিত)।

অন্তরিক্ষস্থ জল মেঘের দ্বারাই নিম্নপতন হইতে রক্ষিত হয়; কাজেই তাহা অহিগুপ্ত (মেঘরক্ষিত)।

অনুবাদ—'অহিগোপা অতিষ্ঠন্'—এইস্থলে অহিগোপাঃ=অহিনা গুপ্তাঃ (অহি অর্থাৎ মেঘকর্ত্তৃক রক্ষিত)।

অহিরয়নাদেত্যন্তরিক্ষেঽয়মপীতরোঽহিরেতস্মাদেব নির্হ্রসিতোপসর্গ আহন্তীতি ॥ ৪ ॥

অহিঃ ('অহি' শব্দ) অয়নাৎ ('ই' ধাতু হইতে নিষ্পন্ন), অন্তরিক্ষে (অন্তরিক্ষে) এতি (বিচরণ করে), অয়ম্ অপি ইতরঃ অহিঃ (আর এই অন্যার্থক 'অহি' শব্দও) এতস্মাৎ এব (এই 'ই' ধাতু হইতেই নিষ্পন্ন), [অথবা] নির্হ্রসিতোপসর্গঃ (উপসর্গ হ্রস্বীভূত করা হইয়াছে); [ইহার ব্যুৎপত্তি] আহন্তি ইতি (আঘাত করে)।

'অহি' শব্দ গমনার্থক 'ই' ধাতু হইতে নিষ্পন্ন; ইহার ব্যুৎপত্তিগত অর্থ—যাহা অন্তরিক্ষে গমনাগমন (বিচরণ) করে। অন্য অর্থাৎ সর্পার্থক যে 'অহি' শব্দ তাহাও এই 'ই' ধাতু হইতেই নিষ্পন্ন—সর্প ভূমিতে গমনাগমন করে। অথবা, 'আ' এই উপসর্গের হ্রস্বতা বিধান করিয়া 'আ+হন্' ধাতু হইতেও সর্পার্থক 'অহি' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে (উ ৫৭৭); ইহার ব্যুৎপত্তি হইবে—যাহা আঘাত করে।

অনুবাদ—'অহি' শব্দ 'ই' ধাতু হইতে নিষ্পন্ন, অন্তরিক্ষে বিচরণ করে; আর এই অন্যার্থক (সর্পার্থক) 'অহি' শব্দও এই ধাতু হইতেই নিষ্পন্ন; অথবা উপসর্গ হ্রস্বীভূত করা হইয়াছে; ব্যুৎপত্তি—যাহা আঘাত করে।

নিরুদ্ধা আপঃ পণিনেব গাবঃ পণির্বণিগ্‌ভবতি পণিঃ পণনাদ্ বণিক্ পণ্যং নেনেক্তি ॥ ৫ ॥

---

১। দাসঃ কর্ম্মকরঃ, তং হি তা অধিষ্ঠায় পান্তি রক্ষন্তি, স হি কর্ম্মণা শ্রান্তস্তাস্ পীতাসু বিশ্রান্ত আপ্যায়িতো ভবতি (দুঃ)।

নিরুদ্ধাঃ আপঃ পণিনা ইব গাবঃ—এইস্থলে, পণিঃ ( পণি ) বণিক্ ( বণিক্ ) ভবতি ( হয় ), পণিঃ ( পণি ) পণনাৎ ( পণন বা ব্যবহার হইতে ), বণিক্ ( বণিক্ ) পণ্যং ( পণ্যদ্রব্য ) নেনেক্তি ( শোধন বা পরিষ্কার করে )।

'নিরুদ্ধা আপঃ পণিনেব গাবঃ' এই স্থলে 'পণি' শব্দের অর্থ 'বণিক্'। পণন বা ক্রয়-বিক্রয়রূপ ব্যবহারবশতঃ 'পণি' এই নাম; ব্যবহারার্থক 'পণ' ধাতু [১] হইতে শব্দটীর নিষ্পত্তি। 'পণি' শব্দের পর্য্যায় 'বণিক্' শব্দেরও নির্ব্বচন প্রদর্শন করিতেছেন; 'বণিক্' শব্দের অর্থ—যে উপযুক্ত মূল্য পাইবার জন্য পণ্যদ্রব্য পরিষ্কার পরিচ্ছন্ন করে; পণ্য+শুদ্ধ্যর্থক 'ণিজির' ধাতু হইতে শব্দটী নিষ্পন্ন ( পণ্য+নিক্=বণিক্ ) [২]।

অনুবাদ—'নিরুদ্ধা আপঃ পণিনেব গাবঃ'—এইস্থলে 'পণি' শব্দের অর্থ 'বণিক্'; পণন ( ক্রয়-বিক্রয়রূপ ব্যবহার ) বশতঃ 'পণি' এই নাম; বণিক্ পণ্যদ্রব্য শোধন করে।

অপাং বিলমপিহিতং যদাসীৎ বিলং ভরং ভবতি বিভর্ত্তেঃ ॥ ৬ ॥

'অপাং বিলম্ অপিহিতং যৎ আসীৎ'—এই স্থলে বিলং ( 'বিল' শব্দ ) ভরং ( ভর ) ভবতি ( হয় ), বিভর্ত্তেঃ ( 'ভৃ' ধাতু হইতে নিষ্পন্ন )।

বিল=ভর অর্থাৎ যাহা জলের দ্বারা ভৃত বা পূর্ণ হয়; ধারণপোষণার্থক 'ভৃ' ধাতু হইতে নিষ্পন্ন; ভর=ভল=বিল।

অনুবাদ—'অপাং বিলমপিহিতং যদাসীৎ'—এই স্থলে বিল্=ভর; 'ভৃ' ধাতু হইতে নিষ্পন্ন।

বৃত্রং জঘ্নিবানপববার তৎ ॥ ৭ ॥

বৃত্রং জঘন্বা অপ তদ্ববার=বৃত্রং জঘ্নিবান্ অপববার তৎ।

মন্ত্রে 'জঘন্বান্' পদের অর্থ জঘ্নিবান্ ( হনন করিয়া ); 'হন্' ধাতুর উত্তর ক্বসু প্রত্যয়ে নিষ্পন্ন।

অনুবাদ—ইন্দ্র বৃত্রকে নিহত করিয়া সেই বিল অপাবৃত করিয়াছেন।

বৃত্রো বৃণোতে র্বা বর্ত্ততে র্বা বর্দ্ধতে র্বা, যদবৃণোত্তদ্ বৃত্রস্য
বৃত্রত্বমিতি বিজ্ঞায়তে, যদবর্ত্তত তদ্ বৃত্রস্য বৃত্রত্বমিতি বিজ্ঞায়তে,
যদবর্দ্ধত তদ্ বৃত্রস্য বৃত্রত্বমিতি বিজ্ঞায়তে ॥ ৮ ॥

বৃত্রঃ বৃণোতেঃ বা বর্ত্ততেঃ বা বর্দ্ধতেঃ বা ( 'বৃত্র' শব্দ 'বৃ' ধাতু হইতে, অথবা 'বৃৎ' ধাতু হইতে, অথবা 'বৃধ্' ধাতু হইতে নিষ্পন্ন ); যৎ ( যেহেতু ) অবৃণোৎ ( আচ্ছাদিত করে )

---

১। ক্রয়-বিক্রয়ব্যবহারঃ পণনম্ ( স্কঃ স্বাঃ ); বালমনোরমা টীকার মতে 'ক্রেতব্য দ্রব্যের মূল্য নির্দ্ধারণার্থ প্রশ্নোত্তর রূপ ব্যবহার' 'পণ' ধাতুর অর্থ।

২। উণাদি ২২৮ সূত্র দ্রষ্টব্য।

তৎ ( সেই হেতু ) বৃত্রস্য বৃত্রত্বম্ ( বৃত্রের বৃত্রত্ব ) ইতি বিজ্ঞায়তে ( ইহা জানা যায় ) ; যৎ অবর্ত্তত ( যেহেতু বর্ত্তমান আছে বা বিচরণ করে ) তৎ বৃত্রস্য বৃত্রত্বম্ ইতি বিজ্ঞায়তে ( সেই হেতু বৃত্রের বৃত্রত্ব, ইহা জানা যায় ) ; যৎ অবর্দ্ধত ( যেহেতু বৃদ্ধি পায় ) তৎ বৃত্রস্য বৃত্রত্বম্ ইতি বিজ্ঞায়তে ( সেই হেতু বৃত্রের বৃত্রত্ব, ইহা জানা যায় )।

আচ্ছাদনার্থক 'বৃ' ধাতু হইতে, স্থিত্যর্থক বা গত্যর্থক 'বৃৎ' ধাতু হইতে অথবা বৃদ্ধ্যর্থক 'বৃধ্' ধাতু হইতে 'বৃত্র' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে। বৃত্র ( মেঘ ) অন্তরিক্ষ আচ্ছাদিত করে,[১] অন্তরিক্ষে বর্ত্তমান থাকে বা অন্তরিক্ষে বিচরণ করে,[২] অথবা বৃদ্ধি পায়—বৃহদাকার ধারণ করে ; এইজন্যই বৃত্রের বৃত্রত্ব। এই সকল নির্ব্বচন পরিজ্ঞাত হওয়া যায় ব্রাহ্মণ গ্রন্থ হইতে।[৩]

অনুবাদ—'বৃত্র' শব্দ 'বৃ' ধাতু হইতে, 'বৃৎ' ধাতু হইতে অথবা 'বৃধ্' ধাতু হইতে নিষ্পন্ন। যেহেতু আচ্ছাদিত করে, সেই জন্য বৃত্রের বৃত্রত্ব ইহা জানা যায় ; যেহেতু বর্ত্তমান আছে বা বিচরণ করে, সেই জন্য বৃত্রের বৃত্রত্ব ইহা জানা যায় ; যেহেতু বৃদ্ধি পায়, সেই জন্য বৃত্রের বৃত্রত্ব ইহা জানা যায়।

॥ সপ্তদশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। বৃণোতেরাচ্ছাদনার্থস্য, আচ্ছাদয়তি হ্যসৌ কৃৎস্নং নভঃ ( স্কঃ স্বাঃ )।

২। বর্ত্ততে র্বা গত্যর্থস্য ( স্কঃ স্বাঃ ) ; গত্যর্থক 'বৃৎ' ধাতু নিঘণ্টুতে আছে ( ২।১৪ )—গচ্ছতি হ্যসৌ নভঃ। তৈত্তিরীয় সংহিতায় ণিজন্ত 'বৃৎ' ধাতু হইতে 'বৃত্র' শব্দের ব্যুৎপত্তি প্রদর্শিত হইয়াছে ( আহবনীয়মুপ প্রাবর্ত্তয়ৎ যদবর্ত্তয়ত্তদ্ বৃত্রস্য বৃত্রত্বম্, ২।৫।২।২ )।

৩। বিজ্ঞায়তে ব্রাহ্মণেঽপি বিচার্য্যমাণে জ্ঞায়তে ( দুঃ ) ; তৈঃ সং ২।৫।২।২ দ্রষ্টব্য।

# অষ্টাদশ পরিচ্ছেদ

রাত্রিনামান্যুত্তরাণি ত্রয়োবিংশতিঃ ॥ ১ ॥

উত্তরাণি (পরবর্ত্তী) ত্রয়োবিংশতিঃ [নামানি] (ত্রয়োবিংশতি নাম) রাত্রিনামানি (রাত্রির নাম)।

দিক্‌সমানার্থক নামসমূহের পরে শ্যাবী, ক্ষপা, শর্বরী প্রভৃতি ত্রয়োবিংশতি রাত্রিনাম নিঃ ১।৭) অভিহিত হইয়াছে।

অনুবাদ—পরবর্ত্তী ত্রয়োবিংশতি নাম রাত্রির নাম।

রাত্রিঃ কস্মাৎ প্ররময়তি ভূতানি নক্তংচারীণ্যুপরময়তীতরাণি ধ্রুবীকরোতি,
রাতের্বা স্যাদ্দানকর্ম্মণঃ প্রদীয়ন্তেঽস্যামবশ্যায়াঃ ॥ ২ ॥

রাত্রিঃ ('রাত্রি' এই নাম) কস্মাৎ (কোথা হইতে হইল)? নক্তংচারীণি (রাত্রিচর) ভূতানি (প্রাণিসমূহকে) প্ররময়তি (আনন্দিত করে), ইতরাণি (অন্য অর্থাৎ দিবাচর প্রাণিসমূহকে) উপরময়তি (কর্ম্মবিরত করে) ধ্রুবীকরোতি (স্থির করে), বা (অথবা) দানকর্ম্মণঃ (দানার্থক) রাতেঃ ('রা' ধাতু হইতে নিষ্পন্ন), অস্যাম্ (রাত্রিতে) অবশ্যায়াঃ (তুষার) প্রদীয়ন্তে (প্রদত্ত হয়)।

'রাত্রি' নামের ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন। চোর, পেচক, পিশাচ প্রভৃতি রাত্রিচর প্রাণিসমূহকে রাত্রি আনন্দ প্রদান করে; (প্র) রাময়িত্রী—রাত্রি। রাত্রি অন্য অর্থাৎ দিবাচর প্রাণিসমূহের কর্ম্মবিরতি সম্পাদন করে, তাহাদিগকে বিশ্রামাসক্ত করিয়া স্থির করে; (উপ) রাময়িত্রী—রাত্রি। দানার্থক 'রা' ধাতুর উত্তর 'ত্রিপ্' প্রত্যয় করিয়াও (উ ৫০৭) 'রাত্রি' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে; রাত্রিতে তুষার প্রদত্ত হয় অর্থাৎ রাত্রিকালেই পৃথিবীর উপর তুষার পড়ে।

অনুবাদ—'রাত্রি' নাম কোথা হইতে হইল? রাত্রিচর প্রাণিসমূহকে রাত্রি আনন্দিত করে; অন্য অর্থাৎ দিবাচর প্রাণিসমূহকে কর্ম্মবিরত করে, স্থির করে; অথবা দানার্থক 'রা' ধাতু হইতেও 'রাত্রি' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে,—রাত্রিতে তুষার প্রদত্ত হয়।

উষোনামান্যুত্তরাণি ষোড়শ, উষাঃ কস্মাদুচ্ছতীতি
সত্যা রাত্রেরপরঃ কালস্তস্যা এষা ভবতি ॥ ৩ ॥

উত্তরাণি (পরবর্ত্তী) ষোড়শ [নামানি] (ষোড়শ নাম) উষোনামানি (উষার নাম), উষাঃ ('উষস্' এই নাম) কস্মাৎ (কোথা হইতে হইল)? উচ্ছতি ইতি (যেহেতু বিবাসিত করে)

সত্যাঃ[1] ( উচ্ছতেঃ—‘উচ্ছ্’ ধাতু হইতে নিষ্পন্ন ; উচ্ছতি এই ক্রিয়াপদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া ‘উচ্ছ্’ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে ‘উষস্’ শব্দ নিষ্পন্ন ) ; [ উষাঃ ] রাত্রেঃ ( রাত্রির ) অপরঃ ( পরবর্ত্তী ) কালঃ ( সময় ) ; তস্যাঃ ( উষা সম্বন্ধে ) এষা ( বক্ষ্যমাণ ঋক্ ) ভবতি ( হয় )।

রাত্রিনামের পরেই বিভাবরী, সুনরী প্রভৃতি উষার ষোড়শ নাম ( নিঃ ১।৮ ) অভিহিত হইয়াছে। ‘উষস্’ এই নামের ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন। বিবাসার্থক ‘উচ্ছ্’ ধাতুর উত্তর ‘অসি’ প্রত্যয়ে ‘উষঃ’ শব্দের নিষ্পত্তি ( উ ৬৭৩ সূত্র দ্রষ্টব্য ) ; উষা অন্ধকারকে বিবাসিত দূরীভূত ) করে। উষা বলিতে বুঝায় রাত্রির অপর কালকে অর্থাৎ রাত্রির অব্যবহিত পরবর্ত্তী যে সময় তাহাকে ; ইহার পরে রাত্র্যংশ আর অবশিষ্ট থাকে না। কেহ কেহ মনে করেন, উষা দিবাভাগ, কেহ কেহ মনে করেন, উষা রাত্রিভাগ, কেহ কেহ মনে করেন, উষা রাত্রিভাগও বটে দিবাভাগও বটে, কেহ কেহ আবার মনে করেন, উষা রাত্রিভাগও নহে দিবাভাগও নহে। উষা যে রাত্রির ‘অপর কাল’ তৎপ্রদর্শনার্থ বক্ষ্যমাণ ঋক্ উদাহৃত হইতেছে।[2]

অনুবাদ—পরবর্ত্তী ষোড়শ নাম উষার নাম ; ‘উষস্’ এই নাম কোথা হইতে হইল ? উষা [ অন্ধকার ] বিবাসিত করে এই হেতু ‘উষস্’ এই নাম ; ‘উচ্ছ্’ ধাতু হইতে নিষ্পন্ন, ‘উচ্ছতি’ এই ক্রিয়াপদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া ‘উষস্’ শব্দ কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে নিষ্পন্ন ; উষা রাত্রির অপর ( পরবর্ত্তী ) কাল ; উষার সম্বন্ধে বক্ষ্যমাণ ঋক্ উদাহৃত হইতেছে।

॥ অষ্টাদশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। পূর্ব্বে ঈদৃশ অনেক স্থলে ‘সৎ’ শব্দের ক্লীবলিঙ্গে এবং পুংলিঙ্গে প্রয়োগ পাইয়াছি ( যেমন, ব্রতঃ বৃণোতীতি সতঃ; দ্যুঃ দ্যোততে ইতি সতঃ ইত্যাদি ) ; তত্তৎ স্থলে সেই সকল শব্দ ক্লীবলিঙ্গ বা পুংলিঙ্গ বলিয়া। এই স্থলে ‘উষস্’ শব্দ স্ত্রীলিঙ্গ বলিয়া ‘সৎ’ শব্দের প্রয়োগও স্ত্রীলিঙ্গে। ‘তস্মাদুচ্ছতীত্যেবমস্থা এতস্মিন্ কর্ম্মণি সত্যাঃ কর্ত্তরি কারকে উষা ইত্যেতদভিধানং ভবতি’—দুর্গাচার্য্য এইভাবে ‘সত্যাঃ’ এই পদের অন্বয় প্রদর্শন করিয়াছেন ; ১।২।২।৩ দ্রষ্টব্য।

২। স্কন্দস্বামীর ব্যাখ্যা দ্রষ্টব্য।

# উনবিংশ পরিচ্ছেদ

ইদং শ্রেষ্ঠং জ্যোতিষাং জ্যোতিরাগাচ্চিত্রঃ প্রকেতো অজনিষ্ট বিভা।
যথা প্রসূতা সবিতুঃ সবায়ঁ এবা রাত্র্যুষসে যোনিমারৈক্ ॥ ১ ॥
( ঋগ্বেদ ১।১১৩।১ )।

জ্যোতিষাং ( জ্যোতিঃসমূহের মধ্যে ) শ্রেষ্ঠং ( শ্রেষ্ঠ ) ইদং ( এই ) জ্যোতিঃ ( উষারূপ জ্যোতি ) আগাৎ ( আসিয়াছে ), চিত্রঃ ( চিত্রং—বিচিত্র ) প্রকেতঃ ( প্রকেতনং—প্রজ্ঞাততম অর্থাৎ অতিশয় প্রকাশ-সমন্বিত )[১] বিভ্বা ( বিভু—প্রভূততম অর্থাৎ অতিশয় বিস্তীর্ণ )[২] [ সৎ ] ( হইয়া ) অজনিষ্ট ( জন্মিয়াছে ); [ রাত্রী ][৩] ( রাত্রি ) প্রসূতা [ সতী ] ( সূর্য্যাস্তের পর জন্মলাভ করিয়া ) যথা ( যেরূপ ) সবিতুঃ ( সূর্য্যের ) সবায়ং[৪] ( সবায়—উৎপত্তির নিমিত্ত ) [ স্থানম্ রিনক্তি ] ( স্থান রিক্ত করে অর্থাৎ স্থান ছাড়িয়া দেয় ) এবা ( এবং—সেইরূপ ) রাত্রী ( রাত্রি ) উষসে ( উষার নিমিত্ত ) যোনিম্ ( স্থান ) আরৈক্[৫] ( রিক্ত করে অর্থাৎ উষার নিমিত্ত স্থান ছাড়িয়া দেয়, উষাকে স্বীয় স্থান দান করে )।

গ্রহনক্ষত্রাদি জ্যোতিষ্মান্ পদার্থসমূহের মধ্যে উষাই সর্ব্বশ্রেষ্ঠ; সূর্য্য ও চন্দ্র প্রকাশক বটে, কিন্তু অত্যুষ্ণ ও অতিশীতল। নক্ষত্র নিজেকেই মাত্র প্রকাশিত করে, অন্য বস্তুর প্রকাশে ইহার সামর্থ্য নাই; উষা সর্ব্ব-প্রকাশক হইয়াও নাত্যুষ্ণ এবং নাতিশীতল।[৬] উষা বিচিত্র, অতিশয় প্রকাশময় এবং সর্ব্বতোবিসারী; উষার আবির্ভাব আমরা প্রতিদিনই দেখিতে পাই। রাত্রির অব্যবহিত পরে হয় উষার আবির্ভাব এবং তৎপরে হয় সূর্য্যের আবির্ভাব; রাত্রি অতিক্রান্ত না হইলে উষার এবং সূর্য্যের আবির্ভাব হয় না। কাজেই বলিতে পারা

---

১। প্রকেতঃ প্রকেতনং প্রজ্ঞাততমং প্রকাশতমম্ ( দুঃ ); প্রকেতঃ প্রজ্ঞানং প্রকাশাখ্যম্ ( স্কঃ স্বাঃ )।

২। বিভ্বা বিভুতমম্, অতিমহত্ত্বাদ্ বিস্তীর্ণতমম্ ( স্কঃ স্বাঃ ); আকারের জন্য 'সুপাং সুলুক্……' সূত্র ( পাঃ ৭।১।৩৯ ) দ্রষ্টব্য।

৩। 'রাত্রেশ্চাজসৌ' ( পাঃ ৪।১।৩১ )।

৪। সবায়ঁ=সবায়; 'অণোঽপ্রগৃহ্যস্যানুনাসিকঃ' ( পা ৮।৪।৫৭ ) ইতি সংহিতায়ামকারঃ সানুনাসিকঃ ( সায়ণ )।

৫। বিরেচনার্থক 'রিচির্' ধাতুর লুঙের পদ—বৈদিক; আরৈক আরেচয়তি দদাতীত্যর্থঃ ( দুঃ ); আরৈক্ আরেচিতবতী কল্পিতবতীত্যর্থঃ ( স্কঃ স্বাঃ )। ( নির্ ৩।৬।৫ দ্রষ্টব্য )।

৬। আদিত্যো হি তাপকঃ প্রকাশকঃ, চন্দ্রমা অপ্যতিশীতঃ প্রকাশকশ্চ, ইদং পুনর্নাত্যুষ্ণং নাতিশীতং প্রকাশকঞ্চ ( দুঃ ); নক্ষত্রাদিকং জ্যোতিঃ স্বাত্মানমেব প্রকাশয়তি ঔষসং তু জ্যোতিঃ সর্ব্বস্য জগতো বিশেষেণ প্রকাশকম্ ( সায়ণ )।

যায়, রাত্রি সূর্য্যেরও জন্মের হেতু, রাত্রি উষারও জন্মের হেতু—উষার আত্মলাভের জন্যই যেন রাত্রি স্থান কল্পনা করে অর্থাৎ রাত্রি তাহার অপর ভাগ বা অন্তিম অংশ উষাকে ছাড়িয়া দেয়।[1] ইহাদ্বারা উষা যে রাত্রির অপর কাল, ইহাই প্রতিপন্ন হইল।

অনুবাদ—জ্যোতিঃসমূহের মধ্যে শ্রেষ্ঠ এই উষারূপ জ্যোতিঃ আসিয়াছে, বিচিত্র অতিশয় প্রকাশময় বিস্তীর্ণতম হইয়া উষা জন্মলাভ করিয়াছে; রাত্রি প্রসূতা হইয়া যেরূপ সূর্য্যের জন্মলাভের নিমিত্ত স্থান রিক্ত করে, সেইরূপ উষার জন্মলাভের নিমিত্তও স্থান রিক্ত করে, অর্থাৎ উষাকে স্বীয় স্থান দান করে।

ইদং শ্রেষ্ঠং জ্যোতিষাং জ্যোতিরাগমৎ ॥ ২ ॥

ইদং শ্রেষ্ঠং জ্যোতিষাং জ্যোতিরাগাৎ = ইদং শ্রেষ্ঠং জ্যোতিষাং জ্যোতিরাগমৎ; আগাৎ = আগমৎ ( আ + অগমৎ, আগমন করিয়াছে )।

অনুবাদ—জ্যোতিঃসমূহের মধ্যে শ্রেষ্ঠ এই উষারূপ জ্যোতি আগমন করিয়াছে।

চিত্রং প্রকেতনং প্রজ্ঞাততমমজনিষ্ট বিভূততমম্ ॥ ৩ ॥

চিত্রঃ প্রকেতো অজনিষ্ট বিভ্বা = চিত্রং প্রকেতনং প্রজ্ঞাততমম্ অজনিষ্ট বিভূততমম্।

প্রকেতঃ = প্রকেতনং প্রজ্ঞাততমম্ ( যাহা অতিশয় প্রজ্ঞাত অর্থাৎ প্রকাশময় ); বিভ্বা[2] = বিভূততমম্ ( অতিশয় বিভূত অর্থাৎ বিস্তীর্ণ )।

অনুবাদ—বিচিত্র প্রকেতন অর্থাৎ প্রকৃষ্টপ্রকাশসমন্বিত ও বিস্তীর্ণতম হইয়া উষা জন্মগ্রহণ করিয়াছে।

যথা প্রসূতা সবিতুঃ প্রসবায় রাত্রিরাদিত্যস্যৈবং
রাত্রিরুষসে যোনিমরিচৎ স্থানম্ ॥ ৪ ॥

মন্ত্রের শেষার্দ্ধের ব্যাখ্যা—যথা রাত্রী রাত্রিঃ সবিতুঃ আদিত্যস্য সবায় প্রসবায় [ স্থানং রিনক্তি ] এবং রাত্রী রাত্রিঃ উষসে যোনিং স্থানম্ আরৈক্ অরিচৎ।

---

১। এই ব্যাখ্যা যাস্কসম্মত ( অব্যবহিত পরে দ্রষ্টব্য ); এই ব্যাখ্যা সুসঙ্গত বলিয়া মনে হয় না; রাত্রির পরে হয় উষার আবির্ভাব, তৎপরে হয় সূর্য্যের আবির্ভাব; কাজেই রাত্রি যেরূপ উষার জনয়িত্রী, সেইরূপ সূর্য্যেরও জনয়িত্রী বলিলে সমঞ্জস হয়। সায়ণাচার্য্য যাস্কের ব্যাখ্যার অনুসরণ করেন নাই। তিনি এইরূপ ব্যাখ্যা করেন—যথা রাত্রী রাত্রিঃ স্বয়ং সবিতুঃ সূর্য্যসকাশাৎ প্রসূতা উৎপন্না, সূর্য্যোঽস্তং গচ্ছন্ রাত্রিং জনয়তি, এবমেব রাত্রিরপ্যুষসে সবায় উষস উৎপত্তয়ে তদর্থং যোনিং স্থানমারৈক্; যদ্বা প্রসূতা রাত্রিসকাশাদুৎপন্নোষাঃ সবিতুঃঃ সূর্য্যস্য সবায় জন্মনে যথা ভবতি এবং রাত্রি রপ্যুষসে ( সূর্য্যাস্তের পরে হয় রাত্রির আগমন, তৎপরে হয় উষার আগমন, কাজেই বলা যাইতে পারে—সূর্য্য যেরূপ রাত্রির জন্মের হেতু, রাত্রি সেইরূপ উষার জন্মের হেতু; অথবা, রাত্রি হইতে উৎপন্ন উষা যেরূপ সূর্য্যের জন্মের হেতু, রাত্রিও সেইরূপ উষার জন্মের হেতু)। এই ব্যাখ্যা যাস্কের ব্যাখ্যা হইতে ভাল।

২। বিভু শব্দের প্রথমার একবচন ( পা ৭।১।৩৯ )।

রাত্রী—রাত্রিঃ, সবিতুঃ—আদিত্যস্য, সবায়ঁ=প্রসবায় (উৎপত্তির নিমিত্ত), এবা—এবম্, যোনিং—স্থানম্, আরৈক—অরিচৎ।[১] স্থানবাচক 'যোনি' শব্দ মিশ্রণার্থক 'যু' ধাতু হইতে নিষ্পন্ন; যে স্থানে যে বস্তু থাকে সেই বস্তুর সহিত সেই স্থান মিশ্রিত বা সংযুক্ত হয়।[২]

অনুবাদ—রাত্রি যেরূপ সবিতার উৎপত্তির নিমিত্ত স্থান রিক্ত করে, রাত্রি সেইরূপ উষারও উৎপত্তির নিমিত্ত স্থান রিক্ত করে অর্থাৎ উষাকে স্থান দান করে।

স্ত্রীযোনিরভিযুত এনাং গর্ভঃ ॥ ৫ ॥

স্ত্রীযোনিঃ (স্ত্রী-জননেন্দ্রিয়বাচক 'যোনি' শব্দ) [কস্মাৎ] (কোথা হইতে হইল)? গর্ভঃ (গর্ভ) এনাম্ অভিযুতঃ (ইহার সহিত মিলিত হয়)।

স্ত্রী-জননেন্দ্রিয়বাচক 'যোনি' শব্দ মিশ্রণার্থক 'যু' ধাতু হইতেই নিষ্পন্ন; ইহার সহিত গর্ভের মিশ্রণ বা যোগ আছে। পূর্ব্বে (২।১।৮।৭) ঈদৃশ 'যোনি' শব্দের পুংলিঙ্গত্ব প্রদর্শিত হইয়াছে, এই স্থলে ইহার স্ত্রীলিঙ্গত্বও প্রদর্শিত হইল।

অনুবাদ—স্ত্রী-জননেন্দ্রিয়বাচক 'যোনি' শব্দের ব্যুৎপত্তি এই যে, ইহার সহিত গর্ভ যুত বা মিলিত হয়।

তস্যা এষাপরা ভবতি ॥ ৬ ॥

তস্যাঃ (উষার সম্বন্ধে) এষা (বক্ষ্যমাণ) অপরা (অন্য ঋক্) ভবতি (হয়)।

অন্য একটী ঋক্ যে উদাহৃত হইতেছে, তাহাতে উষা যে রাত্রির 'অপর কাল' এই ধারণা আরও দৃঢ় হইবে।

অনুবাদ—উষার সম্বন্ধে অন্য এই ঋক্ উদাহৃত হইতেছে।

॥ ঊনবিংশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

১। 'আরৈক্' আ পূর্ব্বক 'রিচ্' ধাতুর লুঙের বৈদিক রূপ, লৌকিকে অরিচৎ (নির্ ৩৬।৩ দ্রষ্টব্য)।

২। যোহি যস্মিন্নিধীয়তে তত্তেন সাকং যুতং ভবতি (দুঃ)।

37—1845 B

## ত্রিংশ পরিচ্ছেদ

রুশদ্বৎসা রুশতী শ্বেত্যাগাদারৈগু কৃষ্ণা সদনান্যস্যাঃ।
সমানবন্ধু অমৃতে অনূচী দ্যাবা বর্ণং চরত আমিনানে ॥ ১ ॥
( ঋগ্বেদ ১।১১৩।২ )।

রুশদ্বৎসা ( সূর্য্যরূপ বৎসসমন্বিতা ) রুশতী ( দীপ্যমানা ) শ্বেত্যা ( উষা )[১] আগাৎ ( আসিয়াছে ), কৃষ্ণা ( কৃষ্ণবর্ণা রাত্রি ) অস্যাঃ ( উষার নিমিত্ত ) সদনানি ( স্থান ) আরৈক্ উ[২] ( রিক্ত করিয়া দিয়াছে ); সমানবন্ধু ( তুল্যবন্ধন ) অমৃতে ( অমর ) অনূচী ( অনূচ্যৌ—পরস্পর পরস্পরের অনুগত ) দ্যাবা ( দ্যোতমান ) আমিনানে ( পরস্পর নিজেদের উপর নিজেদের স্থাপন করিয়া অবস্থিত ) [ রাত্র্যুষসী ] ( রাত্রি এবং উষা ) বর্ণং ( স্ব স্ব বর্ণ—কৃষ্ণবর্ণ এবং শুক্লবর্ণ অর্থাৎ নিজেদের স্বরূপ )[৩] চরতঃ ( প্রাপ্ত হয় )।

রুশদ্বৎসা প্রভৃতি মন্ত্রস্থ পদসমূহের অর্থ পরে বর্ণিত হইতেছে। এই মন্ত্রেও বলা হইয়াছে—রাত্রি উষার নিমিত্ত স্থান রিক্ত করিয়া দেয় অর্থাৎ রাত্রি স্বীয় অপর ভাগ বা অন্তিম অংশ উষাকে ছাড়িয়া দেয়। উষা যে রাত্রির 'অপর কাল' সেই সম্বন্ধে আর সন্দেহ রহিল না।

অনুবাদ—সূর্য্যরূপ বৎসসমন্বিতা দীপ্যমানা উষা আগমন করিয়াছে, কৃষ্ণবর্ণা রাত্রি উষার নিমিত্ত স্থান রিক্ত করিয়া দিয়াছে; তুল্যবন্ধন অমর ( চিরবর্ত্তমান ) পরস্পর পরস্পরের অনুগত দ্যোতমান পরস্পর নিজেদের উপর নিজেদের স্থাপন করিয়া অবস্থিত অর্থাৎ ঘনিষ্ঠভাবে পরস্পর সংশ্লিষ্ট—রাত্রি এবং উষা স্ব স্ব বর্ণ ( কৃষ্ণবর্ণ এবং শুক্লবর্ণ ) অর্থাৎ নিজেদের স্বরূপ প্রাপ্ত হয়।

রুশদ্বৎসা সূর্য্যবৎসা, রুশদিতি বর্ণনাম রোচতে র্জ্বলতিকর্ম্মণঃ ॥ ২ ॥

রুশদ্বৎসা—সূর্য্যবৎসা ( সূর্য্য বৎসস্বরূপ যাহার ); রুশৎ ইতি ( 'রুশৎ' এই শব্দ ) বর্ণনাম ( বর্ণের নাম ), জ্বলতিকর্ম্মণঃ ( জ্বলনার্থক ) রোচতেঃ ( 'রুচ্' ধাতু হইতে নিষ্পন্ন )।

'রুশৎ' শব্দের অর্থ রোচিষ্ণু অর্থাৎ দীপ্যমান; 'রুশদ্বৎসা' শব্দের অর্থ—রোচিষ্ণু অর্থাৎ প্রদীপ্ত সূর্য্য হইয়াছে বৎস যাঁহার; সূর্য্যকে উষার বৎসরূপে কল্পনা করা হইয়াছে। 'রুশৎ'

---

১। শ্বেত্যা উষার এক নাম।

২। উঃ পদপূরণঃ ( স্ক স্বাঃ )।

৩। বর্ণং কৃষ্ণং শুক্লঞ্চ ( স্কঃ স্বাঃ ), বর্ণম্ আমিনানে চরতঃ—এইরূপ অন্বয়ও হইতে পারে; আমিনানে—ঈষৎ হিংসাকারিণী ( মিনোতি হিংসাকর্ম্মা—স্কঃ স্বাঃ )। উষা এবং রাত্রি পরস্পর পরস্পরের বর্ণ হিংসা করিয়া বিচরণ করে—রাত্রির সংযোগে উষার শুভ্রবর্ণ এবং উষার সংযোগে রাত্রির কৃষ্ণবর্ণ কিঞ্চিৎ ক্ষীণতাপ্রাপ্ত হয় ( সায়ণ ভাষ্য দ্রষ্টব্য )।

শব্দ দীপ্ত্যর্থক 'রুচ্' ধাতু হইতে 'অতি' প্রত্যয়ে নিষ্পন্ন (উ ২৪১, রুচৎ—রুশৎ)। 'রুশৎ' শব্দে বর্ণ অর্থাৎ শুভ্রবর্ণও বুঝায়, শুভ্রবর্ণ দীপ্তি পায় বলিয়া। [১]

অনুবাদ—রুশদ্বৎসা—সূর্য্যবৎসা (সূর্য্যরূপ বৎসসমন্বিতা); 'রুশৎ' এই শব্দ বর্ণেরও নাম, দীপ্ত্যর্থক 'রুচ্' ধাতু হইতে নিষ্পন্ন।'

সূর্য্যমস্যা বৎসমাহ সাহচর্য্যাদ্রসহরণাদ্বা ॥ ৩ ॥

সূর্য্যম্ (সূর্য্যকে) অস্যাঃ (এই উষার) বৎসম্ আহ (বৎস বলা হয়), সাহচর্য্যাৎ (সাহচর্য্যনিবন্ধন) বা (অথবা) রসহরণাৎ (রসহরণনিবন্ধন)।

সূর্য্যকে উষার বৎস বলা হয় দুই কারণে। প্রথমতঃ, মাতার সহিত যেরূপ বৎস বিচরণ করে, উষার সহিত সেইরূপ সূর্য্য বিচরণ করে—মাতার সহিত বৎসের সাহচর্য্যের ন্যায় উষার সহিত সূর্য্যের সাহচর্য্য আছে; দ্বিতীয়তঃ, বৎস যেরূপ মাতৃস্তন হইতে ক্ষীরাখ্য রস আহরণ করে, সূর্য্যও সেইরূপ স্বীয় রশ্মির দ্বারা উষাশরীর হইতে তুষারাখ্য রস আহরণ করে—রসগ্রহণরূপ সাধর্ম্য বৎস ও সূর্য্যের মধ্যে সমভাবেই বর্ত্তমান।

অনুবাদ—সূর্য্যকে উষার বৎস বলা হয় সাহচর্য্যনিবন্ধন অথবা রসগ্রহণনিবন্ধন।

রুশতী শ্বেত্যাগাৎ, শ্বেত্যা শ্বেততেঃ ॥ ৪ ॥

'রুশতী শ্বেত্যা আগাৎ' এইস্থলে—শ্বেত্যা ('শ্বেত্যা' শব্দ) শ্বেততেঃ ('শ্বিত্' ধাতু হইতে নিষ্পন্ন)।

'শুভ্র হওয়া' অর্থে বর্ত্তমান 'শ্বিত্' ধাতুর [২] উত্তর 'যক্' প্রত্যয়ে (উ ৫৫০) শ্বেত্যা শব্দ নিষ্পন্ন। শ্বেত্যা শব্দে উষাকে বুঝায়, উষা শুভ্রবর্ণবিশিষ্ট বলিয়া।

অনুবাদ—'রুশতী শ্বেত্যাগাৎ' এই স্থলে 'শ্বেত্যা' শব্দ 'শ্বিত্' ধাতু হইতে নিষ্পন্ন।

অরিচৎ ॥ ৫ ॥

মন্ত্রস্থ 'আরৈক্' পদের অর্থ 'অরিচৎ' (রিক্ত করিয়াছে অর্থাৎ ছাড়িয়া দিয়াছে)।

অনুবাদ—আরৈক্—অরিচৎ (রিক্ত করিয়াছে)।

কৃষ্ণা সদনান্যস্যাঃ, কৃষ্ণবর্ণা রাত্রিঃ ॥ ৬ ॥

'কৃষ্ণা সদনানি অস্যাঃ'—এইস্থলে কৃষ্ণা=কৃষ্ণবর্ণা রাত্রিঃ (কৃষ্ণবর্ণবিশিষ্টা রাত্রি)। রাত্রিকে কৃষ্ণবর্ণা বলা হয়, তমঃ অর্থাৎ অন্ধকারের সহিত সম্বন্ধনিবন্ধন। [৩]

অনুবাদ—কৃষ্ণা সদনান্যস্যাঃ—এইস্থলে কৃষ্ণা শব্দের অর্থ কৃষ্ণবর্ণা রাত্রি।

---

১। বর্ণ ইতি বর্ণসামান্যম্, সামর্থ্যাদ্দীপ্তিমচ্ছুক্লবর্ণবিশেষবিষয়ম্ (স্কঃ স্বাঃ)।

২। শ্বিতা বর্ণে—শ্বেতবর্ণকরণে শ্বেতীভবনে চেত্যর্থঃ (বালমনোরমা)।

৩। তমঃসম্বন্ধাৎ কৃষ্ণবর্ণা রাত্রিঃ (স্কঃ স্বাঃ)।

কৃষ্ণং কৃষ্যতের্নিকৃষ্টো বর্ণঃ ॥ ৭ ॥

কৃষ্ণং ( 'কৃষ্ণ' শব্দ ) কৃষ্যতেঃ [১] ( 'কৃষ্' ধাতু হইতে নিষ্পন্ন ); নিকৃষ্টঃ বর্ণঃ ( কৃষ্ণবর্ণ নিকৃষ্ট বর্ণ )।

আকর্ষণার্থক 'কৃষ্' ধাতুর উত্তর 'নক্' প্রত্যয় করিয়া ( উ ২৮৪ ) 'কৃষ্ণ' শব্দের নিষ্পত্তি হইয়াছে। বর্ণবাচক 'কৃষ্ণ' শব্দের সহিত 'কৃষ্' ধাতুর সম্বন্ধ 'নিকৃষ্ট' শব্দকে দ্বার করিয়া; কৃষ্ণবর্ণ নিকৃষ্ট বর্ণ, 'নিকৃষ্ট' শব্দও 'কৃষ্' ধাতু হইতে নিষ্পন্ন।

অনুবাদ—'কৃষ্ণ' শব্দ 'কৃষ্' ধাতু হইতে নিষ্পন্ন; কৃষ্ণবর্ণ নিকৃষ্ট বর্ণ।

অথৈনে সংস্তৌতি ॥ ৮ ॥

অথ ( অতঃপর ) এনে ( উষা এবং রাত্রিকে ) সংস্তৌতি ( স্তব করিতেছেন )।

মন্ত্রের প্রথমার্দ্ধে মাত্র উষারই স্তুতি আছে; দ্বিতীয়ার্দ্ধে উষা এবং রাত্রি উভয়ের স্তুতি একসঙ্গে করা হইয়াছে।

অনুবাদ—অতঃপর উষা এবং রাত্রি উভয়ের স্তুতি করা হইতেছে।

সমানবন্ধূ সমানবন্ধনে ॥ ৯ ॥

সমানবন্ধূ—সমানবন্ধনে ( একবন্ধনবিশিষ্ট )।

রাত্রি এবং উষা সমানবন্ধু বা একবন্ধন; 'বন্ধন' শব্দের অর্থ সংশ্লেষ বা সম্বন্ধ। রাত্রি এবং উষা উভয়েরই বন্ধন এক সূর্য্য, অর্থাৎ সূর্য্য উভয়ের সহিতই সম্বন্ধবিশিষ্ট। সূর্য্যাস্তের পরে হয় রাত্রির আগমন—রাত্রির সহিত সূর্য্যের সম্বন্ধ অস্তগমনের দ্বারা; উষাগমের পরে হয় সূর্য্যের উদয়—উষার সহিত সূর্য্যের সম্বন্ধ উদয়ের দ্বারা।

অনুবাদ—'সমানবন্ধূ' এই পদের অর্থ 'সমানবন্ধনে' ( একই বন্ধন যাহাদিগের )।

অমৃতে অমরণধর্ম্মাণৌ ॥ ১০ ॥

অমৃতে—অমরণধর্ম্মাণৌ ( অমরণধর্ম্মবিশিষ্ট )।

রাত্রি এবং উষা উভয়েই অমর; ইহাদের বিনাশ নাই—সর্ব্বকালেই সূর্য্যাস্তের পর রাত্রির এবং সূর্য্যোদয়ের পূর্ব্বে উষার আগমন হইবে।

অনুবাদ—'অমৃতে' এই পদের অর্থ—'অমরণধর্ম্মাণৌ' ( অমরণরূপধর্ম্মবিশিষ্ট )।

অনূচী অনূচ্যাবিতীতরেতরমভিপ্রেত্য ॥ ১১ ॥

অনূচী—অনূচ্যৌ ( পরস্পর অনুগত ); ইতি ( অনূচী অর্থাৎ অনুগত এই কথা ) ইতরেতরম্ ( পরস্পরকে ) অভিপ্রেত্য ( অভিপ্রেত অর্থাৎ লক্ষ্যীভূত করিয়া ) [ উক্তম্ ] ( বলা হইয়াছে )।

১। দিবাদি 'কৃষ্' ধাতু ধাতুপাঠে দৃষ্ট হয় না।

অনূচী=অনূচ্যৌ[1] ; 'রাত্র্যুষসী' এই পদের বিশেষণ। 'অনুচী' শব্দটী অনু+গত্যর্থক 'অঞ্চ্' ধাতু হইতে নিষ্পন্ন ; ইহার অর্থ অনুগত অর্থাৎ অনুগমনকারী। এই যে অনূচী (অনুগত) বিশেষণ, ইহা উষা এবং রাত্রি পরস্পরকে লক্ষ্য করিয়া অর্থাৎ অনূচী এই বিশেষণের দ্বারা ইহাই ব্যক্ত হইতেছে যে, উষা যেরূপ রাত্রির অনুগত অর্থাৎ রাত্রির অনুগমন করে, রাত্রিও সেইরূপ উষার অনুগত অর্থাৎ উষার অনুগমন করে। একের দ্বারা অপরের অনুগমন-রূপ সম্বন্ধ রাত্রি এবং উষা উভয়ের মধ্যে বর্ত্তমান আছে।

অনুবাদ—অনূচী=অনূচ্যৌ ; 'অনূচী' এই পদটী পরস্পরকে অভিপ্রেত অর্থাৎ লক্ষ্যীভূত করিয়া (উক্ত হইয়াছে)।

দ্যাবা বর্ণং চরতস্তে এব, দ্যাবৌ দ্যোতনাৎ ॥ ১২ ॥

দ্যাবা বর্ণং চরতঃ (দ্যোতমান হইয়া স্ব স্ব বর্ণ অর্থাৎ স্বরূপ প্রাপ্ত হয়), তে এব (রাত্রি এবং উষাই), দ্যাবা—দ্যাবৌ, দ্যোতনাৎ (দ্যোতন অর্থাৎ প্রকাশক্রিয়ার সহিত সম্বন্ধবশতঃ)।

দ্যাবা বর্ণং চরতঃ—এই বাক্যের কর্ত্তৃপদ 'রাত্র্যুষসী' (রাত্রি এবং উষা একসঙ্গে)।[2] দ্যাবা=দ্যাবৌ; দ্যুৎ ধাতুর উত্তর ডো প্রত্যয় (উ ২২৫) করিয়া 'দ্যো' শব্দের নিষ্পত্তি, ইহার প্রথমার দ্বিবচনে 'দ্যাবৌ', 'দ্যাবৌ' এই পদের বৈদিক রূপ 'দ্যাবা'। 'রাত্র্যুষসী দ্যাবৌ' অর্থাৎ রাত্রি এবং উষা উভয়েই দ্যো, দ্যোতন বা প্রকাশক্রিয়ার সহিত সম্বন্ধ-নিবন্ধন ; রাত্রি দ্যোতমানা (প্রকাশময়ী) হয় নক্ষত্রের জ্যোতিতে, উষা দ্যোতমানা হয় স্বীয় জ্যোতিতে।

অনুবাদ—দ্যোতমান হইয়া স্ব স্ব বর্ণ অর্থাৎ স্বরূপ প্রাপ্ত হয়, তাহারাই অর্থাৎ রাত্রি এবং উষাই ; দ্যাবা=দ্যাবৌ, ('দ্যো' এই শব্দ) দ্যোতন বা প্রকাশক্রিয়া হইতে।

অপি বা দ্যাবা চরতস্তয়া সহ চরত ইতি স্যাৎ ॥ ১৩ ॥

অপি বা (অথবা) দ্যাবা চরতঃ=তয়া (দ্যাবা) সহ চরতঃ (দ্যো অর্থাৎ অন্তরিক্ষের সহিত স্পর্দ্ধা করিয়া বর্ণ অর্থাৎ নিজেদের স্বরূপ প্রাপ্ত হয়) ইতি স্যাৎ (এইরূপ ব্যাখ্যা হইতে পারে)।

'দ্যো' শব্দ যেরূপ বিশেষণ হইয়া 'দ্যোতমান' এই অর্থ প্রকাশ করে, বিশেষ্য হইয়া সেইরূপ 'অন্তরিক্ষ' এই অর্থ প্রকাশ করে ; মন্ত্রে যে 'দ্যাবা' পদ রহিয়াছে, ইহাকে অন্তরিক্ষবোধক দ্যো শব্দের তৃতীয়ার একবচনের রূপ বলিয়াও গণ্য করা যাইতে পারে। 'দ্যাবা' এই স্থলে তৃতীয়া সহার্থে। দ্যাবা বর্ণং চরতঃ—এই অংশের অর্থ হইবে 'মহত্বাদিবিষয়ে অন্তরিক্ষের সহিত

---

১। সুপাং সু-লুক্……… (পা ৭।১।৩৯)।

২। তে এব রাত্র্যুষসী (দুঃ)।

স্পর্দ্ধা অর্থাৎ প্রতিদ্বন্দ্বিতা করিয়া রাত্রি ও উষা স্ব স্ব বর্ণ, ( কৃষ্ণবর্ণ ও শুক্লবর্ণ ) অর্থাৎ নিজেদের স্বরূপ প্রাপ্ত হয়'।[1]

অনুবাদ—অথবা 'দ্বাবা বর্ণং চরতঃ'—'তয়া ( দ্বাবা ) সহ বর্ণং চরতঃ ( অন্তরিক্ষের সহিত স্পর্দ্ধা করিয়া বর্ণ অর্থাৎ নিজেদের স্বরূপ প্রাপ্ত হয় )।

আমিনানে আমিন্বানে অন্যোন্যস্যাধ্যাত্মং কুর্ব্বাণে ॥ ১৪ ॥

আমিনানে—আমিন্বানে—অন্যোন্যস্য ( পরস্পর ) অধ্যাত্মং ( নিজেদের উপর নিজেদের স্থাপন ) কুর্ব্বাণে ( করিয়া )।

আমিনানে—আমিন্বানে ( আ-পূর্ব্বক প্রক্ষেপণার্থক 'মি' ধাতুর উত্তর শানচ্ প্রত্যয়ে নিষ্পন্ন ); 'আমিন্বানে' এই পদের অর্থ হইবে 'উপরে প্রক্ষিপ্ত বা স্থাপিত করিয়া'; আ—অধি ( উপরে )। রাত্রি এবং উষা পরস্পর নিজেদের উপর নিজেদের স্থাপন করে—রাত্রি ও উষা পরস্পর মিলিত, রাত্রির কিয়দংশ থাকে উষার উপর এবং উষার কিয়দংশ থাকে রাত্রির উপর।[2]

অনুবাদ—আমিনানে—আমিন্বানে ( পরস্পর নিজেদের উপর নিজেদের প্রক্ষিপ্ত বা স্থাপিত করিয়া )।

অহর্নামান্যুত্তরাণি দ্বাদশ ॥ ১৫ ॥

উত্তরাণি ( পরবর্ত্তী ) দ্বাদশ ( দ্বাদশ নাম ) অহর্নামানি ( দিনের নাম )।

উষার নামসমূহের পরে বস্তো, দ্যু, ভানু প্রভৃতি দিনের দ্বাদশ নাম ( নিঃ ১।৮ ) অভিহিত হইয়াছে। অহঃ শব্দ অহোরাত্রাত্মক সময়ের বোধক; উপপদের বৈশিষ্ট্যে মাত্র দিন অথবা মাত্র রাত্রিকেও বুঝায়।

অনুবাদ—পরবর্ত্তী দ্বাদশ নাম দিনের নাম।

অহঃ কস্মাদুপাহরন্ত্যস্মিন্ কর্ম্মাণি ॥ ১৬ ॥

অহঃ ( 'অহন্' এই নাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল )? অস্মিন্ ( ইহাতে ) কর্ম্মাণি ( কর্ম্মসমূহ ) উপাহরন্তি ( অনুষ্ঠান করে )।

'অহন্' এই নামের ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন। অহোরাত্রের মধ্যে কোন সময়েই

---

১। তয়া দ্বাবা সহ যুক্তে তয়া সহ স্পর্দ্ধমানে ( দুঃ ); মহত্বাদিনা স্পর্দ্ধমানে স্বাত্মনি তমসো জ্যোতিষশ্চাবকাশ-প্রদানেন বর্ণং কৃষ্ণং শুক্লং চ চরতঃ প্রাপ্নুতঃ ( স্কঃ স্বাঃ ); রাত্রি এবং উষা অতি বিস্তৃত—জগদ্ব্যাপী, কাজেই অন্তরিক্ষের সহিত যেন ইহাদের প্রতিদ্বন্দ্বিতা আছে।

২। আমিনানে আঙধ্যর্থে, উষা অপি রাত্রেরধি আত্মানং নিমিমীতে রাত্রিরপ্যুষসঃ, ইতরেতরসংশ্লিষ্টে হীমে রাত্র্যুষসৌ ( দুঃ )।

কেহ কর্ম্মত্যাগ করে না, অর্থাৎ সকলেই কর্ম্মের অনুষ্ঠান করে; নঞ্-পূর্ব্বক ত্যাগার্থক 'হা' ধাতুর উত্তর 'কনিন্' প্রত্যয়ে 'অহন্' শব্দের নিষ্পত্তি ( উ ১৫৬ )।

অনুবাদ—'অহন্' এই নাম কোথা হইতে হইল? অহঃসময়ে সকলে কর্ম্মের অনুষ্ঠান করে।

তস্যৈষ নিপাতো ভবতি বৈশ্বানরীয়ায়ামৃচি ॥ ১৭ ॥

বৈশ্বানরীয়ায়াম্ ( বৈশ্বানরদেবতাক ) ঋচি ( ঋকে ) তস্য ( তাহার অর্থাৎ 'অহঃ' শব্দের ) এষঃ ( এই ) নিপাতঃ ( নিপতনং—উল্লেখ ) ভবতি ( হয় )।

'অহঃ' শব্দে অহোরাত্রকে বুঝায়, উপপদের বৈশিষ্ট্যে মাত্র দিন অথবা মাত্র রাত্রিকে বুঝাইতে পারে, ইহা বলা হইয়াছে। যে মন্ত্র উদ্ধৃত হইতেছে তাহার দেবতা বৈশ্বানর; 'অহঃ' শব্দে যে উপপদের বৈশিষ্ট্যে মাত্র দিন অথবা মাত্র রাত্রিকেও বুঝাইতে পারে, তাহা এই মন্ত্র হইতে পরিস্ফুট হইবে। এষঃ—এই নিপাত বা উল্লেখ নৈঘণ্টুক বা গৌণভাবে;[১] মন্ত্রের দেবতা বৈশ্বানর, কাজেই 'অহঃ' নৈঘণ্টুক বা গৌণ ( ১৩।৯।১১-১২ দ্রষ্টব্য )।

অনুবাদ—উদ্ধ্রিয়মাণ বৈশ্বানর দেবতাক ঋকে 'অহঃ' শব্দের এই উল্লেখ ( নৈঘণ্টুক বা গৌণভাবে ) হইয়াছে।

॥ বিংশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

১। এষ নিপাতো নৈঘণ্টুকত্বেন ( স্কঃ ভাঃ )।

# একবিংশ পরিচ্ছেদ

অহশ্চ কৃষ্ণমহরর্জ্জুনঞ্চ বিবর্ত্তেতে রজসী বেদ্যাভিঃ।
বৈশ্বানরো জায়মানো ন রাজাবাতিরজ্জ্যোতিষাগ্নিস্তমাংসি ॥
( ঋগ্বেদ ৬।৯।১ )

কৃষ্ণম্ অহঃ ( কৃষ্ণ অহঃ অর্থাৎ রাত্রি ) চ ( এবং ) অর্জ্জুনম্ অহঃ ( শুভ্র অহঃ অর্থাৎ দিন ) রজসী ( রঞ্জিত করিয়া ) বেদ্যাভিঃ ( বেদিতব্য প্রাণিপ্রবৃত্তির সহিত যুক্ত হইয়া ) বিবর্ত্তেতে ( বিপর্য্যয়ক্রমে অবস্থান করে );[1] বৈশ্বানরঃ ( বৈশ্বানর ) অগ্নিঃ ( অগ্নি ) জায়মান ( উদীয়মান ) রাজা ন ( রাজা অর্থাৎ সূর্য্যের ন্যায় ) জ্যোতিষা ( জ্যোতির দ্বারা ) তমাংসি ( অন্ধকার রাশি ) অবাতিরৎ ( বিনষ্ট করে )[2]।

'কৃষ্ণম্ অহঃ' ও 'অর্জ্জুনম্ অহঃ' যথাক্রমে রাত্রি ও দিনকে বুঝাইতেছে—অহঃ শব্দের পূর্ব্বে কৃষ্ণ এবং অর্জ্জুন এই উপপদদ্বয় রহিয়াছে বলিয়া। রাত্রি ও দিন সমস্ত ভুবনকে রঞ্জিত করে—রাত্রি রঞ্জিত করে অন্ধকারের দ্বারা, দিন রঞ্জিত করে জ্যোতির দ্বারা।[3] রাত্রি ও দিন বেদিতব্য প্রবৃত্তিসমন্বিত—রাত্রি ও দিনে প্রাণিসমূহের যে সকল প্রবৃত্তি হয় তাহা অনন্ত অগণনীয়, তাহা সম্পূর্ণরূপে বিদিত হওয়া যায় না, বেদিতব্য অর্থাৎ জ্ঞাতব্যই থাকিয়া যায়।[4] রাত্রি ও দিন বিপর্য্যয়ক্রমে অবস্থান করে—রাত্রি অতীত হইলে দিন আসে, দিন অতীত হইলে রাত্রি আসে, রাত্রি এবং দিনের এক সঙ্গে অবস্থান কখনই হয় না। রাত্রিতে বৈশ্বানর অগ্নি জ্যোতির দ্বারা অন্ধকার নাশ করে, দিনে জ্যোতিষ্কমণ্ডলের রাজা উদীয়মান সূর্য্যের ন্যায়।

অনুবাদ—রাত্রি এবং দিন সমস্ত ভুবন রঞ্জিত করিয়া, বেদিতব্য প্রাণিপ্রবৃত্তির সহিত যুক্ত হইয়া বিপর্য্যয়ক্রমে অবস্থান করে, বৈশ্বানর অগ্নি উদীয়মান রাজা অর্থাৎ সূর্য্যের ন্যায় জ্যোতির দ্বারা অন্ধকাররাশি বিনষ্ট করে।

অহশ্চ কৃষ্ণং রাত্রিঃ শুক্লং চাহরর্জ্জুনং বিবর্ত্তেতে রজসী
বেদ্যাভির্বেদিতব্যাভিঃ প্রবৃত্তিভিঃ ॥ ২ ॥

কৃষ্ণম্ অহঃ—রাত্রিঃ, 'অর্জ্জুনঞ্চাহ বিবর্ত্তেতে রজসী' এইস্থলে অর্জ্জুনম্—শুক্লম্ ( শ্বেতবর্ণ ), বেদ্যাভিঃ—বেদিতব্যাভিঃ প্রবৃত্তিভিঃ ( বেদিতব্য প্রবৃত্তিসমূহের সহিত )। মন্ত্রব্যাখ্যা দ্রষ্টব্য।

---

১। বিবর্ত্তেতে বিপর্য্যয়েণ বর্ত্তেতে ( দুঃ )।

২। অবাতিরৎ অবতিরতির্বধকর্ম্মা অপহন্তি অপনয়তি ( স্কঃ স্বাঃ )।

৩। রজসী রঞ্জকে, জ্যোতিষা হি ভূতান্যহো রঞ্জয়তি তমসা রাত্রিঃ ( দুঃ )।

৪। বেদ্যাভির্বেদিতব্যাভিঃ প্রবৃত্তিভিঃ, নহি তাসাং প্রবৃত্তীনামন্তোঽস্ত্যহনি চ রাত্রৌ চ প্রাণিনাম্, অতস্তা বেদিতব্যা এব ভবন্তি বহুত্বাৎ, নহি বিদিতা নাম তাঃ কদাচিৎ ( দুঃ )।

অনুবাদ—বেন্ত ( বেদিতব্য ) প্রাণিপ্রবৃত্তিসহ কৃষ্ণ অহঃ ( রাত্রি ) এবং অর্জ্জুন বা শুক্ল অহঃ ( দিন ) সমস্ত ভুবন রঞ্জিত করিয়া বিপর্য্যয়ক্রমে অবস্থান করে।

জায়মান ইবোদ্যন্নাদিত্যঃ সর্ব্বেষাং জ্যোতিষাং
রাজাবাহন্নগ্নির্জ্যোতিষা তমাংসি ॥ ৩ ॥

জায়মানঃ ন রাজা=সর্ব্বেষাং জ্যোতিষাং রাজা উদ্যন্ আদিত্যঃ ইব ( সমস্ত জ্যোতিষ্কমণ্ডলের রাজা উদীয়মান সূর্য্যের ন্যায় ) ; ন=ইব। 'অবাতিরৎ জ্যোতিষা অগ্নিঃ তমাংসি' এই স্থলে, অবাতিরৎ=অবাহন্ ( অবহন্তি—বিনষ্ট করে )। মন্ত্রব্যাখ্যা দ্রষ্টব্য।

অনুবাদ—সমস্ত জ্যোতিষ্কমণ্ডলের রাজা জায়মান ( উদীয়মান ) আদিত্যের ন্যায় অগ্নি জ্যোতির দ্বারা অন্ধকাররাশি বিনষ্ট করে।

মেঘনামান্যুত্তরাণি ত্রিংশৎ ॥ ৪ ॥

উত্তরাণি ( পরবর্ত্তী ) ত্রিংশৎ ( ত্রিশটী নাম ) মেঘনামানি ( মেঘের নাম )।

অহর্নামের পর অদ্রি, গ্রাবা, গোত্র প্রভৃতি ত্রিশটী মেঘনাম ( নিঃ ১।১০ ) অভিহিত হইয়াছে।

অনুবাদ—পরবর্ত্তী ত্রিশটী নাম মেঘনাম।

মেঘঃ কস্মান্মেহতীতি সতঃ ॥ ৫ ॥

মেঘঃ ( 'মেঘ' এই নাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল ) ? মেহতি ইতি ( যেহেতু সেচন করে ), সতঃ ( মেহতেঃ—মিহ্' ধাতু হইতে নিষ্পন্ন, মেহতি এই ক্রিয়াপদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া 'মিহ্' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে 'মেঘ' শব্দ নিষ্পন্ন, ১।২।২।৩ দ্রষ্টব্য )।

সেচনার্থক 'মিহ্' ধাতুর উত্তর ঘঞ্ প্রত্যয় করিয়া 'মেঘ' শব্দ নিষ্পন্ন ( মেহ=মেঘ ) ; মেঘ জলসেচন করে।

অনুবাদ—'মেঘ' এই নাম কোথা হইতে হইল ? যেহেতু সেচন করে, 'মিহ্' ধাতু হইতে নিষ্পন্ন ; 'মেহতি' এই ক্রিয়াপদ কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া 'মিহ্' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে 'মেঘ' শব্দ নিষ্পন্ন।

আ উপর উপল ইত্যেতাভ্যাং সাধারণানি পর্ব্বতনামভিঃ ॥ ৬ ॥

উপরঃ উপলঃ ( উপর ও উপল ) ইতি এতাভ্যাম্ আ ( এই দুইটী নাম পর্য্যন্ত ) [ যানি নামানি তানি ] ( যে সমস্ত নাম তাহারা ) পর্ব্বতনামভিঃ ( পর্ব্বত নামের সহিত ) সাধারণানি ( তুল্য )।

অদ্রি, গ্রাবা, গোত্র প্রভৃতি যে ত্রিশটী নাম আছে ( নিঃ ১।১০ ), তাহাদের মধ্যে উপর ও উপল পর্য্যন্ত নামসমূহ মেঘ ও পর্ব্বত উভয়কে বুঝায়, অন্য নামসমূহ মাত্র মেঘকেই বুঝায়।

'আ'-শব্দ মর্য্যাদা ও অভিবিধি বুঝাইতে প্রযুক্ত হয়; এইস্থানে অভিবিধি অর্থেই প্রযুক্ত হইয়াছে অর্থাৎ 'এতাভ্যাম্ আ' ইহা দ্বারা 'উপর' ও 'উপল' এই দুইটী শব্দের সহিত পূর্ব্ববর্ত্তী শব্দসমূহের বোধ হইবে। 'অদ্রি'শব্দ হইতে আরম্ভ করিয়া 'উপল'শব্দ পর্য্যন্ত যে সমস্ত শব্দ তাহারা মেঘ ও পর্ব্বত উভয়েরই বোধক—ইহাই স্থূল অর্থ। দুর্গাচার্য্যের মতে 'আ' শব্দ এই স্থানে মর্য্যাদাবোধক অর্থাৎ 'এতাভ্যাম্ আ' ইহা দ্বারা 'উপর' 'উপল' এই দুইটী শব্দ বাদ দিয়া পূর্ব্ববর্ত্তী শব্দসমূহের বোধ হইবে; তাঁহার মতে 'উপর' শব্দের পূর্ব্ব পর্য্যন্ত যে সমস্ত শব্দ তাহারাই মেঘ ও পর্ব্বত উভয়ের বোধক। দুর্গাচার্য্যের মত সমীচীন বলিয়া মনে হয় না। প্রথমতঃ, উপল শব্দ 'পাষাণ' অর্থে প্রসিদ্ধ; পর্ব্বত পাষাণসংঘাত ব্যতীত আর কিছুই নহে, কাজেই উপল শব্দে পর্ব্বত বুঝাইবার কারণ রহিয়াছে; দ্বিতীয়তঃ, যাস্ক স্বয়ংই উপরশব্দের[1] যে দুইটী নির্ব্বচন প্রদর্শন করিয়াছেন (পরবর্ত্তী সন্দর্ভ দ্রষ্টব্য), তাহা এক মেঘের পক্ষে সুসঙ্গত হয় না; প্রথম নির্ব্বচনের দ্বারা পর্ব্বতের এবং দ্বিতীয় নির্ব্বচনের দ্বারা মেঘের প্রতিপাদনই যে তাঁহার অভিপ্রেত, ইহাই স্পষ্ট প্রতিভাত হয়।

**অনুবাদ**—উপর এবং উপল এই নামদ্বয় পর্য্যন্ত যে সমস্ত নাম তাহারা পর্ব্বতনামের সহিত তুল্য।

উপর উপলো মেঘো ভবত্যুপরমন্তেঽস্মিন্নভ্রাণ্যুপরতা আপ ইতি বা ॥ ৭ ॥

উপরঃ উপলঃ ( উপর শব্দ এবং উপল শব্দ ) মেঘঃ ভবতি ( মেঘঃ অপি ভবতি, পর্ব্বতঃ অপি ভবতি—মেঘবাচকও হয়, পর্ব্বতবাচকও হয় ); অস্মিন্ ( ইহাতে ) অভ্রাণি ( মেঘসমূহ ) উপরমন্তে ( বিশ্রান্ত হয় ); [ অস্মিন্ ] ( ইহাতে ) আপঃ ( জল ) উপরতাঃ ( বিশ্রান্ত ) [ ভবন্তি ] ( হয় ) ইতি বা ( অথবা ইহাই 'উপর' 'উপল' শব্দের নির্ব্বচন )।

উপর শব্দ এবং উপল শব্দ একই ( রলয়োরভেদঃ )। এই দুই শব্দ পর্ব্বতকেও বুঝায় মেঘকেও বুঝায়। মেঘঃ ভবতি—মেঘোঽপি ভবতি। পর্ব্বতপক্ষে ব্যুৎপত্তি—ইহাতে মেঘসমূহ আসিয়া উপরত বা বিশ্রান্ত হয়; মেঘপক্ষে ব্যুৎপত্তি—ইহাতে জলরাশি আসিয়া বিশ্রান্ত হয়; উভয়পক্ষেই উপ-পূর্ব্বক 'রম্' ধাতু হইতে শব্দটীর নিষ্পত্তি।

**অনুবাদ**—উপর শব্দ এবং উপল শব্দ মেঘবাচকও হয় ( পর্ব্বতবাচকও হয় ); পর্ব্বত-পক্ষে—ইহাতে মেঘসমূহ আসিয়া উপরত ( বিশ্রান্ত ) হয়; মেঘপক্ষে—ইহাতে জলরাশি আসিয়া উপরত হয়।

---

১। উপরশব্দ এবং উপলশব্দের মধ্যে কোন পার্থক্য নাই, ইহারা তুল্য-নির্ব্বচন; ইহাদের যে পৃথক্ উল্লেখ হইয়াছে তাহা 'র' এবং 'ল' এতদুভয়ের অভেদসূচনার্থ। 'উপলশব্দ পর্য্যন্ত শব্দসমূহ'—ইহা বলাই যখন অভিপ্রেত, তখন 'আ উপল ইত্যেতস্মাৎ'—বলিলেই চলিত ( দুর্গাচার্য্যের ও স্কন্দস্বামীর টীকা দ্রষ্টব্য )।

তেষামেষা ভবতি ॥ ৮ ॥

তেষাম্ ( মেঘানাম্—মেঘসম্বন্ধে অর্থাৎ উপর শব্দের মেঘবাচিত্ব প্রদর্শনার্থ ) এষা ( বক্ষ্যমাণ ঋক্ ) ভবতি ( হয় )।

উপর শব্দ যে মেঘবাচী তৎপ্রদর্শনার্থ বক্ষ্যমাণ ঋক্ উদাহৃত হইতেছে।

অনুবাদ—মেঘসম্বন্ধে এই ঋক্ উদাহৃত হইতেছে।

॥ একবিংশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

# দ্বাবিংশ পরিচ্ছেদ

দেবানাং মানে প্রথমা অতিষ্ঠন্ কৃন্তত্রাদেষামুপরা উদায়ন্।
ত্রয়স্তপন্তি পৃথিবীমনূপা দ্বা বৃবূকং বহতঃ পুরীষম্॥ ১ ॥

( ঋগ্বেদ ১০·২৭·২৩ )।

দেবানাং ( দেবগণের ) মানে ( নির্ম্মাণে অর্থাৎ সৃষ্টিতে ) [ মাধ্যমকাঃ দেবগণাঃ ] ( মাধ্যমিক দেবগণ অর্থাৎ মেঘ ) প্রথমাঃ ( মুখ্য হইয়া ) অতিষ্ঠন্ ( বর্ত্তমান ছিলেন ); কৃন্তত্রাৎ ( অন্তরিক্ষ হইতে ) এষাম্ ( এই সমস্ত ) উপরাঃ ( উপরাণাম্—মেঘের ) [ জলানি ] ( জল ) উদায়ন্ ( আগত হয় );[১] অনূপাঃ ( অনুগ্রহকারক ) ত্রয়ঃ ( মেঘ, বায়ু এবং আদিত্য, এই তিন দেবতা ) পৃথিবীম্ ( পৃথিবীস্থ ওষধিসমূহ ) তপন্তি ( পরিপক্ক করেন ), দ্বা ( দ্বৌ—বায়ু এবং আদিত্য এই দুই দেবতা ) পুরীষম্ ( পুষ্টিসম্পাদক ) বৃবূকং ( জল ) বহতঃ ( বহন করেন )।

দেবগণের সৃষ্টিকালে মাধ্যমিক বা অন্তরিক্ষস্থ দেবগণ অর্থাৎ মেঘরূপী দেবতা প্রথমে সৃষ্ট হইয়া সকলের মধ্যে শ্রেষ্ঠ বলিয়া পরিগণিত হইয়াছিলেন। মেঘ না হইলে বর্ষা হয় না, বর্ষাভাবে সমস্ত জগতের বিনাশ হয়—কাজেই মেঘের শ্রেষ্ঠত্ব।[২] অন্তরিক্ষ হইতে এই সমস্ত মেঘের জল পৃথিবীতে সমাগত হয়।[৩] তিন দেবতা বায়ু, আদিত্য এবং মেঘ স্ব স্ব কর্ম্মের দ্বারা অর্থাৎ বায়ু শৈত্যের দ্বারা, আদিত্য ঔষ্ণ্যের দ্বারা এবং মেঘ বর্ষণের দ্বারা পৃথিবীকে অনুগৃহীত করেন এবং প্রধানতঃ মেঘেরই অনুগ্রহে পৃথিবীস্থ ওষধিসমূহ পরিপক্ক হয়। পুষ্টি-কারক যে জল তাহা বহন করিয়া নেন দুই দেবতা—বায়ু এবং আদিত্য; বায়ুকর্ত্তৃক জল নীত হয় শোষণের দ্বারা, সূর্য্যকর্ত্তৃক জল নীত হয় রশ্মিসমূহের দ্বারা।[৪] বায়ু ও আদিত্যের দ্বারা নীত জলই মেঘরূপী দেবতা পৃথিবীতে বর্ষণ করেন এবং ইহার দ্বারাই শস্যাদির পুষ্টি হয়।

অনুবাদ—দেবগণের সৃষ্টিকালে মাধ্যমিক দেবগণ ( মেঘ ) মুখ্য হইয়া অবস্থিত ছিলেন;

---

১। উদায়ন্ আগচ্ছন্তি ( দুঃ )।

২। যদা দেবাঃ সৃষ্টাঃ প্রজাপতিনা তদৈত এব মাধ্যমকা দেবগণাঃ প্রথমা অতিষ্ঠন্। এতেঽপি হি দানাদিযোগাদ্দেবা উচ্যন্তে। প্রথমাঃ প্রতমাঃ প্রকৃষ্টতমা মুখ্যা ইত্যর্থঃ। মেঘাভাবে হি সর্ব্বমিদং জগদ্বর্ষাভাবান্ন স্যাৎ। তস্মাদেতে প্রকৃষ্টতমা অতিষ্ঠন্ অবস্থিতবন্তঃ। সৃষ্টৌ হি সর্ব্বদেবানামেত এবাগ্রে সৃষ্টা ইত্যভিপ্রায়ঃ ( দুঃ )।

৩। এষামুপরাঃ=এষাম্ উপরাণান্; উপর শব্দের মেঘবাচিত্ব প্রদর্শনের উদ্দেশ্যেই এই মন্ত্র উদ্ধৃত হইয়াছে; কাজেই 'উপর' শব্দের অর্থ 'মেঘ' করাই সঙ্গত। দুর্গাচার্য্য ইহার অর্থ করিয়াছেন 'মেঘস্থ জল'; 'এষাং মেঘানামুপরা আপঃ উদায়ন্ আগচ্ছন্তি—ইহাই তৎকৃত ব্যাখ্যা। স্কন্দস্বামী 'উপর' শব্দের অর্থ মেঘই করিয়াছেন।

৪। বহতঃ প্রাপয়তঃ বায়ুঃ শোষয়ন্ আদিত্যো রশ্মিভিরাদদানঃ ( স্কঃ স্বাঃ )।

অন্তরিক্ষ হইতে এই সমস্ত মেঘের জল ( পৃথিবীতে ) সমাগত হয় ; অনুগ্রাহক তিন দেবতা পৃথিবীস্থ ওষধিসমূহ পরিপক্ক করেন ; দুই দেবতা পুষ্টিসম্পাদক জল বহন করেন।

দেবানাং নির্ম্মাণে প্রথমা অতিষ্ঠন্ মাধ্যমকা দেবগণাঃ ॥ ২ ॥

দেবানাং মানে প্রথমা অতিষ্ঠন্—দেবানাং নির্ম্মাণে ( দেবগণের সৃষ্টিতে ) মাধ্যমকাঃ দেবগণাঃ ( মধ্যমস্থানীয় দেবগণ অর্থাৎ মেঘসমূহ ) প্রথমাঃ অতিষ্ঠন্ ( প্রথম বা মুখ্য হইয়া অবস্থিত ছিলেন )।

'মান' শব্দের অর্থ নির্ম্মাণ বা সৃষ্টি। 'অতিষ্ঠন্' ক্রিয়ার কর্ত্তৃপদ 'মাধ্যমকাঃ দেবগণাঃ'; মাধ্যমক দেবগণ বলিতে এইস্থানে মেঘকে বুঝাইতেছে।[1]

অনুবাদ—দেবানাং মানে প্রথমা অতিষ্ঠন্—দেবানাং নির্ম্মাণে প্রথমা অতিষ্ঠন্ মাধ্যমকাঃ দেবগণাঃ ( দেবগণের সৃষ্টিতে মধ্যমস্থানীয় দেবগণ মুখ্যত্ব লাভ করিয়া বর্ত্তমান ছিলেন )।

প্রথম ইতি মুখ্যনাম প্রতমো ভবতি ॥ ৩ ॥

প্রথমঃ ইতি ( 'প্রথম' এই শব্দটী ) মুখ্যনাম ( মুখ্যনাম অর্থাৎ 'মুখ্য' এই অর্থের বোধক ), প্রতমঃ ( প্রকৃষ্টতম ) ভবতি ( হয় )।

'প্রথম'শব্দের অর্থ 'মুখ্য'। প্রকৃষ্টতম শব্দ রূপান্তরিত করিয়া হইয়াছে 'প্রতম'; প্রতম—প্রথম।

অনুবাদ—'প্রথম' এই শব্দটী মুখ্যনাম, 'প্রতম' অর্থাৎ প্রকৃষ্টতম হয়।

কৃন্তত্রমন্তরিক্ষং বিকর্ত্তনং মেঘানাং বিকর্ত্তনেন মেঘানাম্ উদকং জায়তে ॥ ৪ ॥

কৃন্তত্রম্—অন্তরিক্ষম্, [ যৎ ] ( যাহা ) মেঘানাং ( মেঘসমূহের ) বিকর্ত্তনম্ ( ছিন্ন ভিন্ন হওয়ার স্থান ), মেঘানাং বিকর্ত্তনেন ( মেঘসমূহের ছিন্ন ভিন্ন হওয়ার দ্বারা ) উদকং জায়তে ( জল সমুৎপন্ন হয় )।

'কৃন্তত্র' শব্দের অর্থ অন্তরিক্ষ; ছেদনার্থক 'কৃৎ' ধাতুর উত্তর 'অত্রন্' প্রত্যয় করিয়া ( উ ৩৮৯ ) শব্দটী নিষ্পন্ন। মেঘের বিকর্ত্তনস্থান অন্তরিক্ষ অর্থাৎ মেঘসমূহ অন্তরিক্ষপ্রদেশেই ছিন্ন ভিন্ন হয় এবং মেঘসমূহ ছিন্ন ভিন্ন হইলেই জল সমুৎপন্ন হয়।

অনুবাদ—কৃন্তত্র=অন্তরিক্ষ, মেঘের বিকর্ত্তনস্থান, মেঘের বিকর্ত্তনের দ্বারা ( ছিন্ন ভিন্ন হওয়ার দ্বারা ) জলের উৎপত্তি হয়।

---

১। ভাষ্যে মেঘা এব মাধ্যমকা দেবগণা ইত্যুক্তম্ ( স্কঃ স্বাঃ )।

**ত্রয়স্তপন্তি পৃথিবীমনূপাঃ, পর্জ্জন্যোবায়ুরাদিত্যঃ শীতোষ্ণবর্ষৈরোষধীঃ পাচয়ন্ত্যনূপা অনুবপন্তি লোকান্ স্বেন স্বেন কর্ম্মণা ॥ ৫ ॥**

ত্রয়স্তপন্তি পৃথিবীমনূপাঃ—এইস্থলে 'ত্রয়ঃ' ( তিন )=পর্জ্জন্যঃ বায়ুঃ আদিত্যঃ ( পর্জ্জন্য, বায়ু এবং আদিত্য ) পৃথিবীং তপন্তি=ওষধীঃ শীতোষ্ণবর্ষৈঃ পাচয়ন্তি ( শৈত্য, ঔষ্ণ্য এবং বর্ষণের দ্বারা ওষধিসমূহ পক্ক করেন ); অনূপাঃ=যে ( যাঁহারা ) স্বেন স্বেন কর্ম্মণা ( নিজ নিজ কর্ম্মের দ্বারা ) লোকান্ অনুবপন্তি ( লোকসমূহকে অনুগৃহীত করেন )।

ত্রয়স্তপন্তি পৃথিবীমনূপাঃ—এইস্থলে 'ত্রয়ঃ' ( তিন ) এই পদের দ্বারা পর্জ্জন্য, বায়ু এবং আদিত্য এই তিন দেবতাকে বুঝাইতেছে। পৃথিবীং তপন্তি=পৃথিবীস্থা ওষধীঃ পাচয়ন্তি শীতোষ্ণবর্ষৈঃ; পর্জ্জন্য, বায়ু এবং আদিত্য যথাক্রমে বর্ষণ, শৈত্য এবং ঔষ্ণ্য সমুৎপাদন করিয়া পৃথিবীস্থ ওষধিসমূহকে পরিপক্ক করেন। এই তিন দেবতা অনূপ; ইঁহারা নিজ নিজ বর্ষণাদি কর্ম্মের দ্বারা ওষধিসমূহের পক্কতা বিধান করিয়া সমস্ত লোকের অনুবপন ( অনুগ্রহ করেন )। অনু-পূর্ব্বক বপ্ ( সম্প্রসারণে উপ্ ) ধাতুর উত্তর 'ক' প্রত্যয় করিয়া 'অনূপ' শব্দ নিষ্পন্ন। বৈয়াকরণদিগের মতে এই শব্দের নিষ্পত্তিসম্বন্ধে পাঃ ( ৬।৩।৯৮ দ্রষ্টব্য )।

অনুবাদ—'ত্রয়ঃ তপন্তি অনূপাঃ'—এই স্থলে 'ত্রয়ঃ' ( তিন )-পদে মেঘাধিপতি পর্জ্জন্য, বায়ু এবং আদিত্য এই তিন দেবতার বোধ হইতেছে। পৃথিবীং তপন্তি—ইহার অর্থ পৃথিবীস্থ ওষধিসমূহ পরিপক্ক করেন বর্ষণ, শৈত্য এবং ঔষ্ণ্যের দ্বারা। 'অনূপাঃ' পদের অর্থ অনুগ্রাহক, উক্ত দেবতাগণ স্বীয় স্বীয় কর্ম্মের দ্বারা লোকসমূহকে অনুগৃহীত করেন।

**অয়মপীতরোঽনূপ এতস্মাদেবানূপ্যত উদকেনাপিবান্বাবিতি স্যাদ্ যথা প্রাগিতি তস্যানূপ ইতি স্যাদ্ যথা প্রাচীনমিতি ॥ ৬ ॥**

অয়ম্ অপি ইতরঃ অনূপঃ ( আর এই অন্য 'অনূপ' শব্দ ) এতস্মাৎ এব ( এই 'বপ্' ধাতু হইতেই নিষ্পন্ন ), উদকেন ( জলের দ্বারা ) অনূপ্যতে ( অনুগৃহীত অর্থাৎ সিক্ত হয় ); অপি বা ( অথবা ) অন্বাপ্ ইতি স্যাৎ ( 'অন্বাপ্' এই শব্দ হইতে পারে—'অনু-পূর্ব্বক-আপ্' ধাতুর উত্তর 'ক্বিপ্' প্রত্যয় করিয়া ) যথা ( যেরূপ ) প্রাক্ ইতি ( 'প্রাচ্' এই শব্দ হইতে পারে—প্র-পূর্ব্বক 'অঞ্চ্' ধাতুর উত্তর 'ক্বিপ্' প্রত্যয় করিয়া ), তস্য ( সেই 'অন্বাপ্' শব্দের স্থানে ) অনূপঃ ইতি স্যাৎ ( 'অনূপ' এই শব্দ হইতে পারে ) যথা ( যেরূপ ) প্রাচীনম্ ইতি ( 'প্রাচ্' শব্দের স্থানে 'প্রাচীন' এই শব্দ হয় )।

মন্ত্রে 'অনূপ' শব্দ 'অনুগ্রাহক' এই অর্থে প্রযুক্ত হইয়াছে। 'অনূপ' শব্দের আর একটী অর্থ আছে—তাহা জলপ্রায় বা জলসন্নিহিত দেশ। এই অর্থে প্রযুক্ত 'অনূপ' শব্দেরও নিষ্পত্তি করা যাইতে পারে 'বপ্' ধাতু হইতেই; ব্যুৎপত্তি হইবে—উদকেন অনূপ্যতে অর্থাৎ যাহা জলের দ্বারা অনুগৃহীত বা পরিষিক্ত হয়। অথবা 'অনু+আপ্' ধাতুর উত্তর ক্বিপ্ প্রত্যয়ে 'অন্বাপ্'

শব্দ নিষ্পত্তি হইতে পারে, যেরূপ প্র+অঞ্চ ধাতুর উত্তর ক্বিপ্ প্রত্যয়ে 'প্রাচ্' শব্দ নিষ্পন্ন হয়; বর্ণোপজনের দ্বারা ( নিঃ ২।২।২ ) 'প্রাচ্' শব্দ হইতে যেরূপ প্রাচীন শব্দের নিষ্পত্তি, সেইরূপ 'অন্বাপ্' শব্দ হইতে অনূপ শব্দের নিষ্পত্তি।[১]

অনুবাদ—আর এই অন্য ( অন্যার্থে প্রযুক্ত ) অনূপ শব্দ এই 'বপ্' ধাতু হইতেই নিষ্পন্ন; অনূপ=যাহা জলের দ্বারা অনুগৃহীত বা সিক্ত হয়। অথবা, 'অন্বাপ্' শব্দ হইতে পারে, যেরূপ 'প্রাক্' শব্দ; 'অন্বাপ্' শব্দের স্থানে অনূপ হইতে পারে, যেরূপ 'প্রাক্' শব্দের স্থানে প্রাচীন শব্দ হয়।

দ্বা বৃবূকং বহতঃ পুরীষম্। বায্বাদিত্যা উদকং বৃবূকমিত্যুদকনাম ব্রবীতের্বা শব্দকর্ম্মণো ভ্রংশতের্বা; পুরীষং পৃণাতেঃ পূরয়তের্বা ॥ ৭ ॥

দ্বা বৃবূকং বহতঃ পুরীষম্—এই স্থলে দ্বা ( দ্বৌ ) = বায্বাদিত্যৌ ( বায়ু এবং আদিত্য ); বৃবূকম্ = উদকম্ ( জল ); বৃবূকম্ ইতি ( 'বৃবূক' এই শব্দ ) উদকনাম ( উদকের নাম ); শব্দকর্ম্মণঃ ( শব্দকরণার্থক ) ব্রবীতেঃ বা ( হয় 'ব্রূ' ধাতু হইতে )[২], ভ্রংশতেঃ বা ( আর না হয় ভ্রন্শ্ ধাতু হইতে ) [ নিষ্পন্নম্ ] ( নিষ্পন্ন ); পুরীষং ( পুরীষ শব্দ ) পৃণাতের্বা ( হয় 'পৄ' ধাতু হইতে ) পূরয়তের্বা ( আর না হয় 'পূর্' ধাতু হইতে ) [ নিষ্পন্নম্ ] ( নিষ্পন্ন )।

মন্ত্রে দ্বা = দ্বৌ; বায়ু ও আদিত্য দুই দেবতাকে বুঝাইতেছে। বৃবূক = উদক; শব্দ-করণার্থক 'ব্রূ' ধাতু হইতে নিষ্পন্ন—'উক' প্রত্যয় করিয়া ( উ ৪৭৯ দ্রষ্টব্য ); জল নিম্নপতন-কালে শব্দ করে; 'ভ্রন্শ্' ধাতুর উত্তর 'উক' প্রত্যয়েও 'বৃবূক' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে; জল মেঘ হইতে ভ্রষ্ট হয়। 'পুরীষ' শব্দ বিশেষণ; পালনার্থক 'পৄ' ধাতু হইতে অথবা আপ্যায়নার্থক 'পূর্' ধাতু হইতে নিষ্পন্ন—'ঈষন্' প্রত্যয় করিয়া ( উ ৪৬৭ ); জল পালন অর্থাৎ পুষ্টিবিধান করে এবং আপ্যায়িত করে।

অনুবাদ—দ্বা বৃবূকং বহতঃ পুরীষম্—এই স্থলে দ্বা ( দ্বৌ' = বায়ু ও আদিত্য ); বৃবূকম্ = উদকম্ ( জল ); 'বৃবূক' এই শব্দ উদকের নাম; শব্দকরণার্থক 'ব্রূ' ধাতু হইতে অথবা 'ভ্রন্শ্' ধাতু হইতে নিষ্পন্ন; 'পুরীষ' শব্দ 'পৄ' ধাতু হইতে অথবা 'পূর্' ধাতু হইতে নিষ্পন্ন।

॥ দ্বাবিংশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। অন্বাবেব শব্দোপজননেনানূপঃ, যথা প্রাগেব শব্দোপজননেন প্রাচীনঃ ( স্কঃ স্বাঃ )। বৈয়াকরণগণের মতে 'প্রাচ্' শব্দের উত্তর 'খ' প্রত্যয়ে প্রাচীনশব্দ নিষ্পন্ন।

২। ব্রূ ব্যক্তায়াং বাচি ( ধা ২।৩৪ )।

# ত্রয়োবিংশ পরিচ্ছেদ

## বাঙ্নামান্যুত্তরাণি সপ্তপঞ্চাশৎ ॥ ১ ॥

উত্তরাণি ( পরবর্ত্তী ) সপ্তপঞ্চাশৎ ( সাতান্ন নাম ) বাঙ্নামানি ( বাক্যের নাম )।

মেঘনামের পর শ্লোক, ধারা, ইলা প্রভৃতি সাতান্নটী বাক্যনাম ( নিঃ ১।১১ ) অভিহিত হইয়াছে।

অনুবাদ—পরবর্ত্তী সাতান্নটী নাম বাক্যনাম।

## বাক্ কস্মাদ্বচেঃ ॥ ২ ॥

বাক্ ( 'বাক্' এই নাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল )? বচেঃ ( 'বচ্' ধাতু হইতে )।

'বাক্' শব্দের নির্ব্বচন প্রদর্শন করিতেছেন। 'বাক্' এই শব্দ নিষ্পন্ন হইয়াছে 'বচ্' ধাতু হইতে—ক্বিপ্ প্রত্যয় করিয়া ( উ ২১৫ ); ব্যুৎপত্তি হইবে—যাহা দ্বারা মনোগত অর্থ বলা যায় ( উচ্যতেঽনয়েতিবাক্—দুঃ )।[১]

অনুবাদ—'বাক্' এই নাম কোথা হইতে হইল? 'বচ্' ধাতু হইতে।

## তত্র সরস্বতীত্যেতস্য নদীবদ্দেবতাবচ্চ নিগমা ভবন্তি তদ্ যদ্দেবতাবদুপরিষ্টাদ্ব্যাখ্যাস্যামোঽথৈতন্নদীবৎ ॥ ৩ ॥

তত্র ( বাঙ্নামসমূহের মধ্যে ) সরস্বতী ইতি এতস্য ( সরস্বতী এই নামের ) নদীবৎ ( নদ্যর্থসম্বলিত ) চ ( এবং ) দেবতাবৎ ( দেবতার্থ-সম্বলিত )[২] নিগমাঃ ( বৈদিকবাক্য ) ভবন্তি ( আছে ), যৎ ( যে বৈদিকবাক্য ) দেবতাবৎ ( দেবতার্থ-সম্বলিত ) [ ভবতি ] ( হয় ) তৎ ( তাহা ) উপরিষ্টাৎ ( পরে ) ব্যাখ্যাস্যামঃ ( ব্যাখ্যা করিব ); অথ ( আর ) এতৎ ( এই অর্থাৎ বক্ষ্যমাণ বৈদিকবাক্য ) নদীবৎ ( নদ্যর্থসম্বলিত ) [ ভবতি ] ( হয় )।

'সরস্বতী' এই নাম বাঙ্নামসমূহের অন্যতম। কিন্তু এমন বৈদিক মন্ত্র আছে, যাহাতে সরস্বতী শব্দের প্রয়োগ হইয়াছে—'নদী' অর্থে এবং 'দেবতা' অর্থে। যে মন্ত্রে সরস্বতী শব্দ

---

১। উচ্যতেঽনেনেতি বাগিন্দ্রিয়ম্, তৎকার্য্যং শব্দোঽপ্যুচ্যতে ইতি বাক্ ( স্কঃ স্বাঃ )।

২। নদ্যর্থযুক্তাশ্চ দেবতার্থযুক্তাশ্চেত্যর্থঃ ( দুঃ ); 'নদীদেবতাবৎ' এই পদটী ক্রিয়াবিশেষণরূপে ব্যবহৃত হইয়াছে। 'তত্র তস্যেব' ইতি বতিঃ, প্রসিদ্ধনদীলিঙ্গযোগাৎ নদ্যা ইব প্রসিদ্ধদেবতালিঙ্গযোগাচ্চ ক্বচিদ্দেবতায়া ইব নিগমা দৃশ্যন্তে। অর্হে বা বতিঃ, নদীমর্হন্তি তল্লিঙ্গযুক্তা ইত্যর্থঃ, এবং দেবতামর্হন্তীতি ( স্কঃ স্বাঃ )।

দেবতার্থে প্রযুক্ত হইয়াছে তাহা পরে ( নিঃ ১১।২৬ ) ব্যাখ্যা করিবেন ; আর যে মন্ত্রে 'সরস্বতী' শব্দ 'নদী' অর্থ বুঝাইতে প্রযুক্ত হইয়াছে, তাহা এক্ষণে ব্যাখ্যা করিতেছেন।

অনুবাদ—বাঙ্‌নামসমূহের মধ্যে সরস্বতী এই নামের নদ্যর্থ-সম্বলিত এবং দেবতার্থ-সম্বলিত বৈদিকবাক্যসমূহ আছে। যে বৈদিক বাক্য দেবতার্থ-সম্বলিত, তাহা পরে ব্যাখ্যা করিব ; আর এই ( বক্ষ্যমাণ ) বৈদিক বাক্য নদ্যর্থ-সম্বলিত।

॥ ত্রয়োবিংশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

# চতুর্ব্বিংশ পরিচ্ছেদ

ইয়ং শুষ্মেভির্বিসখা ইবারুজৎ সানু গিরীণাং তবিষেভিরূর্ম্মিভিঃ।
পারাবতঘ্নীমবসে সুবৃক্তিভিঃ সরস্বতীমা বিবাসেম ধীতিভিঃ ॥ ১ ॥

( ঋগ্বেদ ৬।৬১।২ )।

ইয়ং [ সরস্বতী ] ( এই সরস্বতী ) বিসখা ইব ( মৃণালখননকারীর ন্যায় ) শুষ্মেভিঃ ( বলসম্পন্ন অর্থাৎ বেগবান্ )[১] তবিষেভিঃ ( প্রকাণ্ড ) উর্ম্মিভিঃ ( উর্ম্মিসমূহের দ্বারা ) গিরীণাং ( পর্ব্বতসমূহের ) সানু ( শিখর ) অরুজৎ ( রুজতি—ভগ্ন করেন ); অবসে ( আমাদের রক্ষার নিমিত্ত )[২] সুবৃক্তিভিঃ ( সুপ্রযুক্ত সুশোভন ) ধীতিভিঃ ( স্তুতিরূপ কর্ম্মের দ্বারা ) পারাবতঘ্নীং ( উভয়কূলনাশিনী ) সরস্বতীম্ ( সরস্বতীকে ) আবিবাসেম ( বিশেষরূপে পরিচর্য্যা করিব )।

বিস ( পদ্মনাল বা মৃণাল ) অতি কোমল পদার্থ, ইহা খনন করিতে কোন বেগ পাইতে হয় না। বিসখননকারী ব্যক্তির বিসখননের ন্যায় অতি সহজে সরস্বতী স্বীয় প্রবল প্রচণ্ড উর্ম্মিসমূহের দ্বারা বজ্রবৎ দৃঢ় অত্যুন্নত পর্ব্বতশৃঙ্গ ভগ্ন করেন;[৩] সরস্বতী তাঁহার উর্ম্মিসমূহের দ্বারা পর্ব্বতের শৃঙ্গই ভগ্ন করেন না, উভয়কূলও ভগ্ন করেন। ঈদৃশ প্রচণ্ড শক্তিশালিনী সরস্বতী হইতে আমরা যাহাতে রক্ষা পাইতে পারি, তাহার জন্য আমরা সুপ্রযুক্ত স্বরসৌষ্ঠবাদি-সম্পন্ন অনেক-প্রকার স্তুতির দ্বারা তাঁহার পরিচর্য্যা করিব অর্থাৎ তাঁহার তুষ্টিবিধান করিব। এই মন্ত্রে 'উর্ম্মিভিঃ' এবং 'পারাবতঘ্নীং' এই দুইটী পদ সরস্বতীর নদীরূপত্ব সূচনা করিতেছে।[৪]

অনুবাদ—এই সরস্বতী বেগবান্ প্রকাণ্ড প্রকাণ্ড উর্ম্মিসমূহের দ্বারা বিসখননকারী ব্যক্তির ন্যায় পর্ব্বতসানু ভগ্ন করেন; রক্ষার নিমিত্ত উভয়কূলনাশিনী সরস্বতীকে সুপ্রযুক্ত ও সুশোভন স্তুতিসমূহের দ্বারা পরিচর্য্যা করিব।

ইয়ং শুষ্মৈঃ শোষণৈঃ, শুষ্মমিতি বলনাম, শোষয়তীতি সতঃ ॥ ২ ॥

ইয়ং শুষ্মেভিঃ—ইয়ং শুষ্মৈঃ[৫]; শুষ্মৈঃ—শোষণৈঃ ( শোষণসমূহের দ্বারা অর্থাৎ শোষণকারী বা ক্ষীণতাসম্পাদক শক্তিনিচয়ের দ্বারা )। শুষ্মম্ ইতি ( 'শুষ্ম' এই নাম ) বলনাম ( বলের

১। শুষ্মেভিঃ—বলনামৈতৎ সামর্থ্যাচ্চাত্রনীতমত্বর্থম্, উর্ম্মিবিশেষণম্—বলবদ্ভিঃ ( স্কঃ স্বাঃ )।

২। অবসে অবনায় রক্ষণায়াস্মনঃ ( দুঃ )।

৩। যথা বিসখানকো বিসাননাদরেণৈব মৃদুত্বাৎ খনতি এবমিয়মনাদরেণৈব যদপি সানু ভবতি সমুচ্ছ্রিতং বজ্রসংঘাতকল্পং গিরীণাং শিখরং …… রুজতি ভনক্তীত্যর্থঃ ( দুঃ )।

৪। উর্ম্মিভিঃ পারাবতঘ্নীমিতি নদীরূপত্বলিঙ্গম্ ( স্কঃ স্বাঃ )।

৫। পা ৭।১।১০।

নাম ) শোষয়তি ইতি ( যেহেতু শোষণ করে ) ; সতঃ ( শোষয়তেঃ—'শোষ্' অর্থাৎ ণিজন্ত 'শুষ্' ধাতু হইতে নিষ্পন্ন; শোষয়তি এই ক্রিয়াপদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া 'শোষ্' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে 'শুষ্ম' শব্দ নিষ্পন্ন )।[১]

'শুষ্ম' শব্দ বলবাচক ; 'শোষ্' ধাতুর উত্তর 'মনিন্' প্রত্যয়ে নিষ্পন্ন।[২] ইহার ব্যুৎপত্তি—যাহা শোষণ বা ক্ষীণতাসম্পাদন করে। 'শুষ্ম' শব্দ বলবাচক হইলেও মন্ত্রে ইহার অর্থ বলসম্পন্ন ( অন্তর্গতমত্বর্থ ) ; 'শুষ্মেভিঃ' এই পদ 'ঊর্ম্মিভিঃ' ইহার বিশেষণ।[৩]

অনুবাদ—ইয়ং শুষ্মেভিঃ = ইয়ং শুষ্মৈঃ ; শুষ্মৈঃ = শোষণৈঃ ( শোষণকারী অর্থাৎ ক্ষীণতা-সম্পাদক শক্তিনিচয়ের দ্বারা ) ; 'শুষ্ম' এই শব্দ বলের নাম ; শোষণ করে—এই জন্য ; 'শোষ্' ধাতু হইতে কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে নিষ্পন্ন।

বিসং বিস্যতের্ভেদনকর্ম্মণঃ বৃদ্ধিকর্ম্মণো বা ॥ ৩ ॥

বিসং ( 'বিস' শব্দ ) ভেদনকর্ম্মণঃ ( ভেদনার্থক ) বা ( অথবা ) বৃদ্ধিকর্ম্মণঃ ( বৃদ্ধ্যর্থক ) বিস্যতেঃ ( 'বিস্' ধাতু হইতে নিষ্পন্ন )।

'বিস' শব্দ ভেদনার্থক বা বৃদ্ধ্যর্থক 'বিস্' ধাতু হইতে নিষ্পন্ন ; বিস কোমল বলিয়া অতি সহজে ভগ্ন হয়, অথবা বিস শীঘ্র শীঘ্র বৃদ্ধি পায়।

অনুবাদ—'বিস' শব্দ ভেদনার্থক বা বৃদ্ধ্যর্থক 'বিস্' ধা হইতে নিষ্পন্ন।তু

সানু সমুচ্ছ্রিতং ভবতি সমুন্নুন্নমিতি বা ॥ ৪ ॥

সানু ( সানু ) সমুচ্ছ্রিতং ( 'সমুচ্ছ্রিত'—সম্যক্ উর্দ্ধোদ্গত ) ভবতি ( হয় ), সমুন্নুন্নম্ ইতি বা ( অথবা 'সমুন্নুন্ন'—সম্যক্ উর্দ্ধপ্রেরিত ) [ ভবতি ] ( হয় )।

'সানু' শব্দের অর্থ পর্ব্বতের উচ্চপ্রদেশ অর্থাৎ পর্ব্বতশৃঙ্গ বা পর্ব্বতশিখর। 'সমুচ্ছ্রিত' শব্দ অথবা 'সমুন্নুন্ন' শব্দ 'সানু' এই আকার ধারণ করিয়াছে। সমুচ্ছ্রিত = সমু = সানু ; অথবা সমুন্নুন্ন ( সম্ + উৎ + প্রেরণার্থক নুদ্ + ক্ত ) = সন্নু = সানু।

অনুবাদ—'সানু' শব্দ = 'সমুচ্ছ্রিত' শব্দ ( যাহার অর্থ সম্যক্ উর্দ্ধোদ্গত ) অথবা 'সমুন্নুন্ন' শব্দ ( যাহার অর্থ সম্যক্ উর্দ্ধপ্রেরিত ) হয়।

---

১। সত ইতি কারকাবধারণম্ ( দুঃ ) ; সত এই পদের প্রয়োগে কি উদ্দেশ্য সাধিত হইতেছে তৎসম্বন্ধে ১।২।২।৩ ব্যাখ্যা দ্রষ্টব্য।

২। শোষয়তের্মনিন্, 'বহুলমন্যত্রাপি সংজ্ঞাচ্ছন্দসোঃ'—ইতি লুক্ ( দেবরাজ ) ; বৈয়াকরণগণ অণিজন্ত 'শুষ্' ধাতু হইতেই 'শুষ্ম' শব্দের নিষ্পত্তি করেন ( উ ১৪১ )।

৩। মন্ত্রব্যাখ্যা ও পাদটীকা দ্রষ্টব্য।

মহদ্ভিরূর্ম্মিভিঃ ॥ ৫ ॥

তবিষেভিঃ উর্ম্মিভিঃ = মহদ্ভিঃ উর্ম্মিভিঃ ( প্রকাণ্ড প্রকাণ্ড উর্ম্মিসমূহের দ্বারা )।

'তবিষ' শব্দ 'মহৎ' পর্য্যায় ( নিঃ ৩।৩ ); 'তব্' ধাতুর উত্তর 'টিষচ্' প্রত্যয়ে নিষ্পন্ন ( উ ৪৮ )।

অনুবাদ—প্রকাণ্ড উর্ম্মিসমূহের দ্বারা ( তবিষেভিঃ = মহদ্ভিঃ )।

পারাবতঘ্নীং পারাবারঘাতিনীং পারং পরং ভবত্যবারমবরম্ ॥ ৬ ॥

পারাবতঘ্নীং = পারাবারঘাতিনীম্ ( পার ও অবারের নাশকর্ত্রী ); পারং ( পার ) পরং ( পর—বিপ্রকৃষ্ট ) ভবতি ( হয় ), অবারং ( অবার ) অবরং ( অবর—সন্নিকৃষ্ট ) [ ভবতি ] ( হয় )।

পারাবতঘ্নীম্ = পারাবারঘাতিনীম্ ; 'পারাবার' শব্দই পারাবত হইয়াছে ( রেফস্য তকারাপত্ত্যা—'র' স্থানে 'ত' হইয়া )। পারাবার = পার + অবার। 'পার' শব্দের অর্থ নদীর অপর কূল ( ও কূল ); পার = পর অর্থাৎ বিপ্রকৃষ্ট বা দূরবর্ত্তী ; নদীর অপর কূল ( ও কূল ) সন্নিহিত কূলের অপেক্ষায় দূরবর্ত্তী। 'অবার' শব্দের অর্থ নদীর সন্নিহিত কূল ( এ কূল ); অবার = অবর অর্থাৎ সন্নিকৃষ্ট বা নিকটবর্ত্তী ; নদীর সন্নিহিত কূল ( এ কূল ) অপর কূলের অপেক্ষায় নিকটবর্ত্তী।[১]

অনুবাদ—পারাবতঘ্নীম্ = পারাবারঘাতিনীম্ ( এ কূল ও কূল দুই কূলনাশিনী ); পার = পর ( দূরবর্ত্তী ; অবার = অবর ( নিকটবর্ত্তী ) [ 'পার' শব্দ ও 'অবার' শব্দ যথাক্রমে 'পর' শব্দ ও 'অবর' শব্দের রূপান্তর ]।

অবনায় সুপ্রবৃত্তাভিঃ শোভনাভিঃ স্তুতিভিঃ সরস্বতীং নদীং
কর্ম্মভিঃ পরিচরেম ॥ ৭ ॥

অবসে সুবৃক্তিভিঃ সরস্বতীম আবিবাসেম ধীতিভিঃ = অবনায় ( রক্ষণের নিমিত্ত ) সুপ্রবৃত্তাভিঃ ( সুপ্রযুক্ত ) শোভনাভিঃ ( সুন্দর ) স্তুতিভিঃ কর্ম্মভিঃ ( স্তুতিরূপ কর্ম্মের দ্বারা ) সরস্বতীং নদীং ( সরস্বতী নদীকে ) পরিচরেম ( পরিচর্য্যা করিব )।

রক্ষার্থক 'অব্' ধাতুর উত্তর 'অসুন্' প্রত্যয়ে 'অবস্' শব্দের নিষ্পত্তি ; অবসে = অবনায় ( রক্ষণায় )—রক্ষণার্থ অর্থাৎ আমরা যাহাতে রক্ষা পাইতে পারি তন্নিমিত্ত।[২] সুবৃক্তিভিঃ ধীতিভিঃ = সুপ্রবৃত্তাভিঃ শোভনাভিঃ স্তুতিভিঃ কর্ম্মভিঃ। 'সুবৃক্তি' শব্দের অর্থ দোষবর্জ্জিত[৩]

---

১। পারং পরং ভবত্যবরস্মাৎকূলাদেব ; অবারমবরং ভবতি পরস্মাৎ কূলাৎ ( দুঃ )।

২। অবসে অবনায় রক্ষণায়াত্মনঃ, কথং নাম রক্ষেদস্মানিত্যেতমর্থং পুরস্কৃত্য ( দুঃ)

৩। বৃজী বর্জ্জনে সুষ্ঠু বর্জ্জিতাভির্দোষৈঃ ( স্কঃ স্বাঃ )।

অর্থাৎ সুপ্রবৃত্ত ( সুপ্রযুক্ত ) এবং শোভন ( স্বরসৌষ্ঠবাদি যুক্ত ) ; 'ধীতি' শব্দের অর্থ কর্ম্ম ( ধীয়তে বিধীয়তে পুরুষৈঃ ) অর্থাৎ স্তুতিরূপ কর্ম্ম। আবিবাসেম—আ ( সম্যক্ ) বিবাসেম ( পরিচরেম )। 'বিবাস্' ধাতুর অর্থ পরিচর্য্যা করা ( বিবাসতিঃ পরিচর্য্যায়াম্—স্কঃ স্বাঃ ; নিঃ ৩।৫ দ্রষ্টব্য )।

অনুবাদ—আমরা রক্ষা পাইবার উদ্দেশ্যে সুপ্রযুক্ত ও সুশোভন [ স্তুতিরূপ ] কর্ম্মের দ্বারা নদী সরস্বতীর পরিচর্য্যা করিব।

উদকনামান্যুত্তরাণ্যেকশতম্ ॥ ৮ ॥

উত্তরাণি ( পরবর্ত্তী ) একশতম্ ( একশত এক নাম ) উদকনামানি ( জলের নাম )।

বাঙ্‌নামের পর অর্ণঃ ক্ষোদঃ ক্ষদ্ম প্রভৃতি একশত এক উদকনাম ( নিঃ ১।১২ ) অভিহিত হইয়াছে। একশতম্=একাধিকং শতম্ ( একশত এক )।

অনুবাদ—পরবর্ত্তী একশত এক নাম উদকনাম।

উদকং কস্মাদুনত্তীতি সতঃ ॥ ৯ ॥

উদকং ( উদকনাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল )? উনত্তি ইতি ( যেহেতু ক্লিন্ন বা সিক্ত করে ), সতঃ ( উনত্তেঃ—'উন্দ্' ধাতু হইতে নিষ্পন্ন ; উনত্তি—এই ক্রিয়াপদটী কর্ত্তৃকারকের সহিত যুক্ত বলিয়া 'উন্দ্' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে 'উদক' শব্দ নিষ্পন্ন )।

ক্লেদনার্থক 'উন্দ্' ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে 'ক্বুন্' প্রত্যয়ে ( উ ১৯৭ ) 'উদক' শব্দ নিষ্পন্ন ; উদক ক্লিন্ন বা সিক্ত করে। 'সতঃ' পদের প্রয়োগের কি ফল, তৎসম্বন্ধে ( ১।২।২।৩ ) ব্যাখ্যা দ্রষ্টব্য।

অনুবাদ—'উদক' এই নাম কোথা হইতে হইল? উদক ক্লিন্ন করে ; 'উন্দ্' ধাতু হইতে কর্ত্তৃবাচ্যের প্রত্যয়ে নিষ্পন্ন।

নদীনামান্যুত্তরাণি সপ্তত্রিংশৎ ॥ ১০ ॥

উত্তরাণি ( পরবর্ত্তী ) সপ্তত্রিংশৎ ( সাইত্রিশটী নাম ) নদীনামানি ( নদীর নাম )।

উদকনামের পর—অবনয়ঃ যব্যঃ খাঃ[১] প্রভৃতি সাইত্রিশটী নদীনাম ( নিঃ ১।১৩ ) অভিহিত হইয়াছে।

অনুবাদ—পরবর্ত্তী সপ্তত্রিংশৎ নাম নদীনাম।

---

১। একবচনান্তপাঠা অপি দৃশ্যন্তে পরং তে পৃথিবীবাচকাঃ প্রায়াঃ ( সামশ্রমী )

নদ্যঃ কস্মান্নদনা ইমা ভবন্তি শব্দবত্যঃ ॥ ১১ ॥

নদ্যঃ ( 'নদী' নাম ) কস্মাৎ ( কোথা হইতে হইল ) ? ইমাঃ ( ইহারা ) নদনাঃ ( নদন ) ভবন্তি ( হয় ); নদনাঃ—শব্দবত্যঃ ( শব্দসমন্বিতা )।

শব্দকরণার্থক 'নদ' ধাতু হইতে 'নদী' শব্দের নিষ্পত্তি ; ইহারা 'নদনাঃ' অর্থাৎ 'শব্দবত্যঃ' ( শব্দসমন্বিতা )।

অনুবাদ—নদীনাম কোথা হইতে হইল ? নদীসমূহ 'নদন' হইয়া থাকে ; 'নদন' শব্দের অর্থ শব্দসমন্বিত।

বহুলমাসাং নৈঘণ্টুকং বৃত্তমাশ্চর্য্যমিব প্রাধান্যেন ॥ ১২ ॥

আসাং ( নদীসমূহের ) নৈঘণ্টুকং ( গৌণ বা অপ্রধান ) বৃত্তং ( ঘটন অর্থাৎ প্রয়োগ )[১] বহুলম্ ( বহু ), প্রাধান্যেন ( প্রধানভাবে ) [ বৃত্তং ] ( প্রয়োগ ) আশ্চর্য্যম্ ইব ( আশ্চর্য্যবৎ অর্থাৎ স্বল্প )।

'নদী' শব্দের প্রয়োগ প্রায়ই অন্যদেবত মন্ত্রে পরিদৃষ্ট হয় অর্থাৎ নদীর নৈঘণ্টুকত্ব ( গৌণত্ব )-ই প্রসিদ্ধ ; নদী প্রধানরূপে স্তুত হইয়াছেন এইরূপ মন্ত্র অর্থাৎ নদীদেবত মন্ত্র অতি বিরল ( নিরু ১।৩।৯।১৫-১৬ দ্রষ্টব্য )।

অনুবাদ—ইহাদিগের ( নদীর ) নৈঘণ্টুক প্রয়োগই বেশী ; প্রধানদেবতারূপে প্রয়োগ আশ্চর্য্যবৎ অর্থাৎ অতি বিরল।

তত্রেতিহাসমাচক্ষতে ॥ ১৩ ॥

তত্র ( যথায় নদী প্রধানদেবতারূপে স্তুত হইয়াছেন তৎসম্বন্ধে ) ইতিহাসম্ ( বক্ষ্যমাণ পুরাবৃত্ত ) আচক্ষতে ( আচার্য্যগণ বর্ণনা করেন )।

ঋগ্বেদ ৩।৩৩ সূক্তে নদী প্রধান দেবতারূপে স্তুত হইয়াছেন। এই বিষয়ে আচার্য্যগণ বক্ষ্যমাণ পুরাবৃত্ত বর্ণনা করিয়া থাকেন।

অনুবাদ—তদ্বিষয়ে আচার্য্যগণ পুরাবৃত্ত বর্ণনা করেন।

বিশ্বামিত্র ঋষিঃ সুদাসঃ পৈজবনস্য পুরোহিতো বভূব ॥ ১৪ ॥

বিশ্বামিত্রঃ ঋষিঃ ( ঋষি বিশ্বামিত্র ) পৈজবনস্য ( পিজবনপুত্র ) সুদাসঃ ( সুদার ) পুরোহিতঃ বভূব ( পুরোহিত ছিলেন )।

'সুদাস্' শব্দের ষষ্ঠীর একবচনে সুদাসঃ।

অনুবাদ—ঋষি বিশ্বামিত্র পিজবনপুত্র সুদার পুরোহিত ছিলেন।

---

১। নৈঘণ্টুকং বৃত্তং প্রয়োগদর্শনম্ ( স্কঃ স্বাঃ )।

### বিশ্বামিত্রঃ সর্ব্বমিত্রঃ ॥ ১৫ ॥

বিশ্বামিত্রঃ = সর্ব্বমিত্রঃ ( সকলের মিত্র অথবা সকলেই যাঁহার মিত্র )।

'বিশ্বামিত্র' নামের অর্থ 'যিনি বিশ্ব অর্থাৎ সকলের মিত্র' অথবা 'বিশ্ব অর্থাৎ সকলেই যাঁহার মিত্র'। পাণিনি ৬।৩।১৩০ দ্রষ্টব্য।

অনুবাদ—বিশ্বামিত্র = সর্ব্বমিত্র ( সকলের মিত্র )।

### সর্ব্বং সংস্থতম্ ॥ ১৬ ॥

সর্ব্বম্ = সংস্থতম্ ( একত্র সঙ্গত অর্থাৎ অপৃথগ্‌ভূত )।

গমনার্থক 'সৃ' ধাতুর উত্তর 'বন্' প্রত্যয়ে 'সর্ব্ব' শব্দের নিষ্পত্তি ( উ ১৫১ )। 'সর্ব্ব' শব্দের অর্থ সংস্থত অর্থাৎ একত্র মিলিত বা অপৃথগ্‌ভূত ; 'সর্ব্বং ধনম্' বলিলে একত্র মিলিত ধনরাশির ভান হয়, একপ্রকার ধনের সহিত অন্যপ্রকার ধনের যে পৃথক্ত্ব তাহার ভান হয় না।

অনুবাদ—সর্ব্ব = সংস্থত ( একত্র মিলিত বা অপৃথগ্‌ভূত )।

### সুদাঃ কল্যাণদানঃ ॥ ১৭ ॥

সুদাঃ = কল্যাণদানঃ ( কল্যাণকর দান যাঁহার )।

'সুদাস্' নামের অর্থ 'যাঁহার দান কল্যাণ অর্থাৎ মঙ্গলকর' ; 'সু+দা' ধাতুর উত্তর 'অসুন্' প্রত্যয়ে 'সুদাস্' শব্দ নিষ্পন্ন।

অনুবাদ—'সুদাস্' শব্দের অর্থ কল্যাণদান ( মঙ্গলকর দান যাঁহার )।

### পৈজবনঃ পিজবনস্য পুত্রঃ ॥ ১৮ ॥

পৈজবনঃ = পিজবনস্য পুত্রঃ ( পিজবনের পুত্র )।

অনুবাদ—'পৈজবন' শব্দের অর্থ পিজবনের পুত্র।

### পিজবনঃ পুনঃ স্পর্দ্ধনীয়জবোবা মিশ্রীভাবগতির্বা ॥ ১৯ ॥

পুনঃ ( আবার ), পিজবনঃ = স্পর্দ্ধনীয়জবঃ ( যাহার জব বা বেগ স্পর্দ্ধার অর্থাৎ অভিভবেচ্ছার যোগ্য ) বা ( অথবা ) = অমিশ্রীভাবগতিঃ ( যাহার গতির সহিত কাহারও গতির মিশ্রীভাব বা মিশ্রণ নাই )।

'পিজবন' নামের ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন। 'স্পর্দ্ধনীয়জবন' শব্দ অথবা 'অমিশ্রী-ভাবজবন' শব্দই 'পিজবন' এই আকার ধারণ করিয়াছে। স্পর্দ্ধনীয়জবন = স্পর্দ্ধনীয়জব অর্থাৎ যাহার জব বা গতিবেগ এত বেশী যে তাহা স্পর্দ্ধার অর্থাৎ অভিভবের ইচ্ছার [1] যোগ্য।

---

১। স্পর্দ্ধ সংঘর্ষে, সংঘর্ষঃ পরাভিভবেচ্ছা, পরাভিভবস্য ধাত্বর্থেনোপসংগ্রহাদকর্ম্মকত্বম্ ; কিন্তু 'স্পর্দ্ধতে বলিনং বলী' ইত্যত্র অভিভবেচ্ছারূপধাত্বর্থতয়া সকর্ম্মকত্বম্ ( ধাতুরূপকল্পদ্রুম—পাদটীকা )। স্পর্দ্ধনীয়জব—এই স্থলে

শ্রেষ্ঠ বস্তুর সহিতই লোক স্পর্দ্ধা করে অর্থাৎ শ্রেষ্ঠ বস্তুকেই লোক অভিভূত করিতে ইচ্ছা করে। সেই ব্যক্তিই পিজবন (স্পর্দ্ধনীয়জবন বা স্পর্দ্ধনীয়জব) যে শ্রেষ্ঠ এবং অনুকরণীয় গতিবেগসম্পন্ন। অথবা পিজবন—অমিশ্রীভাবজবন—অমিশ্রীভাবগতি[১] অর্থাৎ যাহার জব বা গতিবেগ এত বেশী যে তাহার সহিত অন্য কাহারও গতির মিশ্রণ হইতে পারে না, অর্থাৎ যে গতিতে অপ্রতিদ্বন্দ্বী। সেই ব্যক্তিই পিজবন (অমিশ্রীভাবজবন বা অমিশ্রীভাবগতি) যাহার সহিত অন্য কেহই ধাবনে সমর্থ হয় না।

অনুবাদ—পিজবন নাম আবার—স্পর্দ্ধনীয়জবন (স্পর্দ্ধনীয়জব—যাহার জব বা গতিবেগ স্পর্দ্ধার যোগ্য) অথবা—অমিশ্রীভাবজবন (অমিশ্রীভাবগতি—যাহার গতির সহিত কাহারও গতির মিশ্রণ নাই)।

স বিত্তং গৃহীত্বা বিপাট্‌ছুতুদ্র্যোঃ সংভেদমাযযাবনুযযুরিতরে স বিশ্বামিত্রো নদীস্তুষ্টাব গাধা ভবতেতি ॥ ২০ ॥

সঃ বিত্তং গৃহীত্বা (তিনি পৌরোহিত্যোপার্জ্জিত ধন গ্রহণ করিয়া) বিপাট্‌ছুতুদ্র্যোঃ (বিপাট্ এবং শুতুদ্রী এই নদীদ্বয়ের)[২] সংভেদম্ (সিন্ধু প্রভৃতি নদীর সহিত সঙ্গমস্থলে)[৩] আযযৌ (আগমন করিলেন) ইতরে (অন্য লোক অর্থাৎ তাঁহার অনুচরবর্গ)[৪] অনুযযুঃ (অনুগমন করিল), স বিশ্বামিত্রঃ নদীঃ তুষ্টাব (সেই বিশ্বামিত্র নদীগণের স্তব করিলেন) গাধাঃ ভবত ইতি (তোমরা অগভীরজলা হও, এই বলিয়া)।

বিশ্বামিত্র পৌরোহিত্য করিয়া যে অর্থ পাইলেন তাহা গ্রহণ করিয়া নদীসমূহের সঙ্গমস্থলে আসিয়া উপস্থিত হইলেন—যেস্থলে বিপাট্ এবং শুতুদ্রী এই নদীদ্বয়ের সহিত সিন্ধু প্রভৃতি নদীগণের মিলন হইয়াছিল। তাঁহার অনুচরবর্গ তাঁহার পশ্চাৎ পশ্চাৎ আসিয়াছিল। নদীসমূহের গভীরতানিবন্ধন বিশ্বামিত্র পার হইতে পারিলেন না, 'তোমরা গাধ অর্থাৎ অগভীরজলবিশিষ্ট হও'—এই বলিয়া বিশ্বামিত্র তাহাদের স্তব করিলেন।

---

'স্পর্দ্ধনীয় জব যাহার'—এইরূপ সমাস করিতে হইবে; কাজেই 'স্পর্দ্ধ' ধাতুর সকর্ম্মকত্ব স্বীকার না করিয়া উপায় নাই। বালমনোরমা বলেন—ধাত্বর্থেনোপসংগ্রহাদকর্ম্মকঃ; নন্বেবং সতি পদব্যবস্থায়াং স্পর্দ্ধায়ামাঙ ইত্যত্র কৃষ্ণচাণূরমাহ্বয়তে স্পর্দ্ধতে ইত্যর্থ ইতি মূলগ্রন্থবিরোধ ইতি বাচ্যম্; তত্র স্পর্দ্ধেরভিভবপূর্ব্বকাহ্বানে বৃত্তিরিত্যলম্।

১। 'জু' গতৌ ইতি ক্ষীরস্বামী; গত্যর্থক 'জু' ধাতু হইতে 'জব' শব্দের নিষ্পত্তি; কাজেই জব, জবন, গতি—ইহারা একার্থক। নিঃ ২:১৪ দ্রষ্টব্য।

২। Bias and Sutlej (L. S). নির্ ৯।২৬ দ্রষ্টব্য।

৩। সংভেদং সংগমমাগতবান্, যত্র বিপাট্‌ছুতুদ্র্যৌ ইতরাভিঃ সিন্ধ্বাদ্যাদিভির্নদীভিঃ সংভিন্নে একীভূতে ইত্যর্থঃ (দুঃ)।

৪। ইতরে তদনুযায়িনস্তস্করা বা (অনুচরবর্গ অথবা তস্করগণ)—দুঃ।

**অনুবাদ**—তিনি বিত্তগ্রহণ করিয়া বিপাট্ এবং শুতুদ্রী এই নদীদ্বয়ের [ সিন্ধু প্রভৃতি নদীর সহিত ] সঙ্গমস্থলে আগমন করিলেন। অন্যান্য লোক তাঁহার অনুগমন করিল। সেই বিশ্বামিত্র 'তোমরা অগভীরজলা হও' এই বলিয়া নদীগণের স্তুতি করিলেন।

অপি দ্বিবদপি বহুবত্তদ্যদ্দ্বিবদুপরিষ্টাদ্ব্যাখ্যাস্যামোঽথৈতদ্বহুবৎ ॥ ২১ ॥

অপি ( আর ) দ্বিবৎ ( দ্বিবচন-সংযুক্ত মন্ত্রের দ্বারা ) অপি ( চ—এবং ) বহুবৎ ( বহুবচন-সংযুক্ত মন্ত্রের দ্বারা ) [1] [ তুষ্টাব ] ( স্তব করিয়াছিলেন ) ; যৎ ( যাহা ) দ্বিবৎ ( দ্বিবচন-সংযুক্ত ) তৎ ( তাহা ) উপরিষ্টাৎ ( পরে ) ব্যাখ্যাস্যামঃ ( ব্যাখ্যা করিব ), অথ ( আর ) এতৎ বহুবৎ ( বহুবচন-সংযুক্ত এই মন্ত্র ) [ ব্যাখ্যায়তে ] ( ব্যাখ্যাত হইতেছে )।

বিশ্বামিত্র নদীর স্তব করিয়াছিলেন দ্বিবচন-সংযুক্ত মন্ত্রের দ্বারা অর্থাৎ মাত্র বিপাট্ ও শুতুদ্রী এই নদীদ্বয়কে লক্ষ্য করিয়া এবং বহুবচন-সংযুক্ত মন্ত্রের দ্বারা অর্থাৎ সেই সঙ্গমস্থলে মিলিত যে নদীসমূহ ছিল, তাহাদিগের সকলকে লক্ষ্য করিয়া। বিশ্বামিত্র যে সমস্ত মন্ত্রে নদীর স্তব করিয়াছিলেন, তাহাতে নদী শব্দের দ্বিবচনেও উল্লেখ আছে, বহুবচনেও উল্লেখ আছে। যে মন্ত্রে দ্বিবচনে উল্লেখ আছে তাহা পরে ব্যাখ্যাত হইবে ( নি ৯.৩৯ ); যে মন্ত্রে বহুবচনে উল্লেখ আছে তাহা এক্ষণে ব্যাখ্যাত হইতেছে।

**অনুবাদ**—দ্বিবচন-সংযুক্ত মন্ত্রের দ্বারা এবং বহুবচন-সংযুক্ত মন্ত্রের দ্বারা স্তুতি করিয়াছিলেন ; যাহা দ্বিবচন-সংযুক্ত তাহা পরে ব্যাখ্যা করিব ; আর বহুবচন-সংযুক্ত মন্ত্র ব্যাখ্যাত হইতেছে।

॥ চতুর্ব্বিংশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। কথং পুনস্তুষ্টাব অপি দ্বিবৎ অপি দ্বিবচনসংযুক্তৈর্মন্ত্রৈঃ, অপি বহুবৎ বহুবচন-সংযুক্তৈর্মন্ত্রৈঃ ( দুঃ )।

## পঞ্চবিংশ পরিচ্ছেদ

রমধ্বং মে বচসে সোম্যায় ঋতাবরীরুপমুহূর্ত্তমেবৈঃ।
প্র সিন্ধুমচ্ছা বৃহতী মনীষাবস্যুরহ্বে কুশিকস্য সূনুঃ ॥ ১ ॥

(ঋগ্বেদ—৩।৩৩।৫)।

ঋতাবরীঃ (হে ঋতাবর্য্যঃ—হে বহূদক নদীগণ)[১] মে (আমার) সোম্যায় (সোমসম্পাদক) বচসে (বাক্যের নিমিত্ত অর্থাৎ বাক্যের মর্য্যাদা রক্ষার্থ)[২] এবৈঃ (আমার গমনের বা রক্ষার জন্য)[৩] মুহূর্ত্তম্ (মুহূর্ত্তমাত্র) উপরমধ্বং (বিরত হও); কুশিকস্য (কুশিকের) সূনুঃ (পুত্র) অবস্যুঃ (গমনেচ্ছু) [অহং] (আমি) সিন্ধুং (সিন্ধুনদীকে) বৃহতী মনীষা (বৃহত্যা মনীষয়া—মহতী স্তুতি দ্বারা) প্র+অচ্ছ+অহ্বে[৪] (প্রাভিহ্বয়ামি—আমার অভিমুখে আহ্বান করিতেছি)।

নদীগণকে সম্বোধন করিয়া বিশ্বামিত্র বলিলেন—হে নদীগণ, তোমরা মুহূর্ত্তের জন্য বিরত হও অর্থাৎ তোমাদের বেগ মন্দীভূত কর এবং অগভীরজলবিশিষ্টা হও;[৫] আমার বাক্য সোমসম্পাদক—আমি মন্ত্রোচ্চারণকরতঃ অনেকবার তোমাদের জন্য সোমসম্পাদন করিয়াছি অর্থাৎ তোমাদের উদ্দেশে সোমরস উৎসর্গ করিয়াছি; আমার বাক্যের গৌরব রক্ষা করা তোমাদের কর্ত্তব্য; আমি অপর পারে গিয়া যজ্ঞসম্পাদনে ব্রতী হইয়া সোমসম্পাদক মন্ত্র যেন আবারও উচ্চারণ করিতে পারি। তোমাদিগকে মন্দবেগ এবং অগভীরজলবিশিষ্ট হইতে অনুরোধ করিতেছি—যাহাতে আমরা সুখে পার হইতে পারি তজ্জন্য। সাধারণভাবে বিশ্বামিত্র সকল নদীর নিকটই এইরূপ প্রার্থনা করিলেন; তাঁহার মনোরথ পূর্ণ না হওয়ায় তিনি সেই নদীসমূহের শ্রেষ্ঠ সিন্ধুনদীর উদ্দেশে বিশেষ করিয়া বলিলেন[৬]—কুশিকপুত্র আমি পরপারে গমনার্থী হইয়া মহতী স্তুতি দ্বারা সিন্ধু নদীকে আমার অভিমুখে আহ্বান করিতেছি অর্থাৎ সিন্ধুনদী আমার প্রতি আনুকূল্য করুন, এই প্রার্থনা করিতেছি।

---

১। আমন্ত্রিতবিভক্তিস্থানে দ্বিতীয়া…হে বহূদকা ইত্যর্থঃ (স্কঃ স্বাঃ)

২। সোমা হ্যনেনাস্মদ্বচসা দেবতানামন্নভূতা বহবঃ সম্পাদিতাঃ তা যূয়মস্মৈ প্রতিবিশিষ্টায় বচসে সত্যতার্থং কথং নাম সত্যমিদং স্যাদিত্যেবমর্থম্ (দুঃ); মে মম বচসঃ সোম্যায় সোমসম্পাদিনেঽর্থায়, উত্তীর্য্য যজতো মম সোমসম্পাদিবচনং যথা স্যাদিত্যেবমর্থমিত্যর্থঃ (স্কঃ স্বাঃ)।

৩। মদীয়ৈর্গমনৈঃ রক্ষণৈর্বা নিমিত্তভূতৈঃ (স্কঃ স্বাঃ)।

৪। প্র সিন্ধুমচ্ছ অহ্বে প্রাহ্বে, অচ্ছ অভেঃ স্থানে প্রাভিহ্বয়ামি (স্কঃ স্বাঃ); অচ্ছা=অচ্ছ (পাঃ ৬।৩।১৩৬)।

৫। মন্দবেগা গাধাশ্চ ভবতেত্যভিপ্রায়ঃ (দুঃ)।

৬। সামান্যেন নদীষচ্যমানাসু সমীহিতং প্রয়োজনমকুর্ব্বতীষু প্রাধান্যাদ্বিশেষেণ সিন্ধুমাহ (স্কঃ স্বাঃ)।

অনুবাদ—হে বহূদক নদীগণ, আমার সোমসম্পাদক বাক্যের নিমিত্ত এবং আমার গমনের বা রক্ষার জন্য মুহূর্ত্তমাত্র বিরত হও; কুশিকের পুত্র আমি গমনার্থী হইয়া মহতী স্তুতি দ্বারা সিন্ধুকে আমার অভিমুখে আহ্বান করিতেছি।

উপরমধ্বং মে বচসে সোম্যায় সোমসম্পাদিনে ॥ ২ ॥

উপরমধ্বং মে বচসে সোম্যায়—এইস্থলে সোম্যায় = সোমসম্পাদিনে ( সোমসম্পাদনকারী )।

সোমরস সম্পাদন করা পুরোহিতের কার্য্য; পুরোহিত এই কার্য্য করেন মন্ত্রাত্মক বাক্য উচ্চারণ করিয়া; কাজেই তাঁহার যে মন্ত্রাত্মক বাক্য, তাহাকে সোমের সম্পাদক বা নিষ্পাদনকারী বলা যাইতে পারে।

অনুবাদ—উপরমধ্বং মে……এইস্থলে সোম্যায় = সোমসম্পাদিনে ( সোমসম্পাদক বাক্যের নিমিত্ত )।

ঋতাবরীঋর্তবত্য ঋতমিত্যুদকনাম প্রত্যৃতং ভবতি ॥ ৩ ॥

ঋতাবরীঃ = ঋতবত্যঃ ( হে জলসম্পন্ন নদীগণ ); ঋতম্ ইতি ( 'ঋত' এই শব্দ ) উদকনাম ( উদকের নাম ), প্রত্যৃতং ( নিম্নপ্রদেশের দিকে ঋত অর্থাৎ গত বা ধাবমান ) ভবতি ( হয় )।

'ঋতাবরীঃ' এই পদটী সম্বোধনে প্রথমার অর্থে প্রযুক্ত হইয়াছে; ঋতাবরীঃ = ঋতবত্যঃ। 'ঋত' শব্দের অর্থ জল, গত্যর্থক 'ঋ' ধাতু হইতে নিষ্পন্ন; নিম্নপ্রদেশের দিকে জল গত বা ধাবমান হয়।[১]

অনুবাদ—ঋতাবরীঃ = ঋতবত্যঃ ( জলসম্পন্ন ); 'ঋত' এই শব্দ উদকনাম, নিম্নপ্রদেশের দিকে গত ( ধাবমান হয় )।

মুহূর্ত্তমেবৈরয়নৈরবনৈর্বা ॥ ৪ ॥

মুহূর্ত্তম্ এবৈঃ—এইস্থলে এবৈঃ = অয়নৈঃ, বা ( অথবা ) = অবনৈঃ।

গত্যর্থক 'ই' ধাতু অথবা গত্যর্থক বা রক্ষার্থক 'অব' ধাতু হইতে 'এব' শব্দের নিষ্পত্তি; এব = অয়ন ( গমন ) অথবা, অবন ( গমন বা রক্ষণ ) ( উ ১৫০ দ্রষ্টব্য )।

অনুবাদ—'মুহূর্ত্তম্ এবৈঃ'—এই স্থলে এবৈঃ = অয়নৈঃ ( গমনের নিমিত্ত ) অথবা অবনৈঃ ( গমনের বা রক্ষার নিমিত্ত )।

মুহূর্ত্তো মুহুঋর্তুঃ ॥ ৫ ॥

'মুহূর্ত্ত' শব্দ 'মুহুঃ' এবং 'ঋতু' এই দুই শব্দের সমবায়ে গঠিত হইয়াছে। ইহাদের অর্থ বলিতেছেন।

অনুবাদ—মুহূর্ত্ত = মুহুঃ + ঋতু।

১। নিম্নং প্রদেশং প্রতি গতং ভবতি ( স্কঃ স্বাঃ ); তদ্ধি দেশং দেশং প্রত্যৃতং ভবতি গতমিত্যর্থঃ ( দুঃ॰ )।

ঋতুরর্ত্তের্গতিকর্ম্মণো মুহুর্মূঢ় ইব কালঃ ॥ ৬ ॥

ঋতুঃ ( 'ঋতু' শব্দ ) গতিকর্ম্মণঃ ( গত্যর্থক ) অর্ত্তেঃ ( 'ঋ' ধাতু হইতে নিষ্পন্ন ) ; মুহুঃ= মূঢ়ঃ ইব কালঃ ( অজ্ঞাতপ্রায় কাল অর্থাৎ যে কাল জ্ঞানের অবিষয়ীভূত বলিয়া বোধ হয় )।

'ঋতু' শব্দ গত্যর্থক 'ঋ' ধাতুর উত্তর 'তু' প্রত্যয়ে ( উ ৭১ ) নিষ্পন্ন ; ইহার অর্থ গমনশীল। 'মুহুঃ' শব্দ 'মুহ্' ধাতু হইতে নিষ্পন্ন ; ইহার অর্থ মূঢ়বৎ কাল অর্থাৎ মোহের ( অজ্ঞানের ) বিষয়ীভূত কালের ন্যায় প্রতীয়মান কাল ; দিন রাত্রি যেরূপ জ্ঞানের বিষয়ীভূত হয়, 'মুহুঃ' অতি স্বল্প কাল বলিয়া সেইরূপ জ্ঞানের বিষয়ীভূত হয় না—আমরা ঈদৃশ কালকে একপ্রকার লক্ষ্যের মধ্যেই আনিতে পারি না।[১] মুহূর্ত্ত শব্দের অর্থ যাহা 'মুহুঃ' অর্থাৎ অতি অল্পকাল এবং 'ঋতু' অর্থাৎ গমনশীল[২]—কালের অতি ক্ষুদ্রাবয়ব মুহূর্ত্ত, দেখিতে না দেখিতেই চলিয়া যায়।

অনুবাদ—'ঋতু' শব্দ গত্যর্থক 'ঋ' ধাতু হইতে নিষ্পন্ন ; মুহুঃ=মূঢ় ইব কালঃ ( অজ্ঞাতপ্রায় কাল )।

যাবদভীক্ষ্ণং চেতি ॥ ৭ ॥

চ ( আর ) যাবৎ ( যৎপরিমাণ ) অভীক্ষ্ণম্ ইতি ( অভীক্ষ্ণনামক কাল ) [ তাবান্ মুহূর্ত্তঃ ] ( তৎপরিমাণ মুহূর্ত্ত )।

অভীক্ষ্ণও যতটা কাল, মুহূর্ত্তও ঠিক ততটা কাল ; অভীক্ষ্ণ ও মুহূর্ত্ত একই।

অনুবাদ—আর, অভীক্ষ্ণ নামক কাল যৎপরিমাণ, মুহূর্ত্তও তৎপরিমাণ।

অভীক্ষ্ণমভিক্ষণং ভবতি ॥ ৮ ॥

অভীক্ষ্ণম্ ( অভীক্ষ্ণ ) অভিক্ষণঃ ( অভিক্ষণ—ক্ষণমাত্রব্যাপী ) ভবতি ( হয় )।

'অভীক্ষ্ণ' শব্দ ও 'অভিক্ষণ' শব্দ একই ; 'অভিক্ষণ' শব্দের অর্থ ক্ষণমাত্রব্যাপী।[৩]

অনবাদ—অভীক্ষ্ণ=অভিক্ষণ ( ক্ষণমাত্রব্যাপী )।

ক্ষণঃ ক্ষণোতেঃ প্রক্ষ্ণুতঃ কালঃ ॥ ৯ ॥

ক্ষণঃ ( 'ক্ষণ' শব্দ ) ক্ষণোতেঃ ( 'ক্ষণ্' ধাতু হইতে নিষ্পন্ন ), [ ক্ষণঃ ] ( ক্ষণ ) প্রক্ষ্ণুতঃ ( প্রকৃষ্টরূপে হিংসিত ) [ ভবতি ] ( হয় )।

---

১। অল্পত্বান্নশক্যমুপলক্ষয়িতুমহরাদিবৎ ( স্কঃ স্বাঃ )।

২। মূঢ় ইব যঃ কাল ঋতুঃ স মুহূর্ত্ত ইত্যুচ্যতে ( দুঃ )। মূঢ়=অজ্ঞাতপ্রায় ; 'মুহ্' ধাতুকে সকর্ম্মক গণ্য করিয়া কর্ম্মণি 'ক্ত' প্রত্যয় করিতে হইবে।

৩। ক্ষণমাত্রব্যাপীত্যভিক্ষণম্ ( স্কঃ স্বাঃ ) ; তদ্ধি ক্ষণমাভিমুখ্যেন স্থিতং ভবতি ( দুঃ )।

হিংসার্থক 'ক্ষণ্' ধাতু হইতে 'ক্ষণ' শব্দের নিষ্পত্তি; ক্ষণরূপ কালকে প্রক্ষ্ণুত বা প্রকৃষ্টরূপে হিংসিত বলা যায়, ইহা অতি ক্ষুদ্র বা অল্প বলিয়া।[১]

অনুবাদ—'ক্ষণ' শব্দ 'ক্ষণ' ধাতু হইতে নিষ্পন্ন; ক্ষণরূপ কাল হিংসিত।

কালঃ কালয়তের্গতিকর্ম্মণঃ ॥ ৯ ॥

কালঃ ('কাল' শব্দ) গতিকর্ম্মণঃ (গত্যর্থক) কালয়তেঃ (কাল চুরাদি 'কল্' ধাতু হইতে নিষ্পন্ন)।

চুরাদি 'কল্' ধাতু গত্যর্থক; এই ধাতু হইতেই 'কাল' শব্দের নিষ্পত্তি; কাল সমস্ত প্রাণীকে ক্ষয়ের দিকে গমন করায় অর্থাৎ যাবতীয় প্রাণীর বিনাশ সাধন করে।[২]

অনুবাদ—'কাল' শব্দ গত্যর্থক 'কাল্' (চুরাদি কল্) ধাতু হইতে নিষ্পন্ন।

প্রাভিহ্বয়ামি সিন্ধুম্ ॥ ১০ ॥

প্র সিন্ধুম্ অচ্ছা অহ্বে=প্রাভিহ্বয়ামি সিন্ধুম্ (সিন্ধু নদীকে আমার অভিমুখে আহ্বান করিতেছি)। অচ্ছা=অচ্ছ=অভি; প্র+অচ্ছা+অহ্বে=প্রাভিহ্বয়ামি (মন্ত্রের অন্বয় ও পাদটীকা দ্রষ্টব্য)।

বৃহত্যা মহত্যা মনীষয়া মনস ঈষয়া স্তুত্যা প্রজ্ঞয়া বা ॥ ১১ ॥

বৃহতী মনীষা=বৃহত্যা মনীষয়া (মহতি স্তুতি বা প্রজ্ঞার দ্বারা); বৃহত্যা=মহত্যা; মনীষয়া=মনসঃ ঈষয়া=স্তুত্যা (স্তুতির দ্বারা) বা (অথবা) প্রজ্ঞয়া (প্রজ্ঞার দ্বারা)।

বৃহতী মনীষা=বৃহত্যা মনীষয়া (তৃতীয়ার অর্থে প্রথমা, পা ৭।১।৩৯); 'বৃহৎ' শব্দ ও 'মহৎ' শব্দ একার্থক; বৃহত্যা=মহত্যা; মনীষয়া=মনসঃ ঈষয়া; 'মনসঃ ঈষয়া'—ইহার অর্থ 'স্তুত্যা' (স্তুতির দ্বারা) অথবা 'প্রজ্ঞয়া' (প্রজ্ঞার দ্বারা)।[৩]

অবনায় ॥ ১১ ॥

অবস্যু=অবনায় (গমনের নিমিত্ত)।

'অবস্যুঃ' ইহার অর্থ 'অবঃ' অর্থাৎ গমনের অভিলাষী;[৪] অবঃ বা গমনের অভিলাষী হইয়া আহ্বান করিতেছি—ইহার অর্থই অবনায় অর্থাৎ অবনের (গমনের) নিমিত্ত আহ্বান করিতেছি।

---

১। প্রক্ষ্ণুতঃ প্রকর্ষেণ হিংসিতঃ কালঃ অল্পত্বাৎ (দুঃ)। 'ক্ষণ্' ধাতু হইতে 'ক্ষণ' শব্দের নিষ্পত্তি করিয়া অর্থ নির্দ্ধারণ করিতেছেন 'ক্ষ্ণু' (তেজন অর্থাৎ তীক্ষ্ণীকরণার্থক) ধাতুর দ্বারা; 'প্রক্ষ্ণুত' শব্দের ধাতুগত অর্থ হয় তীক্ষ্ণীকৃত; তীক্ষ্ণীকৃত হইলেই সূক্ষ্ম বা ক্ষীণ হয়; যাহা সূক্ষ্ম বা ক্ষীণ তাহাকেই হিংসিত বলা যাইতে পারে (প্রক্ষ্ণুতস্তনুঃ সূক্ষ্মোৎপন্নত্বাৎ ক্ষীণ ইব লক্ষ্যতে—স্কঃ স্বাঃ)।

২। স হি সর্ব্বাণ্যেব ভূতানি কালয়তি ক্ষয়ং নয়তীত্যর্থঃ (দুঃ)।

৩। 'ঈষ' ধাতু হইতে; ঈষ গতিহিংসাদর্শনেষু।

৪। গমনার্থক 'অব্' ধাতুর উত্তর 'অসুন্' প্রত্যয়ে 'অবঃ' শব্দ নিষ্পন্ন; অবঃ ইচ্ছতীতি ক্যচ্, 'ক্যাচ্ছন্দসি' ইতি উঃ (পাঃ ৩।১।৮ ও ৩।২।১৭০ দ্রষ্টব্য)।

**কুশিকস্য সূনুঃ কুশিকো রাজা বভূব ॥ ১২ ॥**

কুশিকস্য সূনুঃ ( কুশিকের পুত্র ) ; কুশিকঃ ( কুশিক ) রাজা বভূব ( রাজা ছিলেন )।
মন্ত্রে আছে 'কুশিকস্য সূনুঃ' ; এই কুশিক একজন রাজা ছিলেন।

**ক্রোশতেঃ শব্দকর্ম্মণঃ, ক্রংশতের্বা স্যাৎ প্রকাশয়তিকর্ম্মণঃ,**
**সাধুবিক্রোশয়িতার্থানামিতি বা ॥ ১৩ ॥**

[ কুশিকঃ ] ( 'কুশিক'শব্দ ) শব্দকর্ম্মণঃ ( শব্দকরণার্থক ) ক্রোশতেঃ ( 'ক্রুশ' ধাতু হইতে নিষ্পন্ন ) ; বা ( অথবা ) প্রকাশয়তিকর্ম্মণঃ ( প্রকাশার্থক ) ক্রংশতেঃ ( 'ক্রংশ' ধাতু হইতে ) স্যাৎ ( নিষ্পন্ন হইতে পারে ) ; বা ( অথবা ) অর্থানাং ( নানাবিধ অর্থের ) সাধুবিক্রোশয়িতা ( সাধুষু বিক্রোশয়িতা—সাধুদিগকে দানকারী ) ইতি ( ইহাই 'কুশিক' শব্দের অর্থ )।

'কুশিক' শব্দের নির্ব্বচন প্রদর্শন করিতেছেন। (১) শব্দকরণার্থক 'ক্রুশ' ধাতু হইতে 'কুশিক'শব্দ নিষ্পন্ন করা যাইতে পারে ; 'বিহিত কর্ম্মের অনুষ্ঠান কর, প্রতিষিদ্ধ কর্ম্মের অনুষ্ঠান করিও না' এই প্রকার শব্দ যিনি করেন অর্থাৎ এই প্রকার যাঁহার উপদেশ, তিনিই কুশিক।[১] (২) প্রকাশার্থক 'ক্রংশ' ধাতু হইতে 'কুশিক' শব্দ নিষ্পন্ন করা যাইতে পারে ; যিনি নিজেকে নিজে প্রকাশ করেন অর্থাৎ যিনি বিখ্যাত, অথবা যিনি ধর্ম্মের প্রকাশক তিনিই কুশিক।[২] (৩) দানার্থক ণিজন্ত 'ক্রুশ' ধাতু হইতে 'কুশিক'শব্দ নিষ্পন্ন করা যাইতে পারে ; যিনি ব্রাহ্মণাদি সাধুজনকে নানাবিধ অর্থ দান করেন, তিনিই কুশিক।[৩]

অনুবাদ—'কুশিক'শব্দ শব্দকরণার্থক 'ক্রুশ' ধাতু হইতে নিষ্পন্ন ; অথবা প্রকাশার্থক 'ক্রংশ' ধাতু হইতে নিষ্পন্ন হইতে পারে ; অথবা সাধুগণকে যিনি নানাবিধ অর্থ দান করেন, ইহাই 'কুশিক' শব্দের অর্থ।

**নদ্যঃ প্রত্যূচুঃ ॥ ১৪ ॥**

নদ্যঃ ( নদীসমূহ ) প্রত্যূচুঃ ( প্রত্যুত্তর করিলেন )।
বিশ্বামিত্রের বাক্যের উত্তরে নদীসমূহ বক্ষ্যমাণ বাক্য বলিলেন।

**॥ পঞ্চবিংশ পরিচ্ছেদ সমাপ্ত ॥**

---

১। বিহিতং কুরুত প্রতিষিদ্ধং মা কার্ষ্ট ইত্যেবং সর্ব্বদা শব্দং করোত্যনুশাস্তীত্যর্থঃ ( স্কঃ স্বাঃ ) ; স হি সাধ্বেব ক্রিয়তামিতি নিত্যকালমেব ক্রোশয়তীত্যর্থ ( দুঃ )।

২। বিখ্যাতো হ্যসৌ ( স্কঃ স্বাঃ ) ; স হি প্রকাশয়িতা সাধূনাং ধর্ম্মাণাম্, আত্মনৈব বা প্রকাশঃ ( দুঃ ) ; 'ক্রংশ' ধাতু ধাতুপাঠে পরিদৃষ্ট হয় না, ইহা একটা নৈরুক্ত ধাতু।

৩। সাধুষু ব্রাহ্মণেষু বিক্রোশয়িতার্থানাং দাতেত্যর্থঃ ( দুঃ ) ; বিক্ষেপ্তা অর্থানাম্ ( স্কঃ স্বাঃ )। 'বিকোশয়িতা' এইরূপ পাঠও আছে ; 'বিকোশ' শব্দের অর্থ 'সঞ্চয়' ; সাধু বিকোশয়িতার্থানাম্—ইহার অর্থ হইবে যিনি ন্যায়ানুগতভাবে বিবিধ অর্থের সঞ্চয় করেন ( ন্যায়েন বিবিধার্থানাং সঞ্চয়ো বিকোশঃ তেন তদ্বান্, বহ্বর্থানাং বিকোশয়িতা—স্কঃ স্বাঃ )। 'A good expounder of meaning' ( L. S ).

## ষড়্‌বিংশ পরিচ্ছেদ

ইন্দ্রো অস্মাঁ। অরদদ্বজ্রবাহুরপাহন্‌ বৃত্রং পরিধিং নদীনাম্‌।
দেবোঽনয়ৎ সবিতা সুপাণিস্তস্য বয়ং প্রসবে যাম উর্বীঃ ॥ ১ ॥

( ঋগ্বেদ ৩।৩৩।৬ )।

বজ্রবাহুঃ ( বজ্রহস্ত )[১] ইন্দ্রঃ ( ইন্দ্র ) অস্মান্‌ ( আমাদিগকে ) অরদৎ ( খনন করিয়াছেন ),[২] নদীনাং ( নদীসমূহের অর্থাৎ নদীরূপে পরিণত হইবে ঈদৃশ জলের )[৩] পরিধিং ( বিধারণকারী ) বৃত্রং ( বৃত্রকে অর্থাৎ মেঘকে ) অপাহন্‌ ( হনন করিয়াছেন ); দেবঃ ( দ্যুতিমান্‌ ) সুপাণিঃ ( সুহস্ত ) সবিতা ( সর্ব্বাভীষ্টপ্রদাতা )[৪] [ ইন্দ্রঃ ] ( ইন্দ্র ) [ অস্মান্‌ ] ( আমাদিগকে ) অনয়ৎ ( সমুদ্রে প্রেরণ করেন ) তস্য ( তাঁহার ) প্রসবে ( আজ্ঞায় বর্ত্তমান )[৫] বয়ং ( আমরা ) উর্বীঃ ( উর্ব্যঃ—প্রভূত বা বিস্তীর্ণ হইয়া ) যামঃ ( গমন করিতেছি )।

মেঘরূপী বৃত্র জল নিরুদ্ধ করিয়া রাখে; ইন্দ্র তাহাকে হনন করিয়া জল নির্গমন সুগম করিয়া দেন; জল ভূমিতে পতিত হইয়া নদীরূপে প্রবাহিত হয়। নদীরূপে প্রবাহিত হওয়াই নদীগণের খনন; জল নির্গমন করিয়া দেন ইন্দ্র, কাজেই খননের কর্ত্তাও ইন্দ্রই। নদী প্রবাহিত হইয়া সমুদ্রাভিমুখে ধাবিত হয়, সমুদ্রে গিয়া স্থিত হয়। স্থূল কথায় বলিতে গেলে বলিতে হয়, নদী যে জন্মলাভ করে এবং নদীর যে স্থিতি এতদুভয়েরই কারণ প্রত্যক্ষভাবে এবং পরম্পরাক্রমে ইন্দ্রের প্রভাব। নদীগণ বিশ্বামিত্রকে বলিলেন—ইন্দ্র আমাদের প্রভু, আমরা তাঁহার আজ্ঞায় বর্ত্তমান থাকিয়াই প্রবাহিত হইতেছি; হে মুনে, আমরা আপনার কথায় বিরত হইতে পারি না।

অনুবাদ—বজ্রহস্ত ইন্দ্র আমাদিগকে খনন করিয়াছেন, নদীসমূহের অর্থাৎ নদীরূপে পরিণত হইবে ঈদৃশ জলের বিধারণকারী বৃত্রকে হনন করিয়াছেন; দ্যুতিমান্‌ সুহস্ত সর্ব্বাভীষ্ট-প্রদাতা ইন্দ্র আমাদিগকে সমুদ্রে প্রেরণ করেন, তাঁহার আদেশে বর্ত্তমান আমরা প্রভূত হইয়া গমন করিতেছি।

ইন্দ্রো অস্মানরদদ্বজ্রবাহু রদতিঃ খনতিকর্ম্মা ॥ ২ ॥

ইন্দ্রঃ অস্মান্‌ অরদৎ বজ্রবাহুঃ—এইস্থলে, রদতিঃ ( 'রদ্‌' ধাতু ) খনতিকর্ম্মা ( খননার্থক )।

---

১। বজ্রবাহুঃ—বাহুনাত্র হস্তো লক্ষ্যতে বজ্রহস্তঃ ( স্কঃ স্বাঃ )।

২। রদতিঃ খনতিকর্ম্মা ( পরবর্ত্তী সন্দর্ভ দ্রষ্টব্য )।

৩। নদীনাং নদমানানাম্‌ অপাম্‌ ( দুঃ )।

৪। সবিতা সর্ব্বার্থপ্রসবিতা ( দুঃ )।

৫। তস্যেন্দ্রস্য প্রসবে অনুজ্ঞায়ামাদেশে বর্ত্তমানা বয়ং যামঃ গচ্ছামঃ ( দুঃ )।

অপাহন্ বৃত্রং পরিধিং নদীনামিতি ব্যাখ্যাতম্ ॥ ৩ ॥

অপাহন্ বৃত্রং পরিধিম্ নদীনাম্—ইতি ( ইহা ) ব্যাখ্যাতম্ ( ব্যাখ্যাত হইয়াছে )।

জল বৃত্রনিরুদ্ধ হইয়া অবস্থান করে, ইন্দ্র বৃত্রকে বধ করিয়া জলনির্গমনমার্গ অপাবৃত করেন—ইত্যাদি বিষয় পূর্ব্বে ব্যাখ্যাত হইয়াছে ( নিঃ ২।১৭ দ্রষ্টব্য )।

দেবোঽনয়ৎ সবিতা সুপাণিঃ কল্যাণপাণিঃ ॥ ৪ ॥

দেবোঽনয়ৎ সবিতা সুপাণিঃ—এই স্থলে, সুপাণিঃ = কল্যাণপাণি ( মঙ্গলময় হস্তবিশিষ্ট )।

পাণিঃ পণায়তেঃ পূজাকর্ম্মণঃ প্রগৃহ্য পাণী দেবান্ পূজয়ন্তি ॥ ৫ ॥

পাণিঃ ( 'পাণি' শব্দ ) পূজাকর্ম্মণঃ ( পূজার্থক ) পণায়তেঃ ( 'পণ্' ধাতু হইতে নিষ্পন্ন ); পাণী ( পাণিদ্বয় ) প্রগৃহ্য ( সংযত করিয়া ) দেবান্ ( দেবতাদিগকে ) পূজয়ন্তি ( পূজা করিয়া থাকে )।

পূজার্থক 'পণ্' ধাতুর উত্তর 'ইণ্' প্রত্যয়ে ( উ ৫৭২ ) 'পাণি' শব্দ নিষ্পন্ন। 'পাণি' শব্দের অর্থ—যাহার দ্বারা লোক পূজা কার্য্য সমাধা করে; দেখা যায় লোক পাণিদ্বয় সংযত করিয়া অর্থাৎ কৃতাঞ্জলি হইয়া দেবগণের পূজা করে।

অনুবাদ—'পাণি' শব্দ পূজার্থক 'পণ্' ধাতু হইতে নিষ্পন্ন; পাণি সংযত করিয়া লোক দেবগণের পূজা করিয়া থাকে।

তস্য বয়ং প্রসবে যাম উর্বীঃ, উর্ব্যঃ ঊর্ণোতের্বৃণোতেরিত্যৌর্ণভাব ॥ ৬ ॥

'তস্য বয়ং প্রসবে যামঃ উর্বীঃ'—এই স্থলে উর্বীঃ = উর্ব্যঃ ( 'উর্বী' শব্দের প্রথমার বহুবচন স্থলে দ্বিতীয়ার বহুবচন )। ঊর্ণোতেঃ—'উর্বী' শব্দ আচ্ছাদনার্থক 'উর্ণুঙ' ধাতুর উত্তর 'উ' প্রত্যয়ে নিষ্পন্ন; 'মহৎ' এই অর্থে উকারের হ্রস্বতা ( উ ৩০।৩১ )। বৃণোতেঃ ইতি ঔর্ণনাভঃ—আচার্য্য ঔর্ণনাভ মনে করেন, আচ্ছাদনার্থক 'বৃ' ধাতু হইতে 'উরু' শব্দের নিষ্পত্তি; যাহা মহৎ ( বড় ) তাহা অপেক্ষাকৃত ক্ষুদ্রবস্তুকে আচ্ছাদিত করিয়া রাখে, দেখা যায়।

প্রত্যাখ্যায়ান্তত আশুশ্রুবুঃ ॥ ৭ ॥

প্রত্যাখ্যায় ( প্রতি+আখ্যায়—এইভাবে প্রত্যুত্তর করিয়া ) অন্ততঃ ( অন্তে—পরে ) আশুশ্রুবুঃ ( বিশ্বামিত্রের বাক্য সম্যক্‌রূপে শ্রবণ অর্থাৎ বিশ্বামিত্রের বাক্যানুযায়ী কার্য্য করিতে স্বীকৃত হইলেন )।

এইভাবে বিশ্বামিত্রের বাক্যের প্রত্যুত্তর করিয়া নদীগণ অবশেষে বিশ্বামিত্রের বাক্য শ্রবণ করিলেন অর্থাৎ বিশ্বামিত্রের প্রার্থনা পূর্ণ করিতে স্বীকৃত হইলেন।[১] স্বীকৃতি-

---

১। আশুশ্রুবুঃ তা নদ্যঃ শ্রুতবত্য ইত্যর্থঃ তদা চ শ্রুতং ভবতি যদা তদ্বচঃ ক্রিয়তে ( দুঃ )।

জ্ঞাপক মন্ত্র ( ঋগ্বেদ ৩।৩৩।১০ ) ব্যাখ্যাত হইতেছে। প্রত্যাখ্যায় ( এইরূপে বিশ্বামিত্রের বাক্য প্রত্যাখ্যান করিয়া ) অন্ততঃ ( পরে ) আশুশ্রুবুঃ ( বিশ্বামিত্রের প্রার্থনা পূর্ণ করিতে প্রতিজ্ঞাবদ্ধ হইয়াছিলেন )—এইরূপ অর্থও হইতে পারে।[১]

অনুবাদ—নদীগণ এইরূপে প্রত্যুত্তর করিয়া পরে বিশ্বামিত্রের বাক্য সম্যক্ শ্রবণ করিয়াছিলেন।

॥ ষড়্‌বিংশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

১। ইত্থং প্রত্যাখ্যায় তদ্ বিশ্বামিত্রবচঃ নদ্যস্তাস্ততঃ আশুশ্রুবুঃ তথেতি প্রতিজ্ঞাতবত্যঃ ( স্কঃ স্বাঃ )।

## সপ্তবিংশ পরিচ্ছেদ

আ তে কারো শৃণবামা বচাংসি যযাথ দূরাদনসা রথেন।
নি তে নংসৈ পীপ্যানেব যোষা মর্যায়েব কন্যা শশ্বচৈ তে ॥ ১ ॥

(ঋগ্বেদ ৩।৩৩।১০)

কারো (হে স্তোতঃ)[১] তে (তোমার) বচাংসি (বাক্যসমূহ) আ শৃণবামা (সম্যক্‌রূপে শ্রবণ করিয়াছি); দূরাৎ [আগতঃ অসি] (দূর হইতে আগমন করিয়াছ), অনসা (শকটের সহিত) রথেন (রথের সহিত) যযাথ (গমন কর); পিপ্যানা যোষা ইব (সন্তানকে স্তন্য পান করান, এইরূপ রমণীর ন্যায়) তে (তোমার জন্য) নিনংসৈ (আমরা অবনত হইব);[২] কন্যা (নবোঢ়া স্ত্রী) শশ্বচৈ (আলিঙ্গনের নিমিত্ত)[৩] মর্য্যায় ইব (যেরূপ মনুষ্যের অর্থাৎ পতির নিকট নত হয়) তে (তোমার নিমিত্ত আমরা সেইরূপ অবনত হইব)।

নদীগণ অবশেষে বিশ্বামিত্রের স্তুতিতে সন্তুষ্ট হইলেন এবং বলিলেন—হে স্তুতিকারিন্, তুমি দূর হইতে আসিয়াছ, তুমি পরিশ্রান্ত হইয়াছ, স্বচ্ছন্দে তোমার রথ ও শকটের সহিত পার হইয়া যাও। মাতা স্তন্য পান করাইবার জন্য যেরূপ পুত্রের নিকট অবনত হয়, নবোঢ়া স্ত্রী আলিঙ্গন করাইবার নিমিত্ত যেরূপ পতির নিকট অবনত হয়,[৪] আমরাও সেইরূপ তোমার নিকট অবনত হইব অর্থাৎ আমরা আমাদের বেগ মন্দীভূত করিব এবং অগভীর-জলবিশিষ্টা হইব।

অনুবাদ—হে স্তোতঃ, আমরা তোমার বাক্য সম্যক্‌রূপে শ্রবণ করিয়াছি, তুমি দূর হইতে আগমন করিয়াছ, শকট এবং রথের সহিত গমন কর। সন্তানকে স্তন্যপান করান এইরূপ রমণীর ন্যায় আমরা তোমার নিমিত্ত অবনত হইব; নবোঢ়া স্ত্রী আলিঙ্গনের নিমিত্ত যেরূপ পুরুষের নিকট (নিজ পতির নিকট) অবনত হয়, তোমার নিমিত্ত আমরা সেইরূপ অবনত হইব।

---

১। রেভা, জরিতা, কারু প্রভৃতি স্তোতৃনাম (নিঃ ৩।১৬)।

২। নিনংসৈ—'নম্' ধাতুর লোটের বৈদিক রূপ, বহুবচনের স্থানে একবচন (নমেরিদং লোটি রূপম্, এক-বচনঞ্চাত্র বহুবচনস্য স্থানে—স্কঃ স্বাঃ); নিনংসৈ নীচৈর্নমাম (দুঃ)।

৩। শশ্বচৈ স্বজেরেতদ্ রূপম্ পরিষ্বজনার্থম্, তে তবার্থায় (স্কঃ স্বাঃ)।

৪। মাতাপুত্রের উপমায় বিশ্বামিত্র ক্রুদ্ধ হইতে পারেন এই আশঙ্কায় স্বামিস্ত্রীর উপমার অবতারণা (পুত্রোপময়া কদাচিদয়ং ক্রোধমিয়াৎ ইতি মন্বানাঃ সত্যঃ পতিকন্যাসম্বন্ধামন্যামুপমামুপাদদিরে—দুঃ)।

আশৃণবাম তে কারো বচনানি ॥ ২ ॥

আ তে কারো শৃণবামা বচাংসি = আশৃণবাম তে কারো বচনানি ( হে স্তোতঃ, আমরা তোমার বাক্য শ্রবণ করিয়াছি )।

যাহি দূরাদনসা চ রথেন চ ॥ ৩ ॥

যযাথ দূরাদনসা রথেন = যাহি দূরাৎ অনসা চ রথেন চ।

দূরাৎ—দূরাৎ আগতোঽসি ( তুমি দূর হইতে আগমন করিয়াছ );[১] যযাথ অনসা রথেন = যাহি অনসা চ রথেন চ ( শকট এবং রথের সহিত গমন কর )।

নিনমাম তে পায়য়মানেব যোষা পুত্রম্ ॥ ৪ ॥

নি তে নংসৈ পীপ্যানেব যোষা = নিনমাম তে পুত্রং পায়য়মানা যোষা ইব।

নিনংসৈ—নিনমাম ( নত হইব ); তে ( তোমার জন্য ); পুত্রং পায়য়মানা যোষা ইব ( পুত্রকে স্তন্য পান করান, এইরূপ রমণীর ন্যায় )।

মর্যায়েব কন্যা পরিষ্বজনায় ॥ ৫ ॥

মর্যায়েব কন্যা শশ্বচৈ—মর্যায় ইব কন্যা পরিষ্বজনায় ( নবোঢ়া স্ত্রী যেরূপ আলিঙ্গনের নিমিত্ত মনুষ্যের অর্থাৎ পতির নিকট অবনত হয় ); শশ্বচৈ—পরিষ্বজনায় ( আলিঙ্গনের নিমিত্ত )।

নিনমা ইতি বা ॥ ৬ ॥

বা ( অথবা ) নিনমৈ ইতি ( 'নিনমৈ' এই পদ 'নিনংসৈ' এই পদের লৌকিক রূপ )।

'নি+নম্' ধাতুর লোটের বৈদিক রূপ 'নিনংসৈ'; ইহার লৌকিক রূপ 'নিনমৈ'ও হইতে পারে; পূর্ব্বে ইহার লৌকিক রূপ প্রদর্শন করা হইয়াছে 'নিননাম' এই পদের দ্বারা।[২] বাক্যের কর্ত্তৃপদ বহুবচনের, 'নম্' ধাতু পরস্মৈপদী, কাজেই 'নিনংসৈ' পদের লৌকিক রূপ 'নিননাম' হওয়াই সঙ্গত।

অনুবাদ—অথবা 'নিনমৈ' পদ 'নিনংসৈ' পদের লৌকিক রূপ।

অশ্বনামান্যুত্তরাণি ষড়্‌বিংশতিঃ ॥ ৭ ॥

উত্তরাণি ( পরবর্ত্তী ) ষড়্‌বিংশতিঃ ( ছাব্বিশটী নাম ) অশ্বনামানি ( অশ্বের নাম )।

নদী নামের পর অত্য, হয়, অর্বা প্রভৃতি ছাব্বিশটী অশ্বনাম ( নিঃ ১।১৪ ) অভিহিত হইয়াছে।

অনুবাদ—পরবর্ত্তী ষড়্‌বিংশতি নাম অশ্বনাম।

---

১। কস্মাৎ পুনরেবমাদরবত্ত্যো ক্রমো যযাথেতি। ইত্তো যস্মাদ্দূরাদায়াতস্ত্বং পরিশ্রান্তস্তস্মাৎ কারণ্যং নস্ত্বয়ি ( দুঃ )।

২। যদি বা 'নিননাম' ইত্যেবং বিপরিণামো 'নিনংসৈ' ইত্যেতস্য পদস্যাথবা 'নিনমৈ' ইতি ( দুঃ )।

তেযামষ্টা উত্তরাণি বহুবৎ ॥ ৮ ॥

তেষাং ( সেই সমস্ত নামের ) উত্তরাণি ( শেষ ) অষ্টৌ ( আটটী নাম ) বহুবৎ ( বহুবচন-সংযুক্ত )।

ছাব্বিশটী অশ্বনামের মধ্যে 'অব্যথি' প্রভৃতি শেষ আটটী নাম বহুবচন-সংযুক্ত অর্থাৎ বৈদিক মন্ত্রে ইহাদের প্রয়োগ বহুবচনেই পরিদৃষ্ট হয় ( ঋগ্বেদ ৭।৬৯।৭, ৪।৬।১০, ১।১১৮।৪ প্রভৃতি দ্রষ্টব্য )।

অনুবাদ—সেই সমস্ত নামের শেষ আটটী নাম বহুবচন-সংযুক্ত।

অশ্বঃ কস্মাদশ্নুতেঽধ্বানং মহাশনো ভবতীতি বা ॥ ৯ ॥

অশ্বঃ ('অশ্ব' এই নাম) কস্মাৎ ( কোথা হইতে হইল )? অধ্বানঃ ( পথ ) অশ্নুতে ( ব্যাপ্ত করে ), মহাশনঃ ( মহাভোজন ) ভবতি ( হয় ), ইতি বা ( অথবা ইহাই অশ্বনামের ব্যুৎপত্তি )।

ব্যাপ্ত্যর্থক 'অশ্‌' ধাতুর উত্তর 'ক্বন্‌' প্রত্যয়ে ( উ ১৪৯ ) 'অশ্ব' শব্দের নিষ্পত্তি; অশ্ব পথ ব্যাপ্ত করে অর্থাৎ পথে বেগে ধাবমান হয়। ভোজনার্থক 'অশ্‌' ধাতুর উত্তর 'ক্বন্‌' প্রত্যয়েও 'অশ্ব' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে; অশ্ব মহাভোজন হয় অর্থাৎ অধিক পরিমাণে খায়।

অনুবাদ—'অশ্ব' নাম কোথা হইতে হইল? অশ্ব পথ ব্যাপ্ত করে; অশ্ব মহাভোজন হয়, ইহাও বা 'অশ্ব' শব্দের ব্যুৎপত্তি হইতে পারে।

তত্র দধিক্রা ইত্যেতদ্দধৎক্রামতীতি বা দধৎক্রন্দতীতি বা
দধদাকারী ভবতীতি বা ॥ ১০ ॥

তত্র ( সেই সমস্ত নামের মধ্যে ) দধিক্রাঃ ইতি এতৎ ( দধিক্রা এই নাম ) [ সন্দিগ্ধম্ ] ( ব্যুৎপত্তিবিষয়ে সন্দেহবিশিষ্ট );[1] দধৎ ( আরোহীকে ধারণকরতঃ ) ক্রামতি ( সুষ্ঠু গমন করে ) ইতি বা ( ইহাও ব্যুৎপত্তি হইতে পারে ), দধৎ ( আরোহীকে ধারণকরতঃ ) ক্রন্দতি ( শব্দ করে ) ইতি বা ( ইহাও ব্যুৎপত্তি হইতে পারে ) দধৎ ( আরোহীকে ধারণকরতঃ ) আকারী ( সুন্দরাকৃতি ) ভবতি ( হয় ) ইতি বা ( ইহাও বা ব্যুৎপত্তি হইতে পারে )।

অশ্বনামসমূহের মধ্যে 'দধিক্রা' এই নামের ব্যুৎপত্তি সম্বন্ধে সন্দেহ আছে। (১) 'দধৎ' শব্দপূর্ব্বক 'ক্রম্‌' ধাতুর উত্তর 'বিট্‌' প্রত্যয়ে 'দধিক্রা' শব্দের নিষ্পত্তি হইতে পারে; অর্থ হইবে, আরোহীকে ধারণ করিয়া সুখে ক্রমণ ( গমন ) করে।[2] (২) 'দধৎ' শব্দপূর্ব্বক

১। 'দধিক্রা' ইত্যেতৎ পদং সন্দিগ্ধম্ ( দুঃ )।

২। ধারয়ন্ সাদিনং সাধীয়ঃ ক্রামতি ( স্কঃ স্বাঃ ); দধি+ক্রম্+বিট্ করিয়া শব্দটী নিষ্পন্ন—বৈয়াকরণদিগের মতে ( পাঃ ৩।২।৬৭ )।

'ক্রন্দ্' ধাতুর উত্তর 'বিচ্' প্রত্যয়ে ( পা ৩।২।৭৫ ) 'দধিক্রা' শব্দ নিষ্পন্ন হইতে পারে ; অর্থ হইবে, আরোহীকে ধারণ করিয়া ক্রন্দন ( শব্দ অর্থাৎ হ্রেষারব ) করে।[১] (৩) 'দধৎ' শব্দের সহিত 'আকারিন্' শব্দের যোগে 'দধিক্রা' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে ; অথ হইবে, আরোহীকে ধারণ করিয়া আকারবান্ হয়[২] অর্থাৎ কুঞ্চিতগ্রীব স্তিমিতচক্ষু পুলকিত-গাত্র হইয়া সুন্দর আকৃতি ধারণ করে।

অনুবাদ—সেই নামসমূহের মধ্যে 'দধিক্রা' নামের ব্যুৎপত্তি বিষয়ে সন্দেহ আছে। আরোহীকে ধারণকরতঃ সুষ্ঠু গমন করে, ইহাও ব্যুৎপত্তি হইতে পারে; আরোহীকে ধারণ করিয়া শব্দ করে ইহাও ব্যুৎপত্তি হইতে পারে ; আরোহীকে ধারণ করিয়া সুন্দরাকৃতি হয় ইহাও বা ব্যুৎপত্তি হইতে পারে।

তস্যাশ্ববদ্দেবতাবচ্চ নিগমা ভবতি, তদ্ যদ্দেবতাবদুপরিষ্টাদ্
ব্যাখ্যাস্যামোঽথৈতদশ্ববৎ ॥ ১১ ॥

তস্য ( 'দধিক্রা' শব্দের ) অশ্ববৎ ( 'অশ্ব'-অর্থযুক্ত ) চ ( এবং ) দেবতাবৎ ( 'দেবতা'-অর্থযুক্ত ) নিগমাঃ ( বৈদিক বাক্যসমূহ ) ভবন্তি ( আছে )। যৎ ( যে বৈদিক বাক্য ) দেবতাবৎ ( 'দেবতা'-অর্থযুক্ত ) তৎ ( তাহা ) উপরিষ্টাৎ ( পরে ব্যাখ্যা করিব ) ; অথ ( আর ) এতৎ ( এই অর্থাৎ বক্ষ্যমাণ বৈদিক বাক্য ) অশ্ববৎ ( 'অশ্ব'-অর্থযুক্ত ) [ ভবতি ] ( হয় )।

বৈদিক মন্ত্রে 'দধিক্রা' শব্দের প্রয়োগ যেমন 'অশ্ব' অর্থে পরিদৃষ্ট হয়, সেইরূপ 'দেবতা' অর্থেও পরিদৃষ্ট হয়। যে মন্ত্রে 'দধিক্রা' শব্দ 'দেবতা' অর্থে প্রযুক্ত হইয়াছে তাহা পরে ( নির্ ১০।৩১ ) ব্যাখ্যা করিবেন ; আর যে মন্ত্রে 'দধিক্রা' শব্দ 'অশ্ব' অর্থে প্রযুক্ত হইয়াছে তাহা এক্ষণে ব্যাখ্যা করিতেছেন।

অনুবাদ—'দধিক্রা' শব্দের 'অশ্ব'-অর্থযুক্ত এবং 'দেবতা'-অর্থযুক্ত বৈদিক বাক্যসমূহ আছে। যে বৈদিক বাক্য 'দেবতা'-অর্থযুক্ত তাহা পরে ব্যাখ্যা করিব ; আর এই ( বক্ষ্যমাণ ) বৈদিক বাক্য 'অশ্ব'-অর্থযুক্ত।

॥ সপ্তবিংশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

---

১। ক্রন্দতি হর্ষাৎ হ্রেষারবং করোতি ( স্কঃ স্বাঃ )।
২। দধদ্বারয়ন্নশ্বারোহং আকারবান্ ভবতি ( দুঃ )।

# অষ্টাবিংশ পরিচ্ছেদ

উত স্য বাজী ক্ষিপণিং তুরণ্যতি গ্রীবায়াং বদ্ধো অপি কক্ষ আসনি।
ক্রতুং দধিক্রা অনু সন্তবীত্বৎ পথামঙ্কাংস্যন্বাপনীফণৎ ॥ ১ ॥

( ঋগ্বেদ ৪।৪০।৪ )

উত ( আর ) স্যঃ ( সঃ—সেই ) বাজী ( চলনপটু ) দধিক্রাঃ ( অশ্ব ) গ্রীবায়াং ( গ্রীবায় ) কক্ষে ( কক্ষে ) আসনি ( আস্যে—মুখে ) বদ্ধঃ অপি ( বদ্ধ হইয়াও ) ক্ষিপণিম্ [ অনু ] ( কশাঘাতের পরেই )[১] তুরণ্যতি ( ত্বরান্বিত হয় ); ক্রতুং ( নিজের চলনকর্ম্ম, অথবা অশ্বারোহের প্রজ্ঞা )[২] অনু সন্তবীত্বৎ ( অনুসন্তনোতি—বৃদ্ধি করে ); অনু ( অপি— আর )[৩] পথাম্ ( পথের ) অঙ্কাংসি ( কুটিল প্রদেশসমূহে ) আপনীফণৎ ( পুনঃ পুনঃ অর্থাৎ সর্ব্বদা গমন করে )।[৪]

চলনপটু অশ্ব গ্রীবায়, কক্ষে এবং মুখে বদ্ধ হইয়াও কশাঘাত প্রাপ্ত হইলেই বেগে ধাবমান হয়; নিজের গতিবেগ ক্রমশঃ বর্দ্ধিত করে ( অথবা, বেগে ধাবমান হয় বলিয়া চালকের চালনাবুদ্ধি বর্দ্ধিত করে ), পথের মধ্যে যে সমস্ত বক্রপ্রদেশ আছে, ক্ষিপ্রগামিত্বহেতু সরল সহজের ন্যায় প্রতীয়মান করাইয়া তাহা দিয়াও অশ্ব অনায়াসে সর্ব্বদা গমনাগমন করে।

অনুবাদ—আর সেই চলনপটু অশ্ব গ্রীবায়, কক্ষে এবং মুখে বদ্ধ হইয়াও কশাঘাতের পরেই ত্বরান্বিত হয়; স্বীয় চলনকর্ম্ম ( অথবা, চালকের বুদ্ধি ) বর্দ্ধিত করে, পথের কুটিল প্রদেশসমূহে অনায়াসে সর্ব্বদা যাতায়াত করে।

অপি স বাজী বেজনবান্ ক্ষেপণমনু তূর্ণমশ্নুতেঽধ্বানম্ ॥ ২ ॥

উত স্যঃ=অপি সঃ, বাজী—বেজনবান্ ( চলনবান্ অথবা ভীতিদায়ক ), ক্ষিপণং—ক্ষেপণম অনু ( ক্ষেপণের অর্থাৎ কশাঘাতের পরে ), তুরণ্যতি=তূর্ণম্ অধ্বানম্ অশ্নুতে ( ত্বরায় পথ ব্যাপ্ত করে অর্থাৎ পথে বেগে ধাবমান হয় )।

'উত' শব্দ 'অপি'—অর্থে; 'স্যঃ' এই পদ 'ত্যদ্' শব্দের প্রথমার একবচনের রূপ, 'ত্যদ্' শব্দ ও 'তদ্' শব্দ সমানার্থক, কাজেই স্যঃ=সঃ। বাজী—বেজনবান্, 'বিজ্' ধাতু হইতে নিষ্পন্ন, ( পৃষোদরাদিত্বাৎ ), 'বিজ্' ধাতুর অর্থ ভয় এবং চলন; অশ্ব নিজের আকৃতি দ্বারা পরের

---

১। ক্ষেপণিং ক্ষেপণমনু কশাঘাতমনু ( দুঃ )।

২। ক্রতুমাত্মীয়ং গমনকর্ম্ম প্রজ্ঞাং বাশ্বারোহস্য ( দুঃ )।

৩। অনুশব্দোঽত্রাপ্যর্থে ( স্কঃ স্বাঃ )।

৪। আপনীফণৎ পুনঃ পুনর্বা ভৃশং বা ফণতি গচ্ছতীত্যর্থঃ ( দুঃ )।

ভীতি উৎপাদন করে, অশ্ব সর্ব্বদা চলনশীল। ক্ষিপণম্ = ক্ষেপণম্, 'অনু' এই কর্ম্মপ্রবচনীয়ের অধ্যাহার করিয়া অন্বয় করিতে হইবে।[১] 'তুরণ্যতি' এই ক্রিয়াপদ 'ত্বর্' ধাতুর রূপ।[২]

গ্রীবায়াং বদ্ধো গ্রীবা গিরতের্বা গৃণাতের্বা গৃহ্নাতের্বা ॥ ৩ ॥

গ্রীবায়াং বদ্ধঃ ( গ্রীবাদেশে বদ্ধ ) ; গ্রীবা ( 'গ্রীবা' শব্দ ) গিরতেঃ বা ( হয় নিগরণার্থক 'গৃ' ধাতু হইতে ) গৃণাতেঃ বা ( আর না হয় শব্দকরণার্থক 'গৃ' ধাতু হইতে ) গৃহ্নাতেঃ বা ( আর না হয় গ্রহণার্থক 'গ্রহ' ধাতু হইতে ) [ নিষ্পন্ন ] ( নিষ্পন্ন )।

'গ্রীবা' শব্দের ব্যুৎপত্তি প্রদর্শন করিতেছেন। 'গৃ' ধাতুর উত্তর 'বন্' প্রত্যয়ে ( উ ১৫২ ) 'গ্রীবা' শব্দের নিষ্পত্তি হইতে পারে ; 'গৃ' ধাতুর অর্থ নিগরণ ( গিলন ) এবং শব্দকরণ—গ্রীবা দ্বারা লোক অন্ন গিলিয়া থাকে, গ্রীবা দ্বারা শব্দ করে ; গ্রহণার্থক 'গ্রহ্' ধাতু হইতেও 'গ্রীবা' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে—যাহাকে আবদ্ধ করিতে হইবে সে গ্রীবাতেই গৃহীত হয়।[৩]

অপি কক্ষ আসনীতি ব্যাখ্যাতম্ ॥ ৪ ॥

অপি কক্ষে আসনি—ইতি ( ইহা ) ব্যাখ্যাতম্ ( ব্যাখ্যা করা হইয়াছে )। 'আসনি' এই পদ 'আস্য' শব্দের সপ্তমীর একবচনের রূপ। 'কক্ষ' শব্দের এবং 'আস্য' শব্দের ব্যাখ্যা পূর্ব্বে করা হইয়াছে ( নির্ ২।১।২।১৯-২৪ এবং ১।২।৫।১১-১২ দ্রষ্টব্য )।

ক্রতুং দধিক্রাঃ কর্ম্ম বা প্রজ্ঞাং বা ॥ ৫ ॥

'ক্রতুং দধিক্রাঃ' এই স্থলে ক্রতুং = কর্ম্ম বা ( হয় কর্ম্ম ) প্রজ্ঞাং বা ( না হয় প্রজ্ঞা )।

'ক্রতু' শব্দের অর্থ কর্ম্মও হইতে পারে, প্রজ্ঞাও হইতে পারে।

অশ্ব নিজের গমনরূপ কর্ম্ম অর্থাৎ গতিবেগ বর্দ্ধিত করে এই অর্থও হইতে পারে, অশ্ব চালকের প্রজ্ঞা অর্থাৎ চালনাবুদ্ধি বর্দ্ধিত করে, এই অর্থও হইতে পারে।

অনুসন্তবীত্বৎ—তনোতেঃ পূর্ব্বয়া প্রকৃত্যা নিগমঃ ॥ ৬ ॥

অনুসন্তবীত্বৎ ইতি নিগমঃ ( 'অনুসন্তবীত্বৎ' এই রূপ ) তনোতেঃ ( 'তন্' ধাতুর ) পূর্ব্বয়া ( আদি ) প্রকৃত্যা ( প্রকৃতি দ্বারা )।

ধাতুপ্রকৃতি ষড়্‌বিধ—ধাতুর অবিকল রূপ, ধাতুর সনন্ত রূপ, ধাতুর যঙন্ত রূপ, ধাতুর যঙ্‌লুগন্ত রূপ, ধাতুর ণ্যন্ত রূপ এবং ধাতুর ণ্যন্তসনন্ত রূপ।[৪] 'তন্' ধাতুর যে পূর্ব্ব বা আদি

---

১। দ্বিতীয়াশ্রুতেঃ কর্ম্মপ্রবচনীয়োঽনুশব্দোঽধ্যাহার্য্যঃ ( স্কঃ স্বাঃ )।

২। তুরণ্যতি—ত্বরতেঃ ( স্কঃ স্বাঃ )।

৩। তয়া হি গিলত্যন্নম্, তয়া হি শব্দো গীর্য্যতে তস্যামেব বা গৃহ্যতে যঃ শৃঙ্খলীক্রিয়তে ( দুঃ )।

৪। অনুসন্তবীত্বৎ ইতি 'তনোতে' ধাতোঃ পূর্ব্বয়া প্রকৃত্যা নিগমঃ। ষড়্‌বিধো হি ধাতুঃ—প্রকৃত্যন্তঃ সনন্তশ্চ যঙন্তো যঙ্‌লুগেব চ। ণ্যন্তো ণ্যন্তসনন্তশ্চ ষড়্‌বিধো ধাতুরুচ্যতে।

প্রকৃতি অর্থাৎ 'তন্' ধাতুর যে অবিকল রূপ অর্থাৎ সন্, যঙ্ প্রভৃতি প্রত্যয়ের দ্বারা বিকৃত হয় নাই, ঈদৃশ যে 'তন্' ধাতু তাহা হইতে 'তবীত্বৎ' এই আখ্যাত পদের নিষ্পত্তি।[১] তবীত্বৎ=তনোতি; অনুসন্তবীত্বৎ=অনু+সম্+তবীত্বৎ=অনুসন্তনোতি। 'তবতেঃ পূর্ব্বয়া প্রকৃত্যা নিগমঃ'—স্কন্দস্বামী এইরূপ পাঠ করেন; ইহার অর্থ 'তু' ধাতুর যে পূর্ব্ব বা আদি প্রকৃতি তাহা হইতে 'তবীত্বৎ' এই পদের নিষ্পত্তি। 'তু' একটী সৌত্র ধাতু—ইহার অর্থ বৃদ্ধি, হিংসা ও গতি।[২]

অনবাদ—'অনুসন্তবীত্বৎ' এই রূপ 'তন্' ধাতুর পূর্ব্ব বা আদি প্রকৃতির দ্বারা।

পথামঙ্কাংসি পথাং কুটিলানি ॥ ৭ ॥

পথাম্ অঙ্কাংসি=পথাং (পথের) কুটিলানি (কুটিল বা বক্রপ্রদেশসমূহ)।

পন্থাঃ পততের্বা পদ্যতের্বা পন্থতের্বা ॥ ৮ ॥

পন্থাঃ ('পথিন্' শব্দ) পততেঃ বা ('পত্' ধাতু হইতে) পদ্যতেঃ বা (না হয় 'পদ্' ধাতু হইতে) পন্থতেঃ বা (আর না হয় 'পন্থ' ধাতু হইতে) [ নিষ্পন্নঃ ] ( নিষ্পন্ন )।

'পত্' 'পদ্' ও 'পন্থ' এই তিন ধাতুরই অর্থ গমন; এই তিন ধাতুর যে কোন ধাতু হইতে 'পথিন্' শব্দের নিষ্পত্তি করা যাইতে পারে। অর্থ হইবে, যাহা দ্বারা গমনাগমন করা যায়। উণাদি ৪৫২ সূত্র দ্রষ্টব্য।

অনুবাদ—'পথিন্' শব্দ 'পত্' ধাতু হইতে, অথবা 'পদ্' ধাতু হইতে, অথবা 'পন্থ' ধাতু হইতে নিষ্পন্ন।

অঙ্কোঽঞ্চতেঃ ॥ ৯ ॥

অঙ্কঃ ('অঙ্কস্' শব্দ) অঞ্চতেঃ ('অঞ্চ্' ধাতু হইতে নিষ্পন্ন)।
গত্যর্থক 'অঞ্চ্' ধাতুর উত্তর[৩] 'অসুন্' প্রত্যয়ে (উ ৬৫৫) 'অঙ্কস্' শব্দ নিষ্পন্ন।

আপনীফণদিতি ফণতেশ্চর্করীতবৃত্তম্ ॥ ১০ ॥

আপনীফণৎ ইতি ('আপনীফণৎ' এই শব্দ) ফণতেঃ ('ফণ্' ধাতুর) চর্করীতবৃত্তম্ (যঙ্লুগন্ত রূপ)।

যঙ্লুগন্ত 'কৃ' ধাতুর 'তিপ্' বিভক্তিতে রূপ হয় 'চর্করীতি'; ইহা হইতেই 'চর্করীত' শব্দ

১। আসাং যশ্বাঃ ধাতুপ্রকৃতীনাং যা পূর্ব্বা প্রকৃতিস্তয়ৈব নিগমো ন সন্প্রকৃত্যাদীনামন্যতময়া (দুঃ)।
২। পা ৭।৩।৯৫ দ্রষ্টব্য।
৩। অঞ্চ্ ধাতুর অর্থ গতিসামান্য হইলেও এখানে কুটিলগতি (অঙ্কোঽঞ্চতেঃ কৌটিল্যার্থস্যেতি নৈরুক্তাঃ—স্কঃ স্বাঃ)।

যঙ্‌লুগন্ত বুঝাইতে প্রযুক্ত হয়। আ-পূর্ব্বক গত্যর্থক 'ফণ্' ধাতুর যঙ্‌লুগন্ত রূপ 'আপনীফণৎ';[১] ইহা বৈদিক রূপ; লৌকিক সংস্কৃতে হইবে আপম্ফণৎ (পাঃ ৭।৪।৬৫)। চর্করীতবৃত্তম্—চর্করীতেন বৃত্তং রূপম্ (যঙ্‌লুগন্ত করিয়া যে রূপ সিদ্ধ হইয়াছে)।

অনুবাদ—'আপনীফণৎ' এই পদ 'ফণ্' ধাতুর যঙ্‌লুগন্ত রূপ।

## দশোত্তরাণ্যাদিষ্টোপযোজনানীত্যাচক্ষতে সাহচর্য্যজ্ঞানায় ॥ ১১ ॥

উত্তরাণি (পরবর্ত্তী) দশ (দশ নাম) আদিষ্টোপযজনানি (নির্দ্দিষ্টদেবতাক অর্থাৎ বিশেষ বিশেষ দেবতার সহিত উপসংযুক্ত)[২] ইতি (ইহা) আচক্ষতে (আচার্য্যগণ বলেন), সাহচর্য্য-জ্ঞানায় (সাহচর্য্যনিবন্ধন দেবতাজ্ঞানের উৎপাদক) [ ভবতি ] (হয়)।

ছাব্বিশটী অশ্বনামের পর হরি, রোহিৎ, হরিৎ প্রভৃতি যে দশটী নাম (নিঃ ১।১৫) অভিহিত হইয়াছে, তাহারাও অশ্বেরই নাম; বিশেষ বিশেষ দেবতার সহিত ইহারা সংযুক্ত অর্থাৎ ইহারা সাধারণ অশ্বের নাম নহে, বিশেষ বিশেষ যে দেবতা তাহাদের অশ্বের নাম—হরি ইন্দ্রের অশ্ব, রোহিৎ অগ্নির অশ্ব, হরিৎ সূর্য্যের অশ্ব, ইত্যাদি। বিশেষ বিশেষ দেবতার সহিত বিশেষ বিশেষ অশ্বের সাহচর্য্য আছে বলিয়া অশ্ববিশেষ দেবতাবিশেষের জ্ঞান জন্মাইয়া দেয় অর্থাৎ যে মন্ত্রে কোনও দেবতার নির্দ্দেশ নাই অথচ দেবতাবিশেষের অশ্বের নির্দ্দেশ আছে, সেই মন্ত্রের দেবতা কি তাহা এই অশ্বনাম সূচনা করিয়া দেয়।[৩]

অনবাদ—পরবর্ত্তী দশটী নাম নির্দ্দিষ্ট দেবতার সহিত উপসংযুক্ত, ইহা আচার্য্যগণ বলেন; সাহচর্য্যনিবন্ধন ইহারা দেবতাজ্ঞানের উৎপাদক হয়।

## জ্বলতি-কর্ম্মাণ উত্তরে ধাতব একাদশ ॥ ১২ ॥

উত্তরে (পরবর্ত্তী) একাদশ (একাদশ) ধাতবঃ (ধাতু) জ্বলতিকর্ম্মাণঃ ('জ্বলতি'-ক্রিয়ার অর্থাৎ 'জ্বল্' ধাতুর অর্থপ্রকাশক)।

'জ্বল্' ধাতুর অর্থ 'দীপ্তি পাওয়া'; অশ্বনামসমূহের পর ভ্রাজতে, ভ্রাশতে, ভ্রাশ্যতি প্রভৃতি যে একাদশ ধাতু (ধাত্বর্থপ্রকাশক শব্দ) অভিহিত হইয়াছে (নিঃ ১।১৬) তাহারা জ্বলনক্রিয়ার অর্থ প্রকাশ করে অর্থাৎ ইহাদের সকলেরই অর্থ 'দীপ্তি পাওয়া'। 'ধাতু' শব্দ এখানে ধাত্বর্থ-প্রকাশক শব্দ—'আখ্যাত' শব্দ এবং 'নাম' শব্দ বুঝাইতে প্রযুক্ত হইয়াছে। স্কন্দস্বামী যে 'ধাতু' শব্দের অর্থ করিয়াছেন 'আখ্যাত' শব্দ[৪] তাহা সম্পূর্ণ ঠিক নহে; কারণ, ধাতু সমাম্নায়ে উত্তৎ

---

১। আপনীফণৎ 'ফণ গতৌ' ইত্যস্য চর্করীতবৃত্তং যঙ্‌লুগন্তমিত্যর্থঃ (স্কঃ স্বাঃ); ফণতের্গত্যর্থস্য চর্করী-তান্তত্বেন বৃত্তম্ (দুঃ); ফণতের্গত্যর্থস্য যঙ্‌লুকীদং রূপম্ (সায়ণ)।

২। আদিষ্টা নির্দ্দিষ্টা উপযুজ্যন্তে হবিস্মিন্ননেন বেত্যুপযোজনম্ ইন্দ্রাদিদেবতাবিশেষঃ (স্কঃ স্বাঃ)।

৩। কিং প্রয়োজনম্? অনির্দ্দিষ্টদেবতেষু মন্ত্রেষু সাহচর্য্যেণ সম্বন্ধিনো জ্ঞানায় (স্কঃ স্বাঃ)।

৪। উত্তরে ধাতব আখ্যাতশব্দা একাদশ (স্কঃ স্বাঃ)।

ধাতুর অর্থপ্রকাশক অনেক 'নাম'শব্দও পঠিত হইয়াছে—জ্বলত্যর্থক ধাতুসমূহের মধ্যে 'দ্যুমৎ' শব্দ, কান্ত্যর্থক ধাতুসমূহের মধ্যে 'উশিক্' শব্দ, ব্যাপ্ত্যর্থক ধাতুসমূহের মধ্যে 'আক্ষাণ' শব্দ এবং 'আপ্লুবান' শব্দ, দর্শনার্থক ধাতুসমূহের মধ্যে 'বিচর্ষণি শব্দ পরিদৃষ্ট হয়।

অনুবাদ—পরবর্ত্তী একাদশ ধাতু 'জ্বলতি'-ক্রিয়ার অর্থপ্রকাশক।

তাবন্ত্যেবোত্তরাণি জ্বলতো নামধেয়ানি নামধেয়ানি ॥ ১৩ ॥

উত্তরাণি ( পরবর্ত্তী ) তাবন্তি এব ( তৎসংখ্যক অর্থাৎ একাদশ ) [ নামধেয়ানি ] ( নাম ) জ্বলতঃ ( প্রদীপ্ত বস্তুর )[১] নামধেয়ানি ( নাম )।

জ্বলনার্থক ধাতুসমূহের অর্থাৎ ধাত্বর্থপ্রকাশক শব্দসমূহের পরে জমৎ কল্মলীকিনি জঞ্জণাভবৎ প্রভৃতি এগারটী প্রদীপ্ত বস্তুর নাম ( নিঃ ১।১৭ ) অভিহিত হইয়াছে। নামধেয়ানি এই পদের যে দ্বিরুক্তি হইয়াছে, তাহা অধ্যায়সমাপ্তিসূচনার্থ।[২]

অনুবাদ—পরবর্ত্তী তৎসংখ্যক অর্থাৎ একাদশ নাম প্রদীপ্ত বস্তুর নাম।

॥ অষ্টাবিংশ পরিচ্ছেদ সমাপ্ত ॥

দ্বিতীয় অধ্যায় সমাপ্ত

---

১। জ্বলতো দীপ্তিমতঃ সত্ত্বস্য নামধেয়ানি ( স্কঃ স্বাঃ )।

২। নামধেয়'নীত্যধ্যায়পরিসমাপ্ত্যর্থো দ্বিরভ্যাসঃ ( দুঃ )।

